তাঁহারই নামানুসারে বাকেরগঞ্জের প্রধান একটি পরগণার নাম হয় বোজর্গ-উমেদপুর। দক্ষিণ বাকেরগঞ্জের স্থানে স্থানে এখনও প্রাচীন কালীন বহু জলাশয় ও অন্যান্য নিদর্শন পরিলক্ষিত হয়।

বনবিভাগের কতিপয় অভিজ্ঞ কর্মচারীর নিকট জানিতে পারি যে, সুন্দরবনের কোথাও একটি বিরাটকায় লোহার সিন্দুক আছে। বহুদিন ধরিয়া কেহ আমাদের এ সন্ধান দিতে পারে নাই। কয়েক বৎসর চেষ্টার পর সুন্দরবনের এক জন প্রবীন শিকারী আমাদের বলেন যে উক্ত সিন্দুক "বন্ধুর গাঙ্গের" পার্শ্বে এক জঙ্গলের মধ্যে মৃত্তিকায় প্রোথিত আছে।

শিবসা নদীর পূর্বতীরে যে স্থান হইতে শেখের খাল পূর্ব দিকে গিয়াছে উহার সঙ্গমস্থলের জঙ্গলের নাম শেখেরট্যাক। সুন্দরবন ভ্রমণ-কালে একদা উত্তর দিক হইতে এই স্থানের মনোরম দৃশ্য অবলোকন করিতে করিতে আমরা একদল ভ্রমণকারী শেখেরট্যাকে উপস্থিত হই। সুন্দরবনের কেন্দ্রস্থলে এই স্থান অবস্থিত। কাঠুরিয়া ও ভ্রমণকারীদের নিকট স্থানটি সুপরিচিত। আমরা ৮।৯ জন ভ্রমণকারী, কয়েকটি বন্দুক ও রাইফেল সহ জঙ্গলে প্রবেশ করি। নদী তীর হইতে অন্যূন ১০০গজের মধ্যেই কথিত শেখেদের বাড়ী। নদী তীরেই কয়েকটি প্রাচীন অট্টালিকার ভগ্নাবশেষ দেখিতে পাইলাম। কালের কঠোর আঘাত ও শিবসার ভয়াবহ তাণ্ডবে তীরভূমি ভাঙ্গিয়া অট্টালিকাগুলি নদীগর্ভে বিলীন হইয়াছে। এখনও লবনাক্ত জলে ক্ষয়িত ইটের চিহ্ন দেখিলে উহা সহজেই হৃদয়ঙ্গম করা যায়। এই প্রকার কয়েকখানা ইট আমরা সঙ্গে আনিয়াছিলাম। শেখের বাড়ীতে প্রবেশ করিয়া অনেকগুলি অট্টালিকার ভগ্নাবশেষ এবং বাড়ীগুলির মধ্যস্থলে একটি জলাশয় দর্শন করি। অট্টালিকার মধ্যে কয়েকটি দ্বিতল বলিয়া অনুমিত হইল। জলাশয়ের চতুর্দিক প্রাচীর বেষ্টিত। উহার ভগ্নাবশেষ আজিও বিদ্যমান। এই স্থানে সুন্দরবনের দুষ্প্রাপ্য এবং লোকালয়ের পরিচিত জিওল, সড়া, গাব গিলেলতা, ক্ষুদে জাম ও বটগাছ আছে। একটি প্রকাণ্ড জিওল গাছ — উহার বেড় ৯৪″ ইঞ্চি অর্থাৎ প্রায় আট ফুট। এই স্থানে কবে কাহারা বাস করিত তাহার কোন সঠিক ইতিহাস পাওয়া যায় না। সাধারণের নিকট ইহা শেখের বাড়ী বলিয়া সুপরিচিত। নলীয়ান ফরেষ্ট অফিস হইতে

উহার দূরত্ব দক্ষিণ দিকে ২০ মাইল হইবে। শেখের ট্যাকের অবস্থান সম্পর্কে খুলনা গেজেটীয়ার প্রণেতা ওমালী সাহেব যে বর্ণনা দিয়াছেন, অধ্যাপক সতীশ-চন্দ্র তাহাই অনুসরণ করিয়াছেন। এই বর্ণনার সহিত আমরা ঐক্যমত স্থাপন করিতে পারিনা। শেখের বাড়ী বলিয়া কথিত স্থনটি সম্পর্কে সতীশ বাবু লিখিয়াছেনঃ "বাস্তবিকই এই স্থানে উপরে বহুদূর ধরিয়া নানা বসতি চিহ্ন আছে। তন্মধ্যে একটি বাড়ী বেশ জাঁক জমকশালী ছিল বলিয়া বোধ হয়। উহাকে কাঠুরিয়াগণ "কামার বাড়ী" বলে। কারণ কোনকালে নাকি সেখানে কামার দিগেব লোহাপিটান একটি "নোহাই" পাওয়া গিয়াছিল। কিন্তু ইহা প্রবাদ মাত্র। দ্বিতল একটি বাড়ীর ভগ্নাবশেষ দেখিলে তাহা কোন বিশেষ প্রতিপত্তিশালী ধনীর বাড়ী বলিয়া মনে হয়।" আমবা বহু চেষ্টা করিয়াও এখানে "কামার বাড়ী" বলিয়া কথিত কোন বাড়ী পাই নাই এবং ঐরূপ কোন প্রবাদের বিষয়ও জানিতে পারি নাই। কাঠুরিয়া, শিকারী ও সুন্দরবনের নিকটবর্ত্তী সকলের কাছেই উহা শেখেদের বাড়ী বলিয়া সুপরিচিত।

সতীশবাবু শেখেরট্যাকের অবস্থান সম্পর্কে বলিয়াছেনঃ "মার্জাল নদী হইতে একটি খাল পূর্বাভিমুখে জঙ্গলে প্রবেশ করিয়াছে, উহার নাম কালীর খাল। সেখের খাল ও কালীব খালেব মধ্যবর্তী অপেক্ষাকৃত উচ্চ ভূমি বিশিষ্ট নিবিড় জঙ্গলকে শেখেরট্যাক বলে।" কিন্তু উহা ঠিক নহে। শেখের খাল এবং কালীর খাল শিবসা নদী হইতে পূর্বদিকে গিয়াছে। মার্জাল নদীর কোন নাম গন্ধ এখানে নাই। শেখের খালের সংলগ্ন উত্তরদিকে শিবসা নদীর তীরে শেখেরট্যাক অবস্থিত।

আমরা ভ্রমণ কালে বরাবর শেখের খালের মধ্যদিয়া দুই তীরবর্তীর গভীর জঙ্গল অতিক্রম করিয়া পূর্বদিকে প্রায় দেড় মাইল পৌঁছিবার পর খালের দক্ষিণ তীরে একটি প্রাচীন বাড়ীর ভগ্নাবশেষ দেখিতে পাইলাম। এখানে কয়েকটি গাব-গাছ আছে, তথায় নৌকা রাখিয়া আমরা দক্ষিণ দিকে পদব্রজে গাছের ঘন গুড়ি, গুলো ও হদোবনের মধ্য দিয়া কর্দমাক্ত পথ ধরিয়া প্রায় এক মাইল পরে একটি নগরের চিহ্ন দেখিতে পাইলাম। সেখানে এক বিরাটকায় দীঘির চারিপার্শ্বে দুর্গের ভগ্নাবশেষ, দীঘির দক্ষিণ পশ্চিম কোণে একটি মন্দির ভগ্ন অবস্থায়

রহিয়াছে। ভগ্ন অট্টালিকার স্তূপ ও মন্দিরের মধ্যে প্রায়ই ব্যাঘ্রদল আসিয়া আশ্রয় লয়। ভয়সঙ্কুল গভীর জঙ্গলের মধ্য দিয়া এইস্থানে উপস্থিত হইলাম। শেখের বাড়ীর ন্যায় এখানে প্রচুর বট ও গাব গাছ ইত্যাদি আছে। জলাশয় প্রচুর মৎস্যে পূর্ণ। জলাশয়ের চারিদিকে শতাধিক পাকা ইমারতের ভগ্নাবশেষ। মন্দিরটি কোন্ সময় নির্মিত সঠিকভাবে কেহ বলিতে পারে নাই। মন্দিরের ইটের মাপ ৬''×৩''×২'' এবং ছোট সাইজের টালির মত ইটও ব্যবহৃত হইয়াছে। মন্দিরের পূর্ব, দক্ষিণ ও পশ্চিমদিকের দরজা খোলা। অধ্যাপক সতীশচন্দ্র এই স্থানকে রাজা প্রতাপাদিত্যের শিবসাদুর্গ অথবা মোগল আমলে নির্মিত কোন দুর্গ বলিয়া অনুমান করিয়াছেন। মন্দিরের অবস্থানের জন্য এই স্থান সাধারণের নিকট কালী বাড়ী বলিয়া সুপরিচিত এবং ইহার দক্ষিণদিকের খাল, কালীর খাল নামে পরিচিত। এই স্থানকে অবশ্য কেহ কেহ কামার বাড়ীও বলে।

উপরোক্ত কালীবাড়ীর প্রায় এক মাইল দক্ষিণ পূর্বে এবং কালীর খালের উত্তর পারে অনেকগুলি বাড়ীর ভগ্নাবশেষ দেখিতে পাওয়া যায়। সেখানেও অনেক ইষ্টক নির্মিত বাড়ীর ভগ্নাবশেষ আছে। এই অঞ্চলটি গড়ে ১০ বর্গমাইল হইবে। এককালে এখানে বহুলোকের বসবাস ও গমনাগমন ছিল তাহা সহজেই বুঝিতে পারা যায়। সম্ভবতঃ মগ পর্তুগীজ জলদস্যুদের অত্যাচার হইতে প্রজাগণকে রক্ষা করার জন্য মোগল শাসকেরা এইখানে সামরিক ঘাঁটি নির্মান করেন এবং তথায় সুন্দর লোকালয় গড়িয়া তুলিয়াছিলেন। মন্দিরটি হিন্দুরাজ কর্মচারীদের জন্য নির্মিত হইয়া থাকিবে। ওমালী বলিয়াছেন যে মোগল সাম্রাজ্যের গৌরবময় যুগে পর্তুগীজদের প্রণীত মানচিত্রে বঙ্গোপসাগরের তীরে পাঁচটি শহরের নাম দেখিতে পাওয়া যায়। উহাদের নাম যথাক্রমে কুইপিটাভীজ, নলদী, ডাপারা, প্যাকাকুলী, এবং টীপারিয়া। শেখেরট্যাক, কালীবাড়ী প্রভৃতি স্থান মিলিয়া এই পাঁচটি শহরের একটি হইতে পারে। গভীর অরণ্যানীর মধ্যে এবং ব্যাঘ্র সঙ্কুল স্থানে এই ধরণের প্রাচীন কীর্তি অদ্যাপি দর্শকদের অন্তরে অপরূপ বিস্ময়ের সৃষ্টি করে।

পর্তুগীজদের উপরোক্ত মানচিত্রে বর্ণিত হইয়াছে যে সুন্দরবন উর্বরদেশ এবং তাহাতে পাঁচটি নগরী প্রদর্শিত হইয়াছে। ডি ব্যারোজ প্রণীত এশিয়ার ইতিবৃত্তে তাহাই প্রমাণিত হয়। পেচাকুলী ২৪ পরগণা জিলার মধ্যে একটি

পরগণা ছিল। কুইপিটাভীজ খুব সম্ভব খলিফাতাবাদ ( বাগেরহাট )। খলিফাত পর্তুগীজদের বিকৃত ভাষায় কুইপীট এবং আবাদ হইতে আভাজ হইয়াছে। ভ্যাণ্ডেন ব্রুক ও মিঃ ওমালী এই মতের প্রতিষ্ঠাতা। ডাপারা ও নলদী সম্পর্কে কোন সঠিক তথ্য পাওয়া যায় না। টিপারীয়াকে ত্রিপুরার বিকৃত নাম বলিয়া সতীশ বাবু উল্লেখ করিয়াছেন। কিন্তু তাহা শুধু অনুমান মাত্র। মোঘল পর্তুগীজ আমলে বঙ্গোপসাগর হইতে ত্রিপুরা বহুদূরে অবস্থিত ছিল এবং সুন্দরবনের সহিত এই স্থানের কোন সম্পর্ক ছিল না। সুন্দরবন ঘনবসতিপূর্ণ সহর ছিল, না মধ্যে মধ্যে বসতি ছিল অথবা বর্তমানের ন্যায় ছিল এবিষয়ে বিভিন্ন লেখক ভিন্ন ভিন্ন মত প্রকাশ করিয়াছেন। ব্লকম্যান বলেন যে সুন্দরবনে কোন এক সময়ে শহর, পথঘাট এবং বাড়ীঘর গড়িয়া উঠার চেষ্টা চলিয়াছিল মাত্র। ক্যাপ্টেন মরিসন বলেন যে সুন্দরবনে ঘনবসতি ছিল এবং চাষাবাদ হইত। ব্লাকম্যান এই মতের বিরোধী। তিনি বলেন যে পর্তুগীজ ও ডাচ মানচিত্রে সুন্দরবনে যে পাঁচটি সহরের উল্লখ আছে তাহা কিছুই প্রমাণ করে না। ওমালী বলেন যে তোডরমল্লের জরিপে জানা যায় যে ষোড়শ শতাব্দীতে এখনকার ন্যায় জঙ্গল ছিল। বিভারীজ বলেন সুন্দরবনের জঙ্গল এখন যে অবস্থায় আছে তখনও তদরূপ ছিল। তিনি আরও মন্তব্য করিয়াছেন যে বাঙ্গালী জাতি অতীতকে অনেক বড় করিয়া দেখে এবং তাহারা বলে যে সুন্দরবনে বড় বড় শহর ছিল। আমাদের মন্তব্য পূর্বেই উল্লেখ করিয়াছি, অধিক লেখা নিষ্প্রয়োজ মনে করি।

---

# সুন্দরবনের শাসনব্যবস্থা, পর্যটক, লোকালয় ও দস্যুদল

।। ছয় ।।

বর্তমান সময়ে সুন্দরবনের মধ্যে জন বসতির সংখ্যা অতি নগণ্য। তবে সুন্দরবনের বিভিন্ন এলাকায় অবস্থিত বনবিভাগের অফিস সমূহে দিবারাত্র লোকের ভিড় থাকে। স্থায়ী বাসিন্দা হিসাবে বনবিভাগের কর্মচারীরা বৎসরের সবসময়েই সুন্দরবনে অবগান করেন। জঙ্গলের মধ্যবর্তী এই সমস্ত স্থানে লোকালয়ের ন্যায় হাটবাজার, মাঠ, ঘাট, ডাকঘর ইত্যাদি নাই। লোকালয় হইতেই এই সমস্ত কর্মচারীদের খাদ্য ও অন্যান্য তৈজসপত্র সরবরাহ করা হইয়া থাকে। সপ্তাহে দুই তিন বার তাঁহারা চিঠি-পত্র আদান প্রদান করিতে পারেন। সুন্দরবনের ভয়সঙ্কুল নির্জ্জন স্থানে এইভাবে তাঁহারা কর্মময় জীবন অতিবাহিত করেন। লোকালয়ের সুযোগ সুবিধা হইতে তাঁহারা একেবারেই বঞ্চিত।

বনবিভাগের কার্য পরিচালনার জন্য জনমানবশূন্য স্থানে সুউচ্চ ঘর অফিস ও বাসগৃহরূপে ব্যবহৃত হয়। গৃহগুলিতে বাঘের আক্রমণ হইতে রক্ষা করার উপযুক্ত ব্যবস্থা করা হইয়া থাকে। এই সমস্ত উচু ঘরে কাঁচা বা পাকা মাটির দেওয়াল বা মেঝে হয় না। কাঠের পাটাতন মেঝেরূপে ব্যবহৃত হয়। ঘরগুলি প্রায় সবই কাঠ নির্মিত—ছাউনী গোলপাতা বা করোগেট টীনের। কাঠের মই দিয়া মাটি হইতে সাধারণত এই সব ঘরে উঠিতে হয়। নদী বা সমুদ্রতীরেই সাধারণের সুবিধাজনক স্থান নির্দিষ্ট হইয়া থাকে। কাঠুরিয়াগণকে কাঠ ও গোলপাতা আহরণের পূর্বে নির্ধারিত এলাকার কর্মচারীদের নিকট হইতে পাশ বা ছাড়পত্র গ্রহণ করিতে হয়। নির্ধারিত স্থান ব্যতীত অন্য কোথাও হইতে কাঠ বা গোলপাতা কাটা একেবারেই নিষিদ্ধ। সকাল বেলা হইতে এই সমস্ত অফিসে সুন্দরবনে আগত লোকের ভীড় জমিতে থাকে। কেহ কাঠের পাশ, কেহ গোলপাতার, কেহ মধু সংগ্রহ বা মাছ ধরার ছাড়পত্রের জন্য ঐ সমস্ত কর্মচারীদের নিকট হাজির হয়। কয়জন মানুষ ও আদেশপত্র থাকিলে কয়টি বন্দুক নম্বরসহ লেখাইয়া লইতে হয়। নৌকার বিবরণও দিতে হয়। হরিণ ও

ব্যাঘ্র শিকার, কুম্ভীর বা সর্প শিকারের জন্যও এই ধরণের পাশের আবশ্যক হয়। দৈনিক শতশত লোক এইভাবে বনবিভাগের অফিস সমূহে ভিড় জমায় এবং নির্জন স্থানে অবস্থিত অফিসগুলিকে জনকোলাহলময় করিয়া তোলে। সুন্দরবনে তিনটি বিভাগ আছে। বিভাগগুলির নাম যথাক্রমে সাতক্ষীরা, সদর ও বাগেরহাট। শাসন কার্যের সুবিধার জন্য সমগ্র সুন্দরবন এলাকায় ৫০টির অধিক কুপ অফিস আছে। বাকেরগঞ্জ জিলায় যে সামান্য জঙ্গল আছে, তাহার জন্যও একটি পৃথক অফিস আছে। তবে এই এলাকার জঙ্গল নগণ্য বলিয়া অফিসটিও খুব ক্ষুদ্র। এই এলাকা কুয়াকাটা বিট অফিস কর্তৃক শাসিত হয়। বনকরের কোন কোন অফিসার নৌকায় অফিসের কার্যাদি পরিচালনা করেন এবং নৌকায় ঘুরিয়া ঘুরিয়া সর্বত্র পাহারা দেন এবং পরিদর্শন করেন। এই সমস্ত নৌকা এতদঞ্চলের অধিবাসীদের নিকট "পিটেল বোট" বলিয়া পরিচিত। নৌকার কর্মচারীদের পিটেল বাবু বলা হয়।

পূর্বপাকিস্তানের সুন্দরবনের শাসক বিভাগীয় ফরেষ্ট অফিসার (ডি, এফ, ও)। সুন্দরবন একটি বনবিভাগ সেইজন্য এইরূপ নামকরণ হইয়াছে। তাঁহার পর সহকারী ফরেষ্ট অফিসার। উভয়ে সুন্দরবন বিভাগের উপর স্থানীয় ব্যাপারে সর্বময় কর্তৃত্ব করেন। তাঁহাদের উপরে আছেন কনজারভেটর অব ফরেষ্ট। তিনি রাজধানীতে থাকেন। খুলনা শহরে তাঁহাদের কার্যালয় অবস্থিত। তাঁহারা মধ্যে মধ্যে সুন্দরবন ভ্রমণ করিয়া কার্যাদি পর্যবেক্ষণ করেন। বৎসরের সবসময় কাজ হয়। তবে আশ্বিন হইতে ফাল্গুন মাস পর্যন্ত সুন্দরবনের সর্বত্র অত্যধিক কার্যতৎপরতা পরিলক্ষিত হয়। এই সময় নদী ও সমুদ্র শান্ত থাকে; ইহাই সুন্দরবন ভ্রমণের অতি উত্তম সময়। সুন্দরবনের কাঠের ঘের শহরে নিলামে বিক্রয় হয়। গোলপাতারও ডাক হয়। ইহাতে প্রচুর পরিমাণে রাজস্ব আদায় হয়। বৎসরের নির্ধারিত সময় খুলনা অফিসে প্রকাশ্যে বন্দোবস্ত দেওয়া হয়। নানাপ্রকার কাঠ, গোলপাতা, মৎস্য, হাঙ্গর, কুমীর, ব্যাঘ্র, হরিণ শিকারী, মৌয়াল ও ভ্রমণকারী প্রভৃতি সকলের নিকট হইতে সুন্দরবনে কিছু কিছু রাজস্ব সংগৃহীত হয়। কাঠ ও গোলপাতার আয় সর্বাধিক। বিভাগ পূর্ববর্তী যুগে সুন্দরবনের আয় ছিল সামান্য। বর্তমানে উহার বাৎসরিক আয় প্রায় এক কোটি টাকায় দাঁড়াইয়াছে। কাঠ ও গোলপাতা সংগ্রাহকদের অনেক সময় বনবিভাগের





উপরে :  নলিয়ানালা অফিসে ফরেষ্ট কর্মচারীদের সঙ্গে লেখক।

নীচে :  বুড়ীগোয়ালিনী অফিসে বাওয়ালীদের সঙ্গে লেখক ও তাঁর সঙ্গীরা—৫৯

দুর্নীতিপরায়ণ কর্মচারীদের হস্তে নির্যাতন ভোগ করিতে হয়। উৎকোচের পরিমাণ অত্যধিক সেইজন্য ঐ সমস্ত জিনিষ লোকালয়ে আসিয়া মূল্য তিন চারিগুণ বৃদ্ধি প্রাপ্ত হয়। মধ্যে মধ্যে এই সমস্ত দুর্নীতির তদন্ত হয় এবং কর্মচারীদের শাস্তি হয়। সুন্দরবনের দুর্নীতি প্রশমিত না হইলে জনসাধারণের দুর্গতির সীমা থাকিবে না। রেঞ্জ অফিস ও কুপ অফিস সমূহে মন্থর গতিতে কাজ চলে। একে কর্মচারীর অভাব, তদ্ব্যতীত কোন কোন সময় সুন্দরবন প্রবেশকারীদের ঘণ্টার পর ঘণ্টা ঐ সমস্ত অফিসে অযথা বসিয়া থাকিতে হয়। বিভাগীয় পদস্থ কর্মচারীদের হস্তক্ষেপের ফলে অনেক সময় এই সব অবিচারেরও প্রতিকার হয়। নির্জন বনানী এবং নদীনালা বেষ্টিত ভয়সঙ্কুল স্থানে অসহায় ও দরিদ্র কাঠুরিয়া ও অন্যান্যদের নিকট হইতে ছলে বলে কৌশলে উৎকোচ গ্রহণ একটি নিত্য নৈমিত্তিক ব্যাপার হইয়া দাঁড়াইয়াছে। বৈপ্লবিক পন্থায় ইহার প্রতিকারের ব্যবস্থা করা উচিত।

সমগ্র সুন্দরবন বিভাগের প্রধান অফিস খুলনা শহরে অবস্থিত তাহা পূর্বেই বলিয়াছি। সাতক্ষীরা রেঞ্জের অফিস বুড়ীগোয়ালিনী, জঙ্গলের সন্নিকটে অবস্থিত। সদরের রেঞ্জ অফিস নলিয়নে, শিবসা নদীর তীরে, সুন্দরবনের পার্শ্বে। এখানে সদর হইতে যাতায়াতের সুবিধা আছে। এখানে হাটবাজার ও পোষ্ট অফিস নিকটেই আছে। মৎসজীবিরা সুদূর সুন্দরবনের নদী সমূহ হইতে মৎস্য ধরিয়া নৌকাযোগে এখানে আনিয়া বিক্রয় করে। জঙ্গলের পার্শ্বে অবস্থিত হইলেও এখানে লোকালয়ের ন্যায় প্রায় সর্বপ্রকার সুযোগ সুবিধা আছে। খুলনা শহর হইতে সুন্দরবনে প্রবেশ করিবার এই একটি প্রধান পথ। বাগেরহাট রেঞ্জের অফিস শরণখোলায় অবস্থিত। বর্তমানে উক্ত রেঞ্জের শাসন কার্যের সুবিধার্থে অন্য একটি অফিস স্থাপিত হইয়াছে রামপাল থানার মধ্যে চাঁদপাই নামক স্থানে। চাঁদপাই বর্তমান চালনা পোর্টের সন্নিকটে অবস্থিত। এই সমস্ত রেঞ্জ অফিসে অফিসারদের পরিবারবর্গসহ বসবাসের সুযোগ সুবিধা আছে। সুবিধাজনক প্রবেশদ্বারে এই সমস্ত অফিস স্থাপিত। বহু কর্মচারীর খাওয়া, থাকা, উভয়ই নৌকায় চলে। মাঝিরা নৌকা চালায় এবং নির্ধারিত সময়ে রন্ধন কার্যে রত থাকে। সুন্দরবনের ভ্রাম্যমান জনবসতি ক্রমাগত বৃদ্ধি পাইতেছে।

আদম শুমারিতে সুন্দরবনের জনসংখ্যা পৃথকভাবে দেখানো হয়। বিধিবদ্ধ শাসন ব্যবস্থা না থাকিলে,সুন্দরবন আবার "মগের মুল্লুকে" পরিণত হইত।

কাঠুরিয়া বা বাওয়ালীগণ সুন্দরবনের জনসংখ্যার একটি বিশেষ অঙ্গ। এই বাওয়ালীদের অধিকাংশের বাড়ী বাকেরগঞ্জ জিলার সরূপকাটী থানায়। তাহারা সুন্দরবনের বৃক্ষ ছেদনের জন্য ছোটবড় অসংখ্য নৌকা লইয়া সুন্দরবনে প্রবেশ করে। মহাজনেরা প্রতিবৎসর বনবিভাগের চিহ্নিত ঘের প্রকাশ্য নীলামে খরিদ করেন এবং তাঁহাদের নৌকা ও অর্থানুকূল্যে কাঠুরিয়াগণ বৃক্ষ ছেদন করিয়া লোকালয়ে রপ্তানী করে। দরিদ্র কাঠুরিয়াগণ নিজেদের জীবন বিপন্ন করিয়া সামান্য পারিশ্রমিকের বিনিময়ে এহেন কঠিন কার্যে লিপ্ত হয়। কাঠুরিয়াদের একমাত্র অস্ত্র কুঠার। বন বিভাগের আইন কানুন কঠোরভাবে তাহাদিগকে মান্য করিতে হয়। তাহারা ঘেরের মধ্যে নির্ধারিত এবং মার্কা দেওয়া বৃক্ষ ব্যতীত অন্য বৃক্ষ স্পর্শ করিতে পারেনা। যশোর ও খুলনা জিলার বহুলোক জঙ্গলে বৃক্ষ ছেদন করিতে আসিয়া থাকে। বাওয়ালীরা সুন্দরবনের বড় বড় নদীতে এবং খালের মুখে নৌকা নোঙ্গর করিয়া প্রায়ই একত্রে বসবাস করে। গভীর জঙ্গলে তাহাদের পরস্পরের মধ্যে সর্বপ্রকার সৌহার্দ ও সহানুভূতি পরিলক্ষিত হয়। বাওয়ালীরা সুন্দরবনের নির্জন ও ভয়াবহ স্থানকে মধ্যে মধ্যে জন কোলাহলময় করিয়া রাখে। সুন্দরবনের অসংখ্য কাহিনীর সহিত এই বাওয়ালীদের করুণ ইতিহাস জড়িত। প্রতি বৎসর তাহাদের মধ্য হইতে কিছু কিছু লোককে ব্যাঘ্রের উদরে বিজীবন বিসর্জন দিয়াও বাওয়ালীগণ কাঠ সংগ্রহ কার্য লইতে বিরত হয়না। ব্যাঘ্র, সর্প, বন্যবরাহ এবং নদীতে হাঙ্গর ও কুমীরের সঙ্গে একত্রে তাহারা বসবাস করিয়া থাকে। ধন্য তাহাদের জীবন। তাহারা মাথার ঘাম পায়ে ফেলিয়া মেহনত করিয়া পার্থিব সুখভোগ হইতে বঞ্চিত হইল।

বড় বড় নৌকায় ৬।৭ জন এবং ছোট নৌকাগুলিতে ৩।৪ জন করিয়া দাঁড়ি মাঝি থাকে। কুঠার দ্বারা বৃহৎকায় বৃক্ষসমূহ তাহারা ধরাশায়ী করিয়া সাইজ মাফিক কর্তন করতঃ লোকালয়ে আনিয়া বিক্রয় করে। তাহারা সময় সময় মাসাধিক কাল পর্যন্ত সুন্দরবনে অবস্থান করে। সুন্দরবন হইতে লোকালয় এবং তথা হইতে সুন্দরবন যাতায়াত এবং কঠোর পরিশ্রম করাই তাহাদের জীবনের দৈনন্দিন কার্য। বাওয়ালীদের নিকট সুন্দরবনের অধিকাংশ স্থান সুপরিচিত।



সুন্দরবনের সন্নিহিত নদীবক্ষে নৌকা চলিয়াছে

শহর-গঞ্জের দিকে

কোথায় ভগ্ন অট্টালিকা, কোন্‌স্থান হরিণ শিকারের আশুযোগ্য, কোথায় ব্যাঘ্র আছে, কোথায় নরখাদক ঘুরিয়া বেড়ায়, কোন্ জঙ্গলে বানর ও হরিণের আড্ডা, সমস্তই তাহাদের জানা থাকে। বাওয়ালীরা সূর্যাস্তের পর সায়াহ্নে লণ্ঠন, চেরাগ বা হ্যারিকেন প্রজ্বলিত করিয়া কত সত্য মিথ্যা এবং আজগুবি গল্পের আসর জমাইয়া তাহাদের চিত্ত বিনোদন করিয়া থাকে। গাজী-কালু ও চম্পাবতী, সোনাভান, জয়গুন বিবি, বনবিবির জহুরানামা, বেহুলার পাঁচালী প্রভৃতি পুঁথি পাঠ করিয়া তাহারা আনন্দ লাভ করে। মাঝিরা অনেক সময় একত্রিত হইয়া তাস প্রভৃতি খেলিয়া থাকে। নৌকায় নৌকায় রূপকথারও ছড়াছড়ি। ধূয়া, জারি প্রভৃতি গানও মাঝে মাঝে গীত হয়। এতদ্ব্যতীত বাও-য়ালীদের মধ্যে যাহারা সামান্য লেখাপড়া জানে তাহারা আলো জ্বালাইয়া সন্ধ্যার পর বটতলার পুঁথি লইয়া বিশিষ্ট ধরণের সুর করিয়া পড়িতে থাকে। পুঁথিগুলির মধ্যে প্রেমরস মিশ্রিত উপাখ্যানগুলি বিশেষ আগ্রহের সহিত পঠিত ও শ্রুত হয়। এই পুঁথিগুলি এদেশের গ্রামাঞ্চলে বেশ সুপরিচিত। গভীর জঙ্গলের পার্শ্ববর্তী নদীতে এই ধরণের সাময়িক আমোদ প্রমোদ বাওয়ালীদের দুঃখময় জীবনের পক্ষে একটু শান্তিদায়ক। বাওয়ালীগণ সুন্দরবনের একটি বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছে। খ্যাতনামা পল্লীকবি জসিমউদ্দীনের সঙ্গে সুন্দরবন ভ্রমণকালে একদা আমরা বাওয়ালীদের সঙ্গে আমোদ প্রমোদে যোগদান করি। হাটডোরা কুপ অফিস — নিকটেই আদাচাকী। চারিদিকে গহীন অরণ্যানী বেষ্টিত এই অফিস। ডি. এফ, ও, আলীম সাহেব, পল্লীকবি জসিমউদ্দীন এবং খুলনা সাহিত্য পরিষদের নাফিউদ্দীন সহ লেখক লঞ্চে ঘুরিয়া ঘুরিয়া জঙ্গলের বিভিন্ন স্থান পরিদর্শন শেষ করিয়া কুপ অফিসে রাত্রিযাপন করেন। সারারাত্রি গল্প, রূপকথা, ধূয়া ও জারিগান চলিল। বিরাটকায় সাঁকোর ন্যায় পথ কুপ অফিসের পার্শ্ব দিয়া সম্প্রতি নির্মিত হইয়াছে। বাও-য়ালীদের ভীড় অতি মাত্রায়। কবি জসিমউদ্দীন সাহেবের এই প্রথম সুন্দরবন পরিদর্শন। তিনি জঙ্গলের নির্জন স্থানসমূহ ও বিস্ময়কর পরিবেশ দর্শনে মুগ্ধ হইয়া গেলেন। এইভাবে আমাদের বহুবার কবি, শিল্পী; সাহিত্যিক, ঐতি-হাসিক, পদস্থ কর্মচারী, অভিজ্ঞ শিকারী, বনাঞ্চলের দুর্জয় ব্যক্তিদের সাহায্যে অত্র গ্রন্থের উপকরণ সংগ্রহের জন্য বন হইতে বনান্তরে ভ্রমণ করিতে হইয়াছে।

শুধু সুন্দরবনের কাঠ নহে। গোলপাতা আহরণের জন্য বহু নৌকা সুন্দরবনে প্রবেশ করে। আশ্বিন, কার্তিক মাসে এই সব নৌকার মাঝিরা সাধারণত সুন্দরবনের নদী ও খালের পার্শ্ববর্তী স্থান সমূহ হইতে গোলপাতা আনিয়া লোকালয়ে বিক্রয় করে। দক্ষিণ খুলনা ও বাকেরগঞ্জ জিলার লোকই প্রধানত গোলপাতা কাটার ব্যবসায়ে লিপ্ত থাকে। বাওয়ালীরা মাঝে মাঝে কদাচিৎ সুন্দরবনের নদী পার্শ্বে গোলপাতার ঘর বাঁধিয়া রাত্রিতে শুইয়া থাকে এবং দিনের বেলায় কাঠ ও গোলপাতা কাটিয়া বেড়ায়। এই ধরণের ঘর খুব উচু করিয়া বাঁধা হয় এবং কাঠের মই দিয়া ঘরে উঠিবার ব্যবস্থা থাকে। বাঘের আক্রমণ হইতে রক্ষা পাওয়ার জন্য এইরূপ বিশেষ ধরণের ব্যবস্থা করা হয়। বর্ষাকাটির লোকেরা সুন্দরবনের নদী ও খালের মধ্যে গোলপাতার গাছে মাটির পাত্র বাঁধিয়া রস আহরণ করে। খেজুর ও তালগাছের ন্যায় গোলগাছেও সুমিষ্ট রস হয় এবং বর্ষাকাটি প্রভৃতি স্থানের লোকেরা এই রস হইতে গুড় প্রস্তুত করিয়া খায়। বর্ষাকাটির লোকদিগকে রসিক বলা যাইতে পারে, যেহেতু তাহারা সুন্দরবনের নীরস গোলগাছ হইতেও রস আহরণ করিতে সক্ষম হইয়াছে। সরূপকাটি থানার বর্ষকাটি, সোহাগদল, বলদিয়া, সুতিয়াকাটী, বালিহারী ও জগন্নাতকাটী প্রভৃতি গ্রামের অসংখ্য অধিবাসী বাওয়ালীর কার্যে বিশেষ দক্ষ। বর্তমানে খুলনা ও যশোরের বাওয়ালীদের সংখ্যাও কম নহে।

সুন্দরবনের মৎস্যজীবিরা সর্বত্র নদী নালায় মাছ ধরিয়া বেড়ায়। বনবিভাগের আদেশপত্র পাইয়া তাহারা সমুদ্র, নদী ও খালে মৎস্য ধরে এবং বনবিভাগের কর পরিশোধ করিয়া লোকালয়ে আনিয়া বিক্রয় করে। একটি নৌকায় ৩/৪ জন করিয়া লোক থাকে এবং ঐ সমস্ত নৌকায় রান্না, খাওয়া ও থাকার ব্যবস্থা থাকে। জনমানবশূন্য নদীতে জালিয়াদের নৌকা মাঝে মাঝে দৃষ্ট হয়। অনেক সময় পাইকারী ব্যবসায়ীরাও ধীবরদের মৎস্য কিনিবার জন্য সুন্দরবনের নদী সমুহে ঘুরিয়া বেড়ায়। তাহারা জোয়ার ভাটার সাহায্যে সুন্দরবন হইতে লোকালয়ে যাতায়াত করে। ধীবরগণ একত্রে বহুদিন ধরিয়া সুন্দরবনে অবস্থান করে। বিভিন্ন রোগের ঔষধপত্রও তাহারা সঙ্গে রাখে। সুন্দরবন হইতে তাহারা জ্বালানী সংগ্রহ করে এবং সখ্যতা স্থাপন করিয়া বাওয়ালী ও ভ্রমণ-কারীদের

নিকট হইতে মাঝে মাঝে মৎস্যের পরিবর্তে চাউল, মরিচ ইত্যাদি বিনিময় করিয়া লয়। সুন্দরবনের ভাসমান লোকদের মধ্যে পারস্পরিক সহানুভূতি খুব বেশী। বিপদের সম্ভাবনাও আছে। মাঝে মাঝে সুন্দরবনের মধ্যে ডাকাতদল লুক্কায়িত থাকে। মাছ ধরা ও অনুরূপ ভাণ করিয়া বে-আইনী বন্দুকসহ তাহারা অতি সন্তর্পনে ঘুরিয়া বেড়ায়। সুযোগ পাইলে ডাকাতেরা ধীবর ও বাওয়ালীদের যথাসর্বস্ব লুণ্ঠন করে। বনবিভাগের কর্মচারীদের জীবনের উপরও সুযোগ মত আক্রামণ চালাইয়া ডাকাতি করিয়া যথাসর্বস্ব লইয়া যাওয়ার কথাও শুনা যায়। ধীবর ও বাওয়ালীদেব নিকট বন্দুক ও অন্য অস্ত্রসস্ত্র না থাকায় ডাকাতদের প্রতিরোধ কবা তাহাদের পক্ষে সম্ভব হয় না।

সুন্দরবনেব নিকটেই লোকালয় আছে এবং মাঝে মাঝে জঙ্গল পরিস্কার করিয়া ঐ জমি চাষেব যোগ্য কবিয়া তোলা হয়। এইভাবেও সুন্দরবনের লোকসংখ্যা ক্রমাগত বৃদ্ধি পায়।

বর্তমানে এতদঞ্চলে ব্যবসায় কেন্দ্র গড়িয়া উঠিতেছে। গোড়ইখালী, নলিয়ান, বেদকাশী, মঙ্গলা, বুড়ীগোয়ালিনী ও বায়েন্দা প্রভৃতি বাজাবে সুন্দরবনের লোকেরা খাদ্য বস্ত্র ও অন্যান্য পণ্যদ্রব্য সংগ্রহ করে। পুরাতন পোর্ট চালনা হইতে উঠিয়া গিয়া মঙ্গলা নামক স্থানে স্থাপিত হইয়াছে। এই পোর্টও সুন্দরবন অঞ্চলের সংলগ্ন এলাকার মধ্যে। পশর নদী তীরের এই বন্দর বঙ্গোপসাগরের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে যুক্ত। সামুদ্রিক জাহাজ দেশ বিদেশ হইতে পশর নদীর উপর দিয়া উহার পার্শ্ববর্তী সুন্দরবনের গভীর অরণ্যানী অতিক্রম করিয়া বন্দরে আসিয়া বিদেশী পণ্য দেশে আমদানী কবিয়া থাকে। এই সমস্ত বিশালকায় সামুদ্রিক জাহাজ আবার দেশীয় পণ্য বোঝাই করিয়া ইউবোপ, আমেরিকা ও এশিয়া মহাদেশের বিভিন্ন স্থানে রপ্তানী করে। এই সমস্ত সামুদ্রিক জলজান গমনাগমনে সুন্দরবনের এতদঞ্চলে মানুষের চলাচলের বিশেষ সুবিধা হইয়াছে। বেতার ও বৈদ্যুতিক যোগাযোগ দ্বারা চালনা বন্দরে নানা প্রকার সুযোগ সুবিধা হইয়াছে। কালক্রমে সুন্দরবনের পার্শ্বে অবস্থিত এই বন্দরে একটি বৃহৎকায় শহর গড়িয়া উঠার সমূহ সম্ভাবনা আছে। মঙ্গলার নির্জন স্থানে আধুনিক ধরণের মনুষ্য আবাদ, হাট, বাজার প্রভৃতি স্থাপিত হওয়ায় এতদঞ্চলের অধিবাসীদের বহু সুযোগ সুবিধা মিলিয়াছে।

এই বন্দরের তিন মাইল উত্তরে বাজুয়া নামক স্থানে একটি বরফ প্রস্তুতের কারখানা (কোল্ড ষ্টোরেজ) প্রতিষ্ঠিত হইয়াছে। সুন্দরবনের মৎস্য এখানে আমদানী হইয়া বৈজ্ঞানিক প্রক্রিয়ার সাহায্যে বিদেশে রপ্তানী হয়। এই ধরনের ব্যবস্থাপনায় সুন্দরবনের মৎস্য হইতে দেশের আয় বৃদ্ধি পাইতেছে।

সুন্দরবন হইতে গেউয়া কাঠ আনিবার জন্য নিউজপ্রিণ্ট মিল কর্তৃপক্ষ কয়েকস্থানে বড় বড় গৃহ নির্মান করিয়া কাঠ সংগ্রহের অফিস স্থাপন করিয়াছেন। ঐ সমস্ত কেন্দ্রের কার্যরত কর্মচারী ও ঠিকাদারগণ সর্বদা কাঠ সংগ্রহের কার্যে লিপ্ত থাকে। বর্তমানে সুন্দরবনের প্রাপ্ত কাঠের সাহায্যে হার্ডবোর্ড প্রস্তুতের জন্য একটি আধুনিক ধরণের কারখানা স্থাপনের পরিকল্পনা চলিতেছে এবং তজ্জন্য আবশ্যকীয় মালমসলা এখানকার জঙ্গলে পাওয়া যাইবে।

সম্প্রতি চালনা বন্দরের কর্তৃপক্ষ মারজাট্টা বা মর্জত নদীর পশ্চিম তীরে বিখ্যাত নীলকমল চরে এবং বঙ্গোপসাগরের সন্নিকটে এক মনোরম প্রাকৃতিক সৌন্দর্যের লীলাভূমিতে নির্জন স্থানে একটি আরাম নিবাস নির্মাণ করিয়াছেন। একটি বেতার কেন্দ্র এখানে প্রতিষ্ঠিত হইয়াছে। গভীর জঙ্গলের পার্শ্বে এখানে আধুনিক ধরনের যে সুন্দর ইমারত নির্মিত হইয়াছে, উহা বনাঞ্চলে এক অভিনব সৌন্দর্য সৃষ্টি করিয়াছে। পোর্ট ডাইরেক্টরের অধীনে কয়েকজন কর্মচারী এখানকার কার্যাদির তত্ত্বাবধান করেন। বিদেশীয় মেহমান ও কেন্দ্রীয় সরকারের পরিদর্শকদের জন্য সাময়িক অবস্থানের সুন্দর বন্দোবস্ত আছে। এই স্থানটিকে "হিরণ পয়েণ্ট" বলা হয়। মর্জতের পশ্চিম তীরে এবং দুবলা দ্বীপে সামুদ্রিক জাহাজের পথ নির্দেশের জন্য দুইটি লাইট হাউজ আছে। মর্জতের পূর্বতীরে লাইট হাউজের স্থানকে "জাফর পয়েণ্ট" বলা হয়। পশ্চিম তীরের লাইট হাউজ চাঁদাবুনিয়ার চরে অবস্থিত। জঙ্গল হইতে পাঁচ মাইল দক্ষিণে ফাঁকা চরের উত্তরে এই লাইট হাউজ বহুদূর হইতে দৃষ্ট হয়। সমুদ্র হইতে মঙ্গলা পোর্ট পর্যন্ত নদীমধ্যে লাইট পোষ্টের সাহায্যে সামুদ্রিক জাহাজ রাত্রিকালে পথ চলাচল করিয়া থাকে।

বাগেরহাট রেঞ্জের কটকা ও ঝাপার জঙ্গলে বনবিভাগ কর্তৃক নির্ধারিত স্থান

বিশেষ ভাবে সংরক্ষিত (Sanctuary) আছে। এই স্থানে হরিণ, ব্যাঘ্র প্রভৃতি শিকার একেবারেই নিষিদ্ধ। এখানে কর্মচারীদের বাসের জন্য স্থায়ী ও অস্থায়ী ব্যবস্থা করা হইয়াছে। রায়মঙ্গলে জঙ্গল মধ্যে সীমান্ত পুলিশ ও শুল্কবিভাগীয় অফিস স্থাপিত হইয়াছে।

সুন্দরবন পরিভ্রমণের জন্য প্রতিবৎসর বিদেশ হইতে বহু পরিদর্শক এখানে আগমন করেন। ইংরাজী ১৯৬১ খৃষ্টাব্দে বহু পাশ্চাত্য সাংবাদিক ( Common Wealth press men ) সুন্দরবন পরিদর্শন করেন। ইংল্যাণ্ড, জার্মানী, আমেরিকা, চীন, জাপান প্রভৃতি দেশের পর্যটকগণ সুন্দরবনের অবস্থান, গঠন প্রণালী, জীবজন্তু দর্শন এবং শিকার প্রভৃতি উদ্দেশ্যে সুন্দরবন ভ্রমণ করিয়া থাকেন। বনবিভাগের সহায়তায় তাঁহারা সুন্দরবন ভ্রমণ করেন এবং প্রয়োজনীয় ব্যাপারে সরকারকে পরামর্শ প্রদান করেন। দেশের অধিকাংশ অধিবাসীই সুন্দরবনের প্রকৃত পরিচয় সম্পর্কে অজ্ঞ। সুন্দরবন এক সুন্দর দেশ। উহার অবস্থান ও প্রাকৃতিক বৈশিষ্ট দর্শন মানসে পূর্ব ও পশ্চিম পাকিস্তান হইতে ভ্রমণকারীরা এতদঞ্চল পরিভ্রমণ করিয়া থাকেন। শরৎ, হেমন্ত ও শীতকাল সুন্দরবন ভ্রমণের উত্তম সময়। এই সময় বহু দেশী ও বিদেশী ভ্রমণকারী নৌকা, লঞ্চ ও ষ্টীমারযোগে সুন্দরবন ভ্রমণ করিয়া থাকেন। তাঁহারা সুন্দরবনে ব্যাঘ্র ও হরিণ শিকার করেন এবং ক্যামেরার সাহায্যে সুন্দরবনের দৃশ্য প্রভৃতির ছবি সংগ্রহ করেন। বর্তমানে সুন্দরবনের ফিল্ম প্রস্তুতের জন্য প্রচেষ্টা চলিতেছে। কিছুদিন পূর্বে এক বিদেশীয় প্রতিষ্ঠান লেখকের নিকট হইতে সুন্দরবনের ঐতিহাসিক স্থান সমূহের হর্ম্যরাজি ও উহার ভগ্নাবশেষের বৃত্তান্ত সংগ্রহ করিয়াছেন। এই ধরনের ফিল্ম তৈয়ার হইলে দেশবাসী সুন্দরবন সম্পর্কে অনেক তথ্য জ্ঞাত হইতে পারিবে।

ভ্রমণকারী ব্যতীত সরকারী কর্মচারী বিশেষ করিয়া বনবিভাগ ও মৎস্য-বিভাগের কর্মচারীরা কার্যোপলক্ষে মোটর-লঞ্চ ও নৌকাযোগে প্রায়ই সুন্দরবন ভ্রমন করিয়া থাকেন। মৎস্য শিকার ও মৎস্য বহনকারী মোটর-লঞ্চ বঙ্গোপসাগর হইতে খুলনা সহর পর্যন্ত প্রায়ই যাতায়াত করে। সুন্দরবনের সরকারী রাজস্ব আদায়, জঙ্গল পরিদর্শন ও উহার রক্ষনাবেক্ষণ ব্যাপারে কর্মচারীরা সুন্দরবন পরিদর্শন করেন। আকস্মিক ঘটনা ঘটিলেও তাহারা সেখানে উপস্থিত হন।

বিগত মহাযুদ্ধের সময় বঙ্গোপসাগরের সন্নিকটে সুন্দরবনের মধ্যে চাঁদাবুনিয়া নামক স্থানে সাময়িক বেতার কেন্দ্র ও পর্যবেক্ষণ অফিস স্থাপিত হইয়াছিল। দ্বিতীয় মহাযুদ্ধের সময় হইতে আজ পর্যন্ত অনেকগুলি উড়োজাহাজ সুন্দরবনের মধ্যে দুর্ঘটনায় পতিত হইয়াছে। মালিকবিহীন কয়েকখানি উড়োজাহাজের অংশ বিশেষ সরকার বিক্রয় করিয়া দিয়াছেন। বিগত ইং ১৯৬০ সালে একখানি বৃটিশ এরোপ্লেন (R.A.F. Plane) সুন্দরবনে দুর্ঘটনায় পতিত হয়। একজন পাইলট দুর্ঘটনায় প্রাণ ত্যাগ করেন এবং অন্য একজন জীবিত অবস্থায় দুইদিন দুইরাত্রি বৃক্ষের উপর একান্ত অসহায় অবস্থায় কালক্ষেপণ করেন। দ্বিতীয় পাইলট প্যারাসুটের সাহায্যে বৃক্ষের উপর অবতরণ করিয়াছিলেন। পরে তাঁহাকে উদ্ধার করিয়া খুলনা শহরে আনায়ন করা হয়।

সাধারণ ভ্রমণকারী ব্যতীত পাকিস্তানের রাষ্ট্র নায়ক, মন্ত্রী এবং উচ্চ পদস্থ ব্যক্তিরাও সুন্দরবন পরিদর্শন করিয়া থাকেন। তাঁহারা মোটর লঞ্চ বা জাহাজ লইয়া সুন্দরবনের মধ্যে বিশেষ জাঁকজমকের সহিত পরিভ্রমণ করেন এবং ব্যাঘ্র, হরিণ, কুম্ভীর প্রভৃতি শিকার করিয়া থাকেন। এই ধরনের উচ্চ পদস্থ ব্যক্তিদের আগমনে সুন্দরবনের নিস্তব্ধতা ভঙ্গ হয়। তাঁহাদের আগমনে প্রাচীন ইরাণ সাম্রাজ্যের সাসানীয় সম্রাট বাহরামগুরের শিকারের কথা স্মরণ করাইয়া দেয়। বর্তমানে দেশী-বিদেশী পর্যটকের আনাগোনায় সমগ্র সুন্দরবন মধ্যে মধ্যে কোলাহল মুখরিত থাকে।

সুন্দরবনে সাধারণের বিনা আদেশ পত্রে প্রবেশ নিষেধ। আদেশ পত্র ভিন্ন কাঠ সংগ্রহ, মৎস্য ধরা, জীবজন্তু শিকার প্রভৃতি সমস্তই বে-আইনী। কিন্তু অনেক সময় চোর ডাকাতেরা গোপনে সুন্দরবনে প্রবেশ করিয়া চৌর্য ও দস্যুবৃত্তি গ্রহণ করে। চুরি করিয়া তাহারা সুন্দরবনের মূল্যবান সম্পদ আহরণ করে এবং দস্যুবৃত্তির দ্বারা নিরীহ ও নিরস্ত্র ব্যক্তিদের যথাসর্বস্ব হরণ করে। সুন্দরবনের কোন কোন স্থানে ডাকাতদল আত্মগোপন করিয়া থাকে এবং সুযোগমত লোকালয়ের কোন ধনীর গৃহে ডাকাতি করিয়া জঙ্গলের মধ্যে উধাও হয়। মগ-পর্তুগীজদের সময় এই ধরনের ডাকাতি অহরহ সংগঠিত হইত। বিগত বিশ বৎসরের মধ্যে জঙ্গলের অভ্যন্তরে ও বাহিরে অসংখ্য ডাকাতি সংগঠিত হইয়াছে।

সুন্দরবনের কোথাও গভীর জঙ্গলের মধ্যে ডাকাতদের আড্ডা আছে বলিয়া শুনা যায়। ভারত ও পূর্ব-পাকিস্তানের সীমান্তে অবস্থিত স্থানে ভয়াবহ একদল ডাকত আছে। এই ডাকাত দল দক্ষিণ খুলনা ও বাকেরগঞ্জের দক্ষিণাংশে প্রবেশ করিয়া আগ্নেয়াস্ত্র সহ ডাকাতি করিয়া জনসাধারণের মনে আতঙ্কের সৃষ্টি করে। নিষ্ঠুর ও নির্দয় ডাকাতেরা নরহত্যা ও লুণ্ঠন করিয়া বিপুল ধন সম্পদ আহরণ করতঃ উধাও হয়। এইরূপ একটি দলের সর্দার পাইকগাছা থানার অন্তর্গত গোবরা গ্রামের বাছের ঢালী। সরকার এই দস্যু সর্দারকে ধরিবার জন্য পুরস্কার ঘোষণা করিয়াছেন। বহু চেষ্টার পরও পুলিশ এই কুখ্যাত দস্যু সর্দারকে গ্রেফতার করিতে সক্ষম হয় নাই। শুনা যায় বাছের ঢালী গভীর অরণ্যানীর মধ্যে সদলে লুকাইয়া থাকিত। আবার কেহ কেহ বলেন, সে ভারত সীমান্তে কোথাও লুকায়িত থাকিয়া পাকিস্তানে প্রবেশ করিয়া দস্যুবৃত্তি করিয়া আবার ভারতে ফিরিয়া যাইত। পূর্ব-পাকিস্তান ও পশ্চিম বঙ্গের পুলিশ অফিসারদের এক সম্মেলনে তাহাকে আন্তর্জাতিক জলদস্যু বলিয়া ঘোষণা করা হয়।

কুখ্যাত ডাকুসর্দার বাছেরের সঙ্গে পূর্ব-পাকিস্তান পুলিসের এক সংঘর্ষ হয়। উক্ত সংঘর্ষে হাবিলদার ঈদ্রিস বন্দুকের গুলিতে নিহত হন। হাবিলদার বাকেরগঞ্জ জিলার অধিবাসী এবং ঐ সময় তিনি পাইকগাছা থানার অন্তর্গত এবং সুন্দরবনের প্রান্তসীমায় বেতকাশীর পশ্চিমে অবস্থিত ঘড়িলাল পুলিস ক্যাম্পের অধিনায়ক ছিলেন। বাছের যখন স্বদলবলে ডাকাতি করিয়া সুন্দরবনের পার্শ্বস্থ সত্য পীরের খাল দিয়া নৌকারহণ করিয়া যাইতে ছিল সেই সময় হাবিলদার ঈদ্রিস সংবাদ পাইয়া নৌকাযোগে বাছেরের নৌকার পিছু পিছু ধাওয়া করেন। অত্যন্ত সতর্কতার সহিত হাবিলদার ডাকাতদের অনুসরণ করিতে থাকেন। তিনি মনে করিয়াছিলেন যে ডাকাতদল তাহার বিষয় ঘুণাক্ষরেও জানিতে পারে নাই। কিন্তু ধূর্ত ডাকুসর্দার পুলিশের আগমন পূর্বে বুঝিতে পারিয়া অতি সন্তর্পনে আগ্নেয়াস্ত্র সহ ওত পাতিয়া নৌকার মধ্যে বসিয়া থাকে। হাবিলদার নৌকাটি প্রকৃত ডাকাতদলের কিনা সে বিষয় নিশ্চিন্ত হইয়া বন্দুক ছুড়িবার জন্য প্রস্তুত হইতেছিলেন, এমন সময় সুচতুর বাছের মুহূর্তমাত্র কালক্ষেপ না করিয়া হাবিলদারের বক্ষস্থল লক্ষ্য করিয়া গুলী করে। ঐ গুলী তাহার

বক্ষস্থল ভেদ করিয়া যায়। রুধিরাক্ত কলেবর লইয়া হাবিলদার বীরদর্পে হুঙ্কার ছাড়িয়া নিমিষের মধ্যে ডাকাতদের উপর কয়েক রাউণ্ড গুলী বর্ষণ করেন এবং উহার আঘাতে ২ জন ডাকাত ধরাশায়ী হয়। কিন্তু বাছের কোন প্রকারে দ্রুত পলাইতে সক্ষম হয়। ডাকু বাছেরের গুলীর আঘাতে হাবিলদার ঈদ্রিসের জীবন প্রদীপ নিভিয়া যায়।

সম্প্রতি ( ইংরাজী ১৯৬২ সাল ) এক সংবাদে প্রকাশ যে বাছের ৫০০ কার্তুজ সহ ডাকাতি করার জন্য সুন্দরবনের কোথাও লুকাইয়া আছে। বুড়ি-গোয়ালিনীর নিকটে তাহার দল একটি ডাকাতি করিয়াছে এবং বনবিভাগের একটি সরকারী নৌকায় অকস্মাৎ গুলী ছুড়িয়া একটি বন্দুক ছিনাইয়া লইয়া-গিয়াছে। একজন বোটম্যান গুলীর আঘাতে গুরুতর ভাবে আহত হইয়াছে।

ইংরাজী ১৯৪৬সালের ২৩শে জুন বাছের সদলবলে ডাকাতি ও লুণ্ঠন করিয়া স্বগ্রামের হাজী পরিবারকে ধ্বংস করিয়া দেয়। শ্রীউলার মুচী দস্যুদের সাহচর্যে এবং ওস্তাদ আছিরুদ্দিন সানার নেতৃত্বে বাছের দস্যুবৃত্তি শিক্ষা করে। বাছেরের পিতার নাম তাবেজ ঢালী। ভ্রাতা আছের, নুরম্যান, নুরআলী, ও রুহুল কুদ্দুস। ইহাদেরও সে দস্যুবৃত্তি শিক্ষা দিয়াছে। ডাকাতির সময় বাছে-রের দল গোলাগুলী, বন্দুক, রাইফেল, রিভলভার, পিস্তল, রামদা, ভেলা, ঢাল-সড়কী, বল্লম, টর্চ, ও হেসাক লাইট সঙ্গে রাখিত। ফাঁকা আওয়াজ করিয়া তাহারা ভীতি প্রদর্শন করিত। প্রায় প্রতি ডাকাতিতে তাহারা নরহত্যা করিত। বিভাগোত্তর কালে বাছের ভারতে পলায়ন করে। সেখানে সে ৬জন শিক্ষিত হিন্দু যুবককে শিষ্যরূপে গ্রহণ করে। ইহাদের কয়েকজন এবং তাহার আরও বহু সঙ্গী জলদস্যু ইতিপূর্বে ধরা পড়িয়া বিচার আদালতে নীত হইয়াছে। তন্মধ্যে কয়েকজনের যাবজ্জীবন কারাদণ্ড ও বিভিন্ন মেয়াদের কঠিন কারা জীবন যাপনের আদেশ হইয়াছে। দক্ষিণ খুলনা তথা সুন্দরবনের ডাকাতির কথা নূতন নয়। মগ-পর্তুগীজ জলদস্যুগণ দেশ হইতে চির বিদায় গ্রহণ করার পরও তাহাদের কিছু কিছু শিষ্য এদেশে থাকিয়া যায়। ডাকাতির বিভিন্ন কলাকৌশল তুর্ক-আফগান আমল হইতে এতদঞ্চলে প্রচলিত আছে। ঘন বসতির অভাব, নির্জন বনানী, বিশালকায় ও প্রলয়ংকর নদনদী, অসংখ্য খাল বিল, দ্রুত পলায়নের সুযোগ সুবিধা, আর্থিক অনটন,

অশিক্ষা, কুশিক্ষা, শাসন ব্যবস্থার শিথিলতা প্রভৃতি কারণে এই সব দস্যুদল সৃষ্টি হইয়া মধ্যে মধ্যে ত্রাসের রাজত্ব সৃষ্টি করে। ইহারাই রাষ্ট্রের প্রকৃত দুষমন।

এই আন্তর্জাতিক ডাকুসর্দার ডাকাতি করার সময় যেরূপ নির্মমভাবে নরহত্যা করে তদ্রূপ শৃঙ্খলাভঙ্গ ও বিশ্বাসঘাতকতার জন্য স্বদলের লোককেও হত্যা করিতে কুণ্ঠিত হয়না। এ সম্পর্কে জানিতে পারা যায় যে, এই ডাকু সর্দারের পুত্রের সঙ্গে তদীয় ভাগ্নে বধুর গুপ্ত প্রণয় হয়। বাছের উক্ত ভাগ্নেকে আদেশ করে তাহার স্ত্রীকে পাকিস্তানে রাখিয়া আসিতে। ডাকু সর্দারের আদেশ অমান্য করিয়া সে তাহার স্ত্রীকে চরিত্র হীনতার জন্য সুন্দরবনের জঙ্গলে নির্মমভাবে খুন করিয়া নদীতে ফেলিয়া দেয়। সে বাছেরের নিকট ফিরিয়া গিয়া আদেশ পালন করিয়াছে বলিয়া মিথ্যা রিপোর্ট দেয়। পরে বাছের জানিতে পারে যে, তাহার ভাগ্নে হুকুম তামিল করে নাই, তদাক্রোশে সে নিজ হস্তে উহাকে গুলী করিয়া মারিয়া ফেলে।

একদা সুন্দরবনের দক্ষিণ-পশ্চিমদিকে অবস্থিত বেয়ালা-কয়লা দ্বীপে বাছের গৃহ নির্মাণ করিয়া গুপ্ত ক্যাম্প প্রতিষ্ঠা করিয়াছিল। পুলিশ সংবাদ পাইয়া এই দ্বীপে বাছেরের অন্বেষণ করে। সেখানে তাহারা একখানা ভগ্ন নৌকা ও ভগ্ন কুঁড়েঘর দেখিয়া ফিরিয়া আসে। শত চেষ্টার পরও বাছের ধরা পড়েনা।

পুলিশের হিসাবমতে বাছের সুন্দরবনের কর্মচারীদের নিকট হইতে এপর্যন্ত প্রায় ২০টি বন্দুক ছিনাইয়া লইয়াছে। তাহার দলের বন্দুক ও রাইফেলের সংখ্যা শতাধিক হইবে বলিয়া কোন অভিজ্ঞ পুলিশ কর্মচারী অনুমান করিয়াছেন। এই ডাকুদল কয়েক বৎসর পূর্বে শ্যামনগর থানার মানিকগঞ্জ গ্রামে এক গৃহস্থের বাড়ীতে ডাকাতি করিয়া নগদ ১,৩০,০০০ টাকা এবং ১২সের স্বর্ণ লুণ্ঠন করিয়া লয়। তাহারা পাইকগাছা থানার অন্য আর একটি বাড়ী হইতে ৯০,০০০ টাকা ডাকাতি করিয়া উধাও হয়।

বাছের ছোট খাট ডাকাতী করেনা। ১০,০০০ টাকার নীচে নগদ অর্থের কোন মালিকের উপর হামলা করেনা। কোন গৃহে আধ ঘণ্টার বেশী ডাকাতির সময় থাকেনা। এই ধরনের আরও অনেক নিয়ম কানুন এই দলের আছে। লুণ্ঠিত অর্থের একাংশ দরিদ্রদের মধ্যে বাছের বিতরণ করিত এবং কেহ দুর্ব-

লের উপর অযথা অত্যাচার করিলে সে তাহাকে শাস্তি দিত বলিয়া শুনা যায়।

সম্প্রতি বাছের ধরা পড়িয়া খুলনা জেলখানায় আটক আছে। জেল জীবন তাহার নিকট নূতন নহে। সে একবার আলীপুর জেল হইতে পলায়ন করে। খুলনা পুলিশ কোর্টে আমরা বাছেরের সঙ্গে সাক্ষাৎ করি। সে সংক্ষেপে তাঁহার জীবন বৃত্তান্ত আমাদের নিকট বর্ণনা করে। পশ্চিম বঙ্গে সে বাবর আলী মোল্লা নামে পরিচিত বলিয়া আমাদের জানায়, বিভিন্ন সংবাদ পত্রে বাছেরের গ্রেফতারের খবর প্রকাশিত হয়। উহা মোটামুটি এইরূপ :

### "সুন্দরবনের রাজা, ডাকাত বাছের ঢালী গ্রেফতার"

খুলনা, ৭ই জানুয়ারী ১৯৬৬।— পাক-ভারত উপমহাদেশের কুখ্যাত ডাকাত বাছের ঢালীকে এই জেলার পাইকগাছা থানার একটি গ্রামে গ্রেফতার করা হইয়াছে। গত ১৯৫০ সাল হইতে পশ্চিমবঙ্গ ও পূর্ব পাকিস্তানের পুলিশ তাহার অনুসন্ধান করিতেছে। বাছের ঢালী এ যাবৎ প্রায় শতাধিক ডাকাতি করিয়াছে এবং বহু ব্যক্তিকে হত্যা করিয়াছে। ১৯৫৬ সালে সে ঈদরিস নামক একজন হাবিলদারকে হত্যা করে। ঈদরিস তাহাকে গ্রেফতার করিতে গেলে প্রচণ্ড সংঘর্ষ বাধে। বাছের ঢালী হাবিলদারকে গুলী করিয়া হত্যা করিয়া পলায়ন করে। ঈদরিসের স্মৃতি উপলক্ষে প্রতিবৎসর খুলনায় ঈদরিস স্মৃতিট্রফি ফুটবল প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়।

পূর্ব পাকিস্তান সরকার এই কুখ্যাত ডাকাতকে গ্রেফতার করার জন্য পুরস্কার ঘোষণা করিয়াছেন। বাছের ঢালী পশ্চিমবঙ্গেও ত্রাসের রাজত্ব সৃষ্টি করিয়াছিল। সেখানে সে "গঙ্গা সাগর" নামে পরিচিত। পশ্চিমবঙ্গ সরকারও তাহাকে গ্রেফতারের জন্য পুরস্কার ঘোষণা করেন। বাছের ডাকাত হিন্দু না মুসলমান তাহা কেহই জানিত না। তাহাকে গ্রেফতারের পর অত্যন্ত কড়া পুলিশ পাহারায় খুলনা শহরে আনয়ন করা হয়। এই দুর্ধর্ষ ডাকাতকে দেখার জন্য বিপুল জনসমাগম হয়। বাছের জানায় যে, তাহার একজন সাগরেদের বিশ্বাসঘাতকতার ফলেই গ্রামবাসীদের হাতে সে ধরা পড়িয়াছে। যুদ্ধের সময় সে ভারতে অবস্থান করিতেছিল। কালিপদ সেন নামক এক ভারতীয় মাঝির নৌকায়

সে পাকিস্তানে আগমন করিয়াছিল। ইতিমধ্যেই সে পাকিস্তানে ৬ জন অনুচর সংগ্রহ করিয়াছে। আর একদিনের মধ্যেই সে একটি বন্দুক যোগাড় করিতে পারিত। এই সময় সে গ্রেফতার হইয়াছে। মাঝি কালিপদ সেনকেও গ্রেফতার করা হইয়াছে।

পাকিস্তান ও ভারতের পুলিশ গত ১৫ বৎসর যাবৎ তাহার অনুসন্ধান করিয়া আসিতেছে। তাহার বয়স বর্তমানে ৫০ বৎসর। তাহার চেহারায় কোনও অসাধারণত্ব বা কোনও বৈশিষ্ট্য নাই। ৫ ফুট লম্বা বাছের ঢালীর ওজন প্রায় ১১০ পাউণ্ড। লুঙ্গী, শার্ট ও পুরাতন ছোট উলের কোট পরিহিত খর্বকায় বাছের ঢালীকে অত্যন্ত সাধারণ লোক বলিয়া মনে হইতেছিল।

সে আরও জানায় যে, পশ্চিমবঙ্গের বারাসতে তাহার পাকা বাড়ী রহিয়াছে। সেখানে তাহার বৃদ্ধা মাতা, স্ত্রী ও পাঁচটি সন্তান রহিয়াছে। বাছের ঢালীর নিকট হইতে জানা গিয়াছে যে, তাহার বারাসতের বাড়ীতে ১৪টি বন্দুক, ৪টি রাইফেল ও ২টি রিভালবার রাখিয়া আসিয়াছে। তাহার সম্পর্কে অনেক কাহিনী ও কিংবদন্তী প্রচলিত রহিয়াছে। অনেকে মনে করে বাছের ঢালী নানাপ্রকার মন্ত্র জানে বলিয়া তাহাকে গ্রেফতার করা সম্ভব নহে।

এই দুর্ধর্ষ আন্তর্জাতিক জলদস্যুর কাহিনী রূপকথার ন্যায় বিস্তার লাভ করিয়াছে। শারিরীক অবয়ব দর্শনে অনেকেই তাহাকে বাছের ঢালী বলিয়া বিশ্বাস করিতে পারে নাই। খুলনা জেলে কঠোর পাহারাধীনে শৃঙ্খলাবস্থায় বাছের অনির্দিষ্ট কালের জন্য বন্দী আছে। পাপীর শাস্তি বিচারালয়ে অনুষ্ঠিত হইবে। তাহার বিরুদ্ধে মামলাগুলি বর্তমানে তদন্তাধীন।

বঙ্গোপসাগরের তীরে দুবলা দ্বীপ সুন্দরবনের এক মনোরম স্থান। এই দ্বীপকে সাধারণে দুবলার ট্যাক বলিয়া থাকে। এই স্থানের বালুকা খুঁড়িলেই সুমিষ্ট জল পাওয়া যায়। দুবলার চরে বহুদূর বিস্তৃত বালুকারাশি দৃষ্ট হয়। লবনাক্ত প্রদেশে কর্দমাক্ত স্থানই সর্বত্র। সুন্দরবনে সমুদ্রতীর ভিন্ন বালুকা কদাচিত দৃষ্ট হয়। এখানে চরের পরিধি ক্রমাগ তবৃদ্ধিপ্রাপ্ত হইতেছে। বালুকার

শ্বেতকায় কণাগুলি রৌদ্র কিরণে ঝক্‌মক্ করে। দ্বীপের উচু স্থানে কাশবন এবং উলুখড়। এই স্থানের উত্তরদিকে শিবসা, মারজাট্রা, পশর ও অন্যান্য নদী মিলিত হইয়া এক ভীষণাকার ধারণ করিয়াছে। নদীর প্রশস্ততা এখানে কিঞ্চিদধিক ৫মাইল। এখানে জোয়ারের সময় ভীষণ ঢেউ হয়। স্বচক্ষে না দেখিলে উহার ভয়াবহতা উপলব্ধি করা সুকঠিন। দুবলা দ্বীপের দক্ষিণে অনন্ত সমুদ্র। শুধু জলে জলময়। দুবলার চরে হরিণ ঝাকে ঝাকে বিচরণ করিয়া আহার সংগ্রহ করে।

এই বিখ্যাত দুবলার ট্যাকে প্রতি বৎসর কার্তিক মাসে রাসপূর্ণিমার সময় ধুমধামের সহিত মেলা বসিয়া থাকে। বঙ্গোপসাগরের তীরে এহেন নির্জন ও মনোরম স্থানে এই মেলায় অসংখ্য দর্শকের ভীড় হয়। সন্তানাদি জন্ম গ্রহন না করিলে অনেক অশিক্ষিত হিন্দু এই মেলায় মানত করে এবং বছরের এই সময় আসিয়া মানতকারীরা অনুষ্ঠানাদি করিয়া থাকে। কেহ কেহ কৃত পাপ মোচন হইবে মনে করিয়া এই স্থানে আগমন করে এবং সমুদ্রের তরঙ্গমালার মধ্যে ডুবিয়া ঢেউয়ে স্নান করিয়া থাকে। মেলায় কয়েক সহস্র লোকের সমাগম হয়। মৎস্যজীবিদের আবাসস্থল হইতে এই মেলার স্থান পাঁচ মাইল পশ্চিমে এবং টাইগার পয়েন্ট এখান হইতে প্রায় দশ মাইল পূর্বে অবস্থিত। মকর সংক্রান্তি অর্থাৎ পৌষমাসের শেষদিনে গঙ্গাসাগরের মেলা হয়। উহার সহিত এই মেলার কিছুটা সম্পর্ক ছিল বলিয়া জানা যায়। হিন্দুগণ এই স্থানকে গঙ্গাসাগরের মেলার ন্যায় একটি তীর্থ স্থান মনে করিয়া এখানে আসিয়া ভীড় জমায়। যশোর ও বাকেরগঞ্জের দূরবর্তী স্থান হইতে ও বহু হিন্দু নরনারী ও শিশু এই মেলায় জমায়েত হয়। খুলনা জিলার অসংখ্য নরনারী প্রতিবৎসর এই মেলায় যোগদানের জন্য সুন্দরবন ভ্রমণ করিয়া থাকে। মুসলমানেরাও এই মেলার সময় সুন্দরবন ও সমুদ্র ভ্রমন করে। লোকালয় হইতে মিষ্টান্ন, ইক্ষু, ফলমূল, খেলনা মৃন্ময়পাত্র ইত্যাদি পণ্যসম্ভার নৌকাযোগে দুবলার চরে নীত হইয়া ক্রয় বিক্রয় হয়। সাধারণ গ্রাম্য লোকের এই নির্জন স্থানে এক অপূর্ব সমাবেশ। সরকারী কর্মচারীদের অনেকেই এতদোপলক্ষে সেখানে উপস্থিত থাকেন। অনেকে এই মেলাকে মগদের মেলা বলিয়া উল্লেখ করেন। কিন্তু তাহা ঠিক নহে। দেশীয় লোকেরাই এই মেলার উদ্যোক্তা। এখানে দিগন্তব্যাপী সলিল রাশির তীরে





উপরে : দুবলার মেলায় সমুদ্রতরঙ্গে স্নানরত হিন্দু নরনারী ও শিশু।

নীচে : সুন্দরবনের প্রান্তসীমায় বনবিভাগের একটি অফিস।

শ্যামমমান বৃক্ষশ্রেণীর সবুজরেখা তীরভূমির অস্পষ্ট আভাষ জানায়। মেলার কয়দিন নির্জন দুবলা দ্বীপে একটি ক্ষুদ্রকায় সহরের ন্যায় মনে হয়।

ঐতিহাসিক তথ্য সংগ্রহের জন্য বিগত ১৯৬৫ সালের রাস পূর্ণিমার সময় খুলনা সাহিত্য পরিষদের ডাঃ আবুল কাসেম, এস, এম, মোবারক আলী প্রমুখ-সহ সমুদ্র তটবর্তী দু'লা দ্বীপে গমন করি। বয়োবৃদ্ধ হিন্দুদের নিকট জানিতে পারি যে প্রায় ৩৫ বৎসর পূর্বে ওড়াকান্দির জনৈক ঠাকুর সপ্নাদিষ্ট হইয়া এখানে পূজা পার্বণাদি অনুষ্ঠান করেন। তদবধি ধীরে ধীরে ক্রমাগত এই মেলায় জন সমাগম বৃদ্ধি পাইতে থাকে। দেবতা নীলকমল ও গঙ্গাদেবীর উদ্দেশ্যে হিন্দুরা প্রার্থনা করে। বাদ্য, নৃত্যগীত ও বিভিন্ন প্রকার অনুষ্ঠানাদি হইয়া থাকে। ঢেউ সেবনের সময় মন্ত্রাদি উচ্চারণ, ফল ও মিষ্টান্ন উৎসর্গ করিতে দেখা যায়।

গভীর বনানীর পার্শ্বে যে চরে সর্বদা হরিণ ও ব্যাঘ্র চরিয়া বেড়ায় সেখানে দুই দিনের জনসমাগমে তাহার কোনই কিছু পরিলক্ষিত হয় না। জনসমাগমের জন্যই ব্যাঘ্রকুল দূরে সরিয়া থাকে। অশিক্ষিত হিন্দুরা বলে এই দুই দিন বড়দাদা বা গাজী ঠাকুর (ব্যাঘ্র) কোন লোককে আক্রমণ করে না।

অধুনা হিন্দু মুসলীম সকল শ্রেণীর লোক এই মেলায় আমোদ প্রমোদ করিতে সমবেত হয়। সমুদ্রতটে ৫/৬ মাইল ব্যাপী সুদীর্ঘ ও প্রশস্ত বালুচরে পদব্রজে ভ্রমণ মানবমনে অপূর্ব আনন্দ দান করে। যুবকেরা বালুচরে ফুটবল ইত্যাদি ক্রীড়ায় লিপ্ত থাকিয়া চিত্ত বিনোদন করে। অসংখ্য ক্যামেরার সাহায্যে ফটো তোলার হিড়িক পড়িয়া যায়। জনমানব শূন্য প্রদেশে সে এক অভিনব ও নয়নাভিরাম দৃশ্য। সমুদ্র দর্শন, সুর্যোদয় ও সুর্যাস্তের নিখুঁত অথচ মনোরম দৃশ্য সৌন্দর্যপিপাসু ব্যক্তিরা উপভোগ করেন। পানীয় জলের অভাব পড়িলে লোকে বালুচরের কূপ হইতে সংগ্রহ করে। তীর্থ যাত্রীরা সমুদ্রের ফেনায় গঠিত শক্ত পদার্থ সংগ্রহে কালক্ষেপ করে। শত শত নৌকা ও বহু মটর লঞ্চের সমাগমে স্থানটি দুই এক রাতের জন্য আলোকমালায় সজ্জিত হয়।

দুবলা চরের পূর্বে মানিকদিয়া নদী। এই নদী পশরের শেষ সীমান্ত হইতে উৎপত্তি হইয়া বঙ্গোপসাগরে পতিত হইয়াছে। মানিকদিয়া নদীর উভয় তীরে ধীবরেরা বসবাস স্থাপন করিয়াছে। তাহারা বৎসরের নির্ধারিত সময়ে এখানে

মৎস্য ব্যবসায় পরিচালনা করে। মৎস্য জীবিদের এতদঞ্চলে দুইটি আড্ডা আছে। এই উপনিবেশ সমুদ্রের সংলগ্ন বলিয়া বাহির কেল্লা নামে পরিচিত। বহুকাল ধরিয়া চট্টগ্রামের কৈবর্ত সমাজ ও মগজাতীয় লোকেরা এই ব্যবসায় করিয়া বিশেষ লাভবান হইতেছে। বিত্তশালী লোকেরা অগ্রিম টাকা দাদন দিয়া চট্ট-গ্রাম হইতে মজুর আনয়ন করিয়া তাহাদের সাহায্যে মৎস্য ধরে। চট্টগ্রামের বিশিষ্ট জলযান সাম্পান ও বিভিন্ন প্রকারের নৌকাসহ প্রতি বৎসর কার্তিক—অগ্রহায়ণ মাসে ধীবরগণ দলে দলে সাগরকূল ধরিয়া দুবলা দ্বীপে উপনীত হয়। ফাল্গুন মাসে দখিণা হাওয়া প্রবল হইবার পূর্বে তাহারা আবার নৌকাযোগে নিজ নিজ বাড়ীতে ফিরিয়া যায়। মানিকদিয়া নদীর নিকট মোরাদিয়া খাল। এখানেও জালিয়াদের একটি প্রধান আড্ডা স্থাপিত হইয়াছে। সমুদ্রের তীর-বর্তী উন্মুক্ত স্থান হইতে একটু দূরে জঙ্গলের মধ্যে অবস্থিত বলিয়া ইহাকে অন্দর-কিল্লা বলা হইয়া থাকে। উভয় কিল্লার লোকসংখ্যা প্রায় ৫০০০ সহস্র। মৎস্য জীবিদল মানিকদিয়া নদী ও মোরাদিয়া খালের পার্শ্ববর্তী সুন্দরবনের সংলগ্ন এবং বঙ্গোপসাগরের তীরে এক সুন্দর লোকালয় স্থাপন করিয়াছে এবং তাহাদের নামানুসারে এই স্থানের নামকরণ হইয়াছে "ফিসার ম্যানস আইল্যাণ্ড" অর্থাৎ ধীবরদের দ্বীপ। বনবিভাগের কর পরিশোধ করিয়া এখান হইতে শুট্‌কী মৎস্য চট্টগ্রাম ও অন্যত্র রপ্তানী হয়। এই স্থানের অধিবাসীদের নিকট চাউল, ডাল, মরিচ, পিঁয়াজ, মসলা প্রভৃতি পণ্যদ্রব্য বিক্রয় করিবার জন্য নৌকা বোঝাই করিয়া ব্যবসায়ীরা মধ্যে মধ্যে শহর ও বন্দর হইতে যাতায়াত করে। ইংরাজী ১৯৫৭ সালে কতিপয় মিলিটারী কর্মচারী বড় বড় নৌকা বোঝাই মৎস্য দেখিয়া কতিপয় ধীবরকে চোরাচালানী মনে করিয়া মাঝি-মাল্লাসহ গ্রেফতার করিয়া খুলনা সদরে আনয়ন করে। ম্যাজিষ্ট্রেটের বিচারে ধীবরদের শাস্তি হয়, কিন্তু আপীলে জজকোর্ট হইতে সকলেই খালাস পায়। চট্টগ্রামের মৎস্য জীবিদের এক আবেদনে তৎকালীন মৎস্য বিভাগের মন্ত্রী ও লেখক সরকারের পক্ষ হইতে সরে-জমিনে তদন্তের জন্য দুবলদ্বীপে যান এবং তাহাদের অবস্থা ও মৎস্য ধরার প্রণালী পরিদর্শন করেন। শুনিতে পাইলাম কিছুদিন পূর্বে জ্বালানী সংগ্রহের সময় বিশজন লোকের মধ্য হইতে একজনকে ব্যাঘ্রে ধরিয়া লইয়া গিয়াছে। প্রতি বৎসর মৎস্যজীবিদের ২।১জন লোক ব্যাঘ্রে ভক্ষণ করে এবং অনুরূপ

সংখ্যা সর্পাঘাতে প্রাণত্যাগ করে। তথাপি মৎস্যজীবিরা তাহাদের এই কষ্টকর ব্যবসায় হইতে বিরত হয়না। তাহাদের ঘরগুলির সম্মুখে ও পার্শ্বে বিস্তৃত প্রাঙ্গণ আছে। তথায় তাহারা বিভিন্ন প্রণালীতে মৎস্য শুকাইয়া থাকে। উচ্চ স্থানে ঝুলাইয়া মৎস্য শুকাইবার বিশেষ ব্যবস্থা আছে। দূর হইতে উহা উচুঁ ঘরের ন্যায় মনে হয়। গভীর অরণ্যানীর মধ্যে বিশাল সমুদ্রের তরঙ্গমালার পার্শ্বে মৎস্যজীবিদের এই উপনিবেশ বাস্তবিকই সুন্দর দেখায়। এ বিষয়ে অন্যত্র বিস্তারিত আলোচনা করা হইবে।

সুন্দরবনের নদীপথে বিভাগ পূর্বে অসংখ্য বাণিজ্যপোত কলিকাতা-আসাম যাতায়াত করিত। এখন উহা বহুলাংশে হ্রাস প্রাপ্ত হইয়াছে। সুন্দবরন ভ্রমণ-কালে অনেকে দিনের পর দিন ঘুরিয়া মানুষের মুখ দেখিতে পান না। সপ্নেঘেরা রহস্যময়ী এই দেশ। দেশ বিদেশ হইতে কত প্রকার জলযান সুন্দরবনের পার্শ্ব-দিয়া আন্তর্জাতিক বাণিজ্য পরিচালনা করিয়া থাকে তাহার ইয়ত্বা নাই। ডাকাতের ন্যায় কাল বাজারীরাও জাহাজ ও নৌকাযোগে সাধারণের অগোচরে ব্যবসায় চালাইয়া থাকে। দুর্ধর্ষ কালবাজারীদের নিকট গভীর জঙ্গলের জলপথ জানা আছে। আন্তর্জাতিক কালবাজারীরাও কোন কোন সময় সুন্দরবনে অবস্থান করে। শুল্ক ও পুলিশ বিভাগের বেড়াজাল ভেদ করিয়াও তাহারা ব্যবসায় চালায়। আবার কোন কোন সময় কালবাজারীদের ভাগ্য বিপর্যয় ঘটে। মগ ফিরিঙ্গিদের ন্যায় ব্যাপক না হইলেও দুর্ধর্ষ ডাকাতেরা এখনও সুন্দরবন এবং পার্শ্ববর্তী লোকালয়ে দস্যুবৃত্তি চালাইয়া মধ্যে মধ্যে ভীষণ ত্রাস সৃষ্টি করে।

# রহস্যময়ী সুন্দরবনের প্রাকৃতিক সৌন্দর্য

।। সাত ।।

সহস্র সহস্র বর্গমাইল ব্যাপী যে সুবিস্তৃত ও সুসংন্যস্ত বনবিভাগ দক্ষিণে বঙ্গোপসাগরের তীর হইতে উত্তরে লোকালয় পর্যন্ত স্থান জুড়িয়া শোভা পাইতেছে উহাই আমাদের দেশে সুন্দরবন বলিয়া পরিকীর্তিত হয়। এই সুন্দরবন বাস্তবিকই সুন্দর কিনা তাহাই আমাদের আলোচ্য বিষয়। যাঁহারা সুন্দরবনের দৃশ্য অবলোকন করিতে পারেন নাই, তাঁহাদের পক্ষে সুন্দরবন সম্পর্কে কোন মন্তব্য করা সম্ভব নয়। বহুদিন ধরিয়া সুন্দরবন দেখিয়া উহার সৌন্দর্য উপভোগ করিয়া আসিতেছি। একথা সত্য যে সুন্দরবন সাধারণের নিকট এক কল্পনাময় রাজ্য। বিদেশী পরিদর্শকেরা অত্যুৎসাহের সহিত সুন্দরবন ভ্রমণ করিয়া থাকেন, তাঁহারা জানেন অধুনা প্রতিষ্ঠিত চালনা বন্দরের কয়েক মাইল দক্ষিণে অবস্থিত এই সুন্দবরন। বিশ্ববিশ্রুত রয়াল বেঙ্গল টাইগারের আবাসভূমি ও শিকারীদের স্বর্গ সুন্দরবন। নিবিড়, ঘন, চিরসবুজ এবং নিস্তব্ধ এই সুন্দরবন। গাছের মাথা কোথাও উঁচু নিচু নাই। সামান্য শব্দ করিলেই জঙ্গলমধ্যে উহা প্রতিধ্বনিত হয়। তাই সুন্দরবন এক রোমাঞ্চকর জনমানবশূন্য অভিনব দেশ। সাধারণ লোকালয় হইতে ইহার সবকিছুই ভিন্ন ধরনের। তন্নিমিত্ত উহাকে রহস্যময়ী এক দেশ বলা যাইতে পারে। এ রাজ্য সাধারণ লোকালয় হইতে বিশিষ্ট ধরনের। এখানকার বৃক্ষলতা ও জীবজন্তু সচরাচর লোকালয়ে দৃষ্ট হয়না। সেইজন্য সুন্দরবন জাতীয় জীবনে এক বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছে।

সুন্দরবনের দৃশ্য গুরুগম্ভীর অথচ নয়নাভিরাম। জীবনে সর্বপ্রথম যখন সুন্দরবন দর্শন করি তখন হৃদয় ভাবাবেগে অভিভূত হইয়াছিল। মনে হইয়াছিল এ যেন অজানা জিন-পরীদের আবাসভূমি এবং আশ্চর্য এক দেশ। কিছু দূর হইতে সুউচ্চ বৃক্ষ সমূহের মস্তক উন্নত অবস্থায় দর্শন করিয়া বিপুল আনন্দ উপভোগ করিয়াছিলাম। এহেন দৃশ্য সর্বদিকেই একপ্রকার। পর্বতের ন্যায় সুন্দরবন এখানে সেখানে উঁচু-নীচু নহে। সর্বত্র বৃক্ষের মস্তক সমানভাবে বর্ধিত। নদী তীরে বৃক্ষরাজির শ্রেণী দেখিলে মনে হয় কোন ঐন্দ্রজালিক হস্তের দ্বারা

মনোরম বাগিচা সুসজ্জিত হইয়াছে। জঙ্গলের বৃক্ষ শ্রেণীবদ্ধভাবে জন্মিবারও কারণ আছে। অভিজ্ঞ ব্যক্তিরা বলেন যে জোয়ারের সময় বৃক্ষের পক্ক ফলগুলি ঢেউয়ের ধাক্কায় একই লাইনে জমা হয়। জোয়ারের জল সরিয়া গেলে ফলগুলি মাটিতে বসিয়া একই লাইনে অঙ্কুরিত হয় ও সুন্দরভাবে একই শ্রেণীতে বর্ধিত হইয়া থাকে। তজ্জন্য জঙ্গলে একই প্রকার বৃক্ষ একই স্থানে বহুলাংশে দৃষ্ট হয়। ইহারও অবশ্য ব্যতিক্রম আছে। জোয়ার-ভাটা কম বেশী ও ঋতু পরিবর্তনের জন্য তীরবর্তী স্থানে বা জঙ্গলের অভ্যন্তরে একই শ্রেণীর বৃক্ষের অবস্থান হওয়া স্বাভাবিক। গৃহস্থের দ্বারা সযত্নে প্রস্তুত উদ্যান সমূহের চেয়ে সুন্দরবনের বৃক্ষ-রাজির একত্র সমাবেশের দৃশ্য মনোমুগ্ধকর। বৃক্ষের ডালপালা ছাতার ন্যায় উপ-রিভাগে বিস্তৃত হয়। সূর্যকিরণ পাইবার জন্য উহারা যেন একে অন্যের সহিত প্রতিযোগিতায় লিপ্ত থাকে।

সুন্দরবনে নূতন চর উঠিলে অল্পদিনের মধ্যে অসংখ্য বৃক্ষের উৎপত্তি হইয়া সবুজ শোভা ধারণ করে। চারা গাছের শ্রেণীসমূহ পাটক্ষেতের ন্যায় মনে হয়। নদীতটের সুউচ্চ বৃক্ষরাজিকে অনেক সময় দূর হইতে গ্রামাঞ্চলের পাটক্ষেত বলিয়া ভ্রম হয়। কিন্তু জঙ্গলাভ্যন্তরে প্রবেশ করিলে সেখানে প্রকাণ্ড প্রকাণ্ড বৃক্ষ পরিলক্ষিত হয়। একদা পাঠাকাটা নদীর পূর্বতীরে এক নূতন চরে মধ্যবয়সী কয়েকশত কেওড়া গাছের এক ক্ষুদ্র জঙ্গল দেখিয়া চক্ষু জুড়াইয়া যায়। আমরা মোটর লঞ্চে প্রায় ৫০ জন দর্শক। কেহই বলিতে পারিল না কোন্‌টি বড় আর কোন্‌টি ছোট। সর্বত্র সবুজের রাজত্ব এবং একই দৃশ্য। বৃক্ষশাখা ও পত্রসমূহ অপরূপ সবুজ সাজে সজ্জিত; হেমন্তের মলয় হিল্লোলে মৃদুমন্দ দোল খাইতেছে। পার্শ্বে নারিকেল চারার ন্যায় অসংখ্য গোলগাছের শ্রেণী, অপরূপ বন্য শোভা ধারণ করিয়াছে। কেওড়া বৃক্ষের শ্রেণীগুলি যেন নববধূর ন্যায় ঘোমটা বিজড়িত বেশে, কেশ বিন্যাস করিয়া নদী মেখলা শ্যাম কুঞ্জ কাননে অসাধারণ সৌন্দর্য-মণ্ডিত দৃশ্যের সৃষ্টি করিয়াছে। "ছায়া ঢাকা-মায়া মাখা" গ্রাম বাংলার অতুলনীয় সৌন্দর্যের চেয়ে এ দৃশ্য আরও মনোরম বলিয়া মনে হইল।

পাক-ভারত উপমহাদেশে সুন্দরবনের ন্যায় বৃহৎ অরণ্যসঙ্কুল জঙ্গল আর নাই। এইরূপ বৈচিত্রপূর্ণ জঙ্গল কোথাও দৃষ্ট হয় না। ইরানের শাহানশাহ

আবেদুররেজা শাহ্‌ পাহলভী ইং ১৯৫৭ সালে সুন্দরবন পরিভ্রমণ করেন। তিনি অরণ্যসঙ্কুল এই সুন্দরবনকে বিশ্বের সর্বাপেক্ষা মনোরম ও ভয়াবহ সমুদ্র উপকূল বলিয়া উল্লেখ করিয়াছেন, যেখানে নরখাদকেরা ইচ্ছামত স্বাধীনভাবে ঘুরিয়া বেড়ায়। যোড়শ শতাব্দীর শেষভাগে ফেনসেকো ও এণ্ড্রু নামক দুইজন পুরোহিত বাকলা হইতে চণ্ডিকানের পথে সুন্দরবনের নদীনালা, বিটপী শ্রেণীর সৌন্দর্যে মুগ্ধ হইয়াছিলেন, সে কথা অন্যত্র বর্ণন করিয়াছি।

আমাদের সুন্দরবন বাস্তবিকই অতীব মনোরম। দুর্গম শ্বাপদসঙ্কুল এ জঙ্গল। মানুষের স্বপ্ন ও কল্পনা বিজড়িত আছে এই সুন্দরবন নামের সহিত। ব্যাঘ্রের ভীম গর্জন, হিংস্র সর্পের বিষাক্ত ফণা বিস্তার, কুম্ভীরের তীক্ষ্ণ দন্তের মুখব্যাদান, হরিণের আর্তনাদ, মানুষের আনন্দ ও অসহায়তা এবং নীরব নিথর সুন্দরবনের কথা মনে করিয়া কাহারও হৃদয় শিহরিয়া না উঠিয়া পারেনা। এই বনে ফলবান বৃক্ষ নাই বলিলেও চলে। পুষ্পোদ্যানও এখানে নাই। বৃক্ষগুলি বৎসরে সর্বসময়ে সবুজরূপ ধারণ করিয়া থাকে। কোন সময়ে ইহার রূপ পরিবর্তন হয়না। সুন্দরবনের বৃক্ষরাজি প্রায়ই সুদীর্ঘ এবং আকাশগামী। ইহার শাখা প্রশাখা অধিক নহে। পূর্ব পাকিস্তান নদীমাতৃক দেশ। কিন্তু সুন্দরবনের নদীনালার আধিক্য আরও বেশী। সুন্দরবনের প্রায় একপঞ্চমাংশ জলভাগ এবং এই জলস্থলই সুন্দরবনের প্রাণ। উহা যুগ যুগ ধরিয়া সুন্দরবনের সৌন্দর্য রক্ষার্থে স্বীয় কর্তব্য সাধন করিয়া যাইতেছে। সুন্দরবনের সমস্ত নদীই সাগরমুখী এবং নদী যতই দক্ষিণে গিয়াছে ততই প্রশস্ত হইতে প্রশস্ততর হইয়াছে। নদীর দুই কূল বহিয়া কত বৃক্ষের শাখা প্রশাখা বিস্তার করিতে করিতে ধাবিত হইয়াছে তাহার ইয়ত্তা নাই। জঙ্গলময় প্রদেশের নদীর বর্ণনা দিতে গিয়া প্রাচ্যের মহাকবি রবীন্দ্রনাথ বলিয়াছেন :

নদী চলিছে ডাহিনে বামে
কভু কোথাও সে নাহি থামে।
হোথায় গহন গভীর বন
তীরে নাহি লোক নাহি জন।
শুধু কুমীর নদীর ধারে
সুখে রোদ পোহাইছে পাড়ে।



নদীবক্ষ হইতে বনানীর নয়নাভিরাম দৃশ্য।

বাঘ ফিরিতেছে ঝোপে ঝাপে,
ঘাড়ে পড়ি আসে এক লাফে।
কোথাও দেখা যায় চিতাবাঘ
তাহার গায়ে চাকা চাকা দাগ,
রাতে চুপি চুপি আসে ঘাটে
জল চকোচকো করি চাটে।

নদী হইতে উভয় পার্শ্বস্থ সুন্দরবনের দৃশ্য একই রূপ। গাছগুলি যেন সর্বত্র সমানভাবে দণ্ডায়মান। "নদী সমূহের পার্শ্বে কোথাও বলার ঝোপ এবং বন্য সুন্দরী ও হেন্তাল প্রভৃতি ক্ষুদ্র গাছসমূহ স্রোতের উপর ঝুকিয়া পড়িয়া তীর-ভূমি অন্ধকার করিয়া রাখিয়াছে, কোথাও সুন্দরী, পশুর, গর্জন বা আমূড় প্রভৃতি বৃক্ষের শিকড়সমূহ বাহু বিস্তৃত হইয়া প্রবল প্রবাহ হইতে বৃক্ষাদি রক্ষা করিতে গিয়া ভগ্ন তীরের সহিত জড়াজড়ি করিতেছে। কোথাও বা নদী হইতে খাল উঠিয়া আঁকা বাঁকা ভাবে গভীর জঙ্গলের মধ্য দিয়া অন্য নদী বা খালের সহিত সংযুক্ত হইয়াছে। নদীনালা ও খালসমূহ যেন সুন্দরবনের সর্বত্র জাল বিস্তৃত করিয়া রহিয়াছে। নদী বা খালের উভয় তীরে গোলগাছের সারিগুলি প্রাচীরের ন্যায় দণ্ডায়মান থাকিয়া এক অতি অদ্ভুত অথচ মনোরম বন্য শোভা বিস্তার করিয়াছে।" যে কোন নদীর শেষ প্রান্ত বা ত্রিমোহনায় পৌছিলে বন-স্থলীর অপূর্ব শোভা উপভোগ করা যায়। মাঝে মাঝে চর ও নদীর মধ্যবর্তী বা পার্শ্বে দ্বীপ পরিলক্ষিত হয়। কোথাও দেখা যায় বানরেরা দলবদ্ধ হইয়া ক্রীড়া ও কৌতুক করিতেছে। ক্রীড়ারত সুন্দরবনের এই সমস্ত সুচতুর জন্তুর অঙ্গ-ভঙ্গীর দিকে মানুষের মন আকৃষ্ট হয়। বানরেরা কোথাও ডালে ডালে নাচিয়া বেড়ায় এবং বৃক্ষের শাখা, ফল ও পাতা ভাঙ্গিয়া হরিণের দল ডাকিয়া আনে এবং উহাদিগকে তাহা খাইতে দেয়। হরিণের সঙ্গে বানরের সখ্যতা অত্যধিক। শিকারী বা ব্যাঘ্রের আগমনে বানরেরা হরিণদের সরিয়া যাইবার জন্য সংকেত-সূচক ধ্বনি করে। আবার বানরেরা হরিণের পিঠে চড়িয়া আনন্দ করিয়া থাকে। সুন্দরবনে চলিতে চলিতে প্রায় সর্বপ্রকার জীবজন্তুর সহিত সাক্ষাৎ হয়, কিন্তু ব্যাঘ্রের সাক্ষাৎ পাওয়া দুষ্কর।

সুন্দরবনের সুন্দর হরিণ এক অমূল্য সম্পদ। হরিণেরা দলে দলে বনানীর পার্শ্বস্থ উন্মুক্ত ময়দানে চরিয়া বেড়ায়। দূর হইতে ডাক দিলে মাথা উঁচু করিয়া দাঁড়ায় এবং শিকারী দেখিলে সভয়ে প্রস্থান করে। হরিণের চক্ষু প্রখর এবং গতি ক্ষিপ্র। অনেক সময় অসংখ্য হরিণ ঝাকে ঝাকে বিচরণ করিয়া আহার সংগ্রহ করে। জঙ্গলের মধ্যে এই ধরণের অপূর্ব শোভা দর্শনে ভ্রমণকারীর হৃদয় পুলকিত হয়। মানুষ নিকটবর্তী হইলে হরিণ দৌড়াইয়া বনস্থলীর মধ্যে অদৃশ্য হইয়া যায়। সুন্দরবনে অসংখ্য ছোট ছোট দ্বীপ আছে। এই সমস্ত দ্বীপের জঙ্গল গভীর এবং এখানে প্রচুর পরিমাণে হরিণ থাকে। তাড়া পাইলে দলে দলে হরিণ নদীতে ঝাপাইয়া পড়ে এবং ক্ষিপ্রগতিতে অন্য তীর বা দ্বীপে গিয়া আশ্রয় গ্রহণ করে।

সুন্দরবনের অন্যতম বৃহৎ নদী শিবসা। গড়ইখালী বাজার হইতে সুন্দরবনের দৃশ্য দূর হইতে উপভোগ করিতে করিতে কোন এক শরৎকালে শিবসা নদী হইয়া সুন্দরবনে প্রবেশ করি। এই ভ্রমনে আমরা ১২ জন যাত্রী। নলিয়ান অফিস হইতে ছাড়পত্র লইয়া নৌকা দুইখানি দক্ষিণ দিকে যাত্রা করিল। মাঝিরা মাঝে মাঝে গান ও গল্প করিয়া আপন মনে নৌকা চালাইতে লাগিল। নদীর উভয় পার্শ্বস্থ খালের নাম নোট করিতে লাগিলাম। সুদূর দক্ষিণে ত্রিকোণ দ্বীপ পর্যন্ত যে সমস্ত খাল ও নদী শিবসায় পড়িয়াছে বা শিবসা হইতে উঠিয়া পশ্চিমমুখী হইয়াছে, উহার নাম যথাক্রমে খোষখালি, গাংরখি, হড্ডা, আগার দোয়ানে, বোতলখালি, মুচির দোয়ানে. লক্ষীপ্রসাদ, কাটরার খাল, ছাচনাংলা, ভাই জোড়া, মার্গির খাল, মার্গির চরের খাল, বড়বুজবুনিয়া, ছোটবুজবুনিয়া, ছোট কালীর খাল, আড়ো শিবসা নদী, চেতলার চরের খাল, ছোট দুধমুখী, বড়দুধমুখী, মান্দার বাড়ীর ভারানী, মান্দার বাড়ীর খাল, আলকীর ভারানী এবং আরও কয়েকটি খালের পর মর্জাত নদী। পূর্ব পারের খালগুলির নাম যথাক্রমে সুতার খালী, চরের খাল, আড় বাউনে, বড় কুকরোকাটী, ছোট কুকরোকাটী, মজোখালী, কোড়াকাটা, কুমোরের চরের খাল, পাখী উড়োর খাল, হাটডোরা, হাট ডোরার চরের খাল, আদাচাকি, বেদের খাল, শেখের খাল, কালীর খাল, মোচড়া শিঙে, নিশান খালি। নীল কমল পর্যন্ত আরও কয়েকটি খাল আছে। হংসরাজ, শিবসা, পশর, অগ্নিজাল প্রভৃতি সাতটি নদীর





উপরে : সুন্দরবনের শূলোর মধ্যে দাঁড়াইয়া—লেখক ও তাঁর সঙ্গীরা

নীচে : সুন্দরবনের প্রান্তসীমা গাবুরা হইতে নৌকাযোগে জলযাত্রী —লেখক ও তাঁর সঙ্গীরা

ভিটায় অনুরূপ পদ্ধতিতে মন্দির নির্মিত হইয়াছিল। এই সমস্ত স্তূপ ও মন্দির ষষ্ঠ ও সপ্তম শতকে নির্মিত হয়।

কানিংহাম গাঙ্গেয় বদ্বীপ, বাগড়ী এবং সমতটকে অভিন্ন রাজ্য বলিয়া উল্লেখ করিয়াছেন। প্রাচীন কালে বঙ্গদেশ — বঙ্গ, বাঢ়, বাগড়ী ও বরেন্দ্র এই চারিভাগে বিভক্ত ছিল। ইহার পূর্বে সমতট নাম দেখিতে পাওয়া যায়। সমতট প্রদেশ কামরূপ ও নেপালের পাশাপাশি অবস্থিত, ইহা সমুদ্র গুপ্তের এলাহাবাদ স্তম্ভের শিলালিপিতে উল্লেখ আছে। বরাহ মিহিরের ভৌগলিক বৃত্তান্তে সমতটের উল্লেখ আছে। ইউয়েন সাঙ এই প্রদেশকে নীচ, আর্দ্র সমুদ্র তীরবর্তী দেশ বলিয়া বর্ণনা করিয়াছেন। এখানকার অধিবাসীরা ক্ষুদ্রকায় ও তীক্ষ্ণবুদ্ধি-সম্পন্ন এবং কৃষ্ণবর্ণের ছিল। চৈনিক পরিব্রাজক সমতটকে চক্রাকৃতি এবং উহার বেষ্টন ৩০০০ লী বা ৫০০ মাইল বর্ণনা করিয়াছেন। রাজধানীর বেষ্টন ২০ লী বা সাড়ে তিন মাইল। কানিংহাম সমতটের রাজধানী মূরলী বা বর্তমান যশোর বলিয়া উল্লেখ করিয়াছেন। কামরূপ ও তমলুক হইতে দূরত্ব মাপিয়া তিনি এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন। অধ্যাপক সতীশচন্দ্র সমতটের রাজধানী বার বাজার স্থির করিরাছেন। গাঙ্গেয় বদ্বীপ যে সমতট তাহা বহু কাল যাবৎ ঐতিহাসিকগণ কতৃক গৃহীত হইয়া আসিতেছে। আরও বলা হইয়াছে যে এখানে ত্রিশটি বৌদ্ধ সংঘারাম ছিল।

সতীশ বাবু তদীয় যশোর খুলনার ইতিহাসে গাঙ্গেয় বদ্বীপকে প্রথম হইতে শেষ পর্যন্ত সমতট বলিয়াছেন। এ সম্পর্কে তিনি হুয়েনসাঙ বর্ণিত ত্রিশটি বৌদ্ধ সংঘারামেরও স্থান নির্দেশ করিয়াছেন। তাঁহার অমানুষিক পরিশ্রমের ফলে সমতট ও তন্মধ্যস্থ সংঘারামের স্থান নির্দেশের সমস্ত গবেষণাও অনুসন্ধান ব্যর্থতায় পর্যবসিত হইয়াছে।

যুগের পরিবর্তনে এবং ঐতিহাসিক অনুসন্ধানের ফলে পূর্ব বর্ণিত সমতটের স্থান পরিবর্তিত হইয়াছে। বাগড়ী বা গাঙ্গেয় বদ্বীপ এবং সমতট পৃথক রাজ্য। মিঃ নলিনী কান্ত ভট্টশালী কুমিল্লায় আবিষ্কৃত নর্তেশ্বর মূর্তির খোদিত লিপি এবং বাঘাউড়া গ্রামের বিষ্ণু মূর্তির খোদিত লিপি হইতে প্রমাণ করিতে চেষ্টা করিয়াছেন যে সমতট বর্তমান কুমিল্লার প্রাচীন নাম। নর্তেশ্বর মূর্তি লহরচন্দ্র নামক জনৈক

রাজার রাজত্বকালে প্রতিষ্ঠিত হইয়াছিল। মিঃ ভট্টাশালীর মতে কুমিল্লা ও নোয়াখালী অঞ্চল লইয়া সমতট রাজ্য গঠিত হইয়াছিল। ফার্গাসন সমতটের রাজধানী সোনারগাঁও বা সুবর্ণগ্রাম, ওয়াটার্স সাহেব ফরিদপুরের দক্ষিণে এবং রাখালদাস বন্দোপাধ্যায় কুমিল্লা বর্ণনা করিয়াছেন। হিউয়েন সাঙের বৃত্তান্তে উল্লেখ আছে যে এই রাজ্যের উত্তর পূর্বে শি — লি — চা — টা — লো বা শ্রীহট্ট দেশ অবস্থিত ছিল। সমতটের শেষ বাউণ্ডারী নিম্নরূপ নির্ধারিত হইয়াছে :

উত্তর-পূর্বে = গারো, খাসিয়া পর্বত ও ত্রিপুরা রাজ্য।

পশ্চিমে = ব্রহ্মপুত্র নদী।

দক্ষিণে = বঙ্গোপসাগর

কুমিল্লা শহরের ১২ মাইল পশ্চিমে কারমান্তা বা বাদ্‌কামটা নামক স্থানকে সমতটের রাজধানী বলা হইয়াছে। রাজা মহিপালের বাঘাউড়া বিষ্ণুমূর্তি ও দামোদর দেবের তাম্রলিপি (১২৩৪খৃঃ) হইতে এ বিষয় পরিষ্কার হইয়া গিয়াছে। স্যার যদুনাথ বলেন যে ত্রিপুরা ব্যতীত মধ্য বাংলার একাংশ সমতটের অন্তর্গত ছিল। লোকনাথে প্রাপ্ত মূর্তির খোদিত লিপি হইতে জানা যায় যে কুমিল্লা জিলার চাম্পিতলা সমতটের অন্তর্গত এবং গুপ্ত সাম্রাজ্যের অধীন ছিল। গৌড়ের ইতিহাস প্রণেতা রজনী চক্রবর্তী বলেন যে সমতট রাজ্যের মধ্যে রায়পুর ব্রজযোগিনী, মঠবাড়ী, জম্বুসর, সুবর্ণগ্রাম, বেজীনীসার, রাজাসন, যোগডিহা প্রভৃতি স্থানে বৌদ্ধসংঘারাম ছিল। এই সমস্ত স্থানের একটিও গাঙ্গেয় বদ্বীপের মধ্যে নাই। বৃহৎ সংহিতা অনুসারে ইহা বঙ্গ দেশ হইতে পৃথক। আশ্‌রাফপুর প্লেট হইতে জানা যায় যে রাজভট্ট এই দেশের অন্যতম রাজা ছিলেন।

সমতট সম্পর্কে শেষ এবং সর্বাপেক্ষা নির্ভর যোগ্য প্রমাণ মিলিয়াছে বাঘাউড়া গ্রামের এই নারায়ণ মূর্তি হইতে। ব্রাহ্মণবাড়ীয়া মহাকুমার বাঘাউড়া গ্রামে নারায়ণ মূর্তি আবিষ্কৃত হয়। উহা মহিপালের রাজ্যের তৃতীয়াঙ্কে লোকদত্ত নামক বৈষ্ণব মতাবলম্বী জনৈক বণিক্ প্রতিষ্ঠা করেন। উহাতে কুমিল্লা ও নোয়াখালী অঞ্চলকে সমতট বলা হইয়াছে। ঢাকা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত এবং ডক্টর আব্দুল করিম সম্পাদিত বাংলার ইতিহাসের অতিরিক্ত সংসোধনীতে সমতটের অবস্থান সম্পর্কে আরও জাজ্বল্যমান প্রমাণ পাওয়া

গিয়াছে। সম্প্রতি কালে কুমিল্লা জেলার নারায়ণপুর গ্রামে আবিষ্কৃত একটি গণেশ মূর্তির উৎকীর্ণ লিপি হইতে জানা যায় যে ঐ মূর্তি মহারাজাধিরাজ মহীপালের রাজত্ব কালে সমতটের অধীন বিলাকাণ্ডক গ্রামের বুদ্ধ মিত্র নামক জনৈক ব্যবসায়ী কর্তৃক প্রতিষ্ঠিত হয়। ডঃ ডি, সি, সরকার ১৯৪৩ সালের ২৫শে এপ্রিল তারিখে উহার সম্পূর্ণ পাঠোদ্ধার করেন। তিনি বাঘাউড়ার নারায়ণ মূর্তির বিলাকিণ্ডক গ্রামের সহিত উহাকে একই গ্রাম বলিয়া সনাক্ত করিয়াছেন। ইহার দ্বারা সমতট সম্পর্কে বাঘাউড়ার পূর্ণ সমর্থন পাওয়া যায়। উপরোক্ত অনুসন্ধানের ফলে গাঙ্গেয় বদ্বীপ যে প্রাচীন সমতট রাজ্য নহে তাহা নিঃসন্দেহে প্রমাণিত হইয়াছে।

গাঙ্গেয় বদ্বীপ বা বাগ্‌ড়ীতে ত্রিশটি বৌদ্ধ সংঘারামের কথা ভুল প্রমাণিত হইয়াছে। এখন প্রশ্ন এই যে তাহা হইলে গাঙ্গেয় বদ্বীপের কি নাম ছিল? এ প্রশ্নের উত্তর আমরা অন্যত্র দিয়াছি। এতদঞ্চলের প্রাচীন নাম ছিল বঙ্গ এবং সেন রাজগণের সময় উহার নাম হইয়াছিল বাগ্‌ড়ী। বল্লাল সেনের সময় রাজধানী রামপালে স্থানান্তরিত হওয়ায় ঐ অঞ্চলের পরবর্তী নামও হইয়াছিল বঙ্গ (পূর্ববঙ্গ)।

গাঙ্গেয় বদ্বীপ ও প্রাচীন সমতট রাজ্য (পূর্ব দক্ষিণ বঙ্গ) পাশাপাশি অবস্থিত ছিল। হিউয়েন সাঙ সিন্ধু হইতে তমলুক এবং তথা হইতে সমতট ও কামরূপ ভ্রমণ করিয়াছিলেন। ইহাতে সহজেই প্রমাণিত হয় যে তিনি গাঙ্গেয় বদ্বীপও ভ্রমণ করিয়াছিলেন এবং এখানে কিছু দিন অবস্থান তাঁহার পক্ষে স্বাভাবিক ও সম্ভব ছিল। এখানে কিছু সংখ্যক বৌদ্ধ সংঘারামও ছিল।

সে যুগে সমতট ও এতদঞ্চলের অবস্থান ও আবহাওয়া একই রূপ ছিল বলিয়া অনুমিত হয়। প্রাচীন বাংলার একটি অংশের নাম ছিল ব্যাঘ্রতাতী ( Vyaghratati )। এখানকার জঙ্গলময় স্থানে রয়াল বেঙ্গল বাঘের উপদ্রব ছিল বলিয়া গঙ্গা ও ব্রহ্মপুত্রের বদ্বীপকে ব্যাঘ্রতাতী ( Tiger coast ) বলা হইত।

ভাগীরথী ও পদ্মার মধ্যবর্তী ভূভাগ, ব্রহ্মপুত্র নদীর নিম্ন ভাগ এবং মেঘনার নিকটবর্তী স্থান এক কালে বঙ্গ নামে কথিত হইত। এই অঞ্চলকে টলেমী

গঙ্গারেজিয়া এবং পণ্ডিত কালীদাস বঙ্গভূমি বলিয়া উল্লেখ করিয়াছেন। সমতট ইহার পূর্ব দিকে অবস্থিত ছিল। নীহার রঞ্জন রায় তদীয় "বাংলার ইতিহাস" গ্রন্থে বলিয়াছেন: "ঐতরেয় আরণ্যক গ্রন্থে বোধ হয় সর্বপ্রথম বঙ্গের নাম দেখা যায়। বৃহৎ সংহিতায় উপবঙ্গ নামে একটি জনপদের উল্লেখ আছে। আনুমানিক ষোড়শ সপ্তদশ শতকে রচিত দিগ্বিজয় প্রকাশ নামক গ্রন্থে উপবঙ্গ বলিতে যশোর ও তৎসংলগ্ন কয়েকটি কাননময় বা জঙ্গলাকীর্ণ অঞ্চলের দিকে ইঙ্গিত করা হইয়াছে।" বরাহ মিহিরের বৃহৎ সংহিতায় যশোর ও পার্শ্ববর্তী অঞ্চলকে উপবঙ্গ বলা হইয়াছে।

দিগ্বিজয় প্রকাশে আছে "উপবঙ্গে যশোরাদ্যাঃ দেশঃ কানন সংযুক্তা।" আনুমানিক অষ্টম শতকে রচিত আর্যমঞ্জুশ্রী মূলকল্প গ্রন্থে বঙ্গ, সমতট ও হরিকেল (শ্রীহট্ট) এই তিনটি স্বতন্ত্র কিন্তু প্রতিবেশী জনপদ বলিয়া ইঙ্গিত করা হইয়াছে। হিউয়েন সাঙের সময় শ্রীহট্ট বা সিলেট জিলার পর্বত সংলগ্ন স্থানে সমুদ্র উপকূল ছিল বলিয়া বর্ণিত হইয়াছে। কিন্তু প্রকৃতপক্ষে উহা পুরাকালে একটি বৃহৎ হ্রদ ছিল, সমুদ্র নহে। সামস সিরাজ আফিফ রচিত তারিখ-ই-ফিরোজশাহী গ্রন্থে নিম্ন আর্দ্র অঞ্চলকে ভাটিদেশ বলিয়া অভিহিত করা হইয়াছে। যেখানে নদী নালায় নিয়মিত ভাটা হয় সেই স্থানকে ভাটি বলা হইয়াছে। গাঙ্গেয় বদ্বীপের দক্ষিণ ভাগই ভাটি অঞ্চল। বাকেরগঞ্জ ও খুলনা যশোহরাঞ্চলকে ভাটি দেশ বলা হইত। আবুল ফজল তদীয় আইনী আকবরী গ্রন্থে সুবা বাংলার পূর্বদিককে ভাটি বলিতেন। বাংলাবাদ নামক স্থান রামসিদ্ধির দক্ষিণে অবস্থিত ছিল। বাকেরগঞ্জ জিলার গৌরনদীর সন্নিকটে প্রাচীন বাংলাবাদ নামক স্থান অবস্থিত ছিল।

বাংলা দেশের অতি প্রাচীন নাম 'বাং' বা 'বাঙ্গ' (Bang)। এই বাঙ্গে পুরাকালের শাসকেরা স্থানে স্থানে ঢিপি বা জাঙাল নির্মাণ করিতেন। এই ঢিপি ( Mounds ) ১০ হাত উচ্চ এবং ২০ হাত প্রশস্ত হইত। সম্ভবতঃ বহিরাক্রমণ হইতে দেশকে সুরক্ষিত করার জন্য বিশেষ বিশেষ স্থানে মৃত্তিকা দ্বারা ক্ষুদ্র পাহাড়ের ন্যায় দুর্গ প্রাচীর প্রস্তুত করা হইত। আল বা আলি শব্দের অর্থ বাঁধ। এই সমস্ত বাঁধের পার্শ্বস্থ খাল নালায় মনুষ্য যাতায়াতের জন্য সাঁকো

নির্মিত হইত। বাঙ্গ+আল=বাঙ্গাল এবং এই বাঙ্গাল শব্দ হইতে বাঙ্গলা এবং উহা হইতে 'বঙ্গ' শব্দের উৎপত্তি হইয়াছে। আবুল ফজল ও অন্যান্য সমস্ত ঐতিহাসিক এই মত সমর্থন করেন। ইংরেজ লেখকগণ এদেশকে বেঙ্গল বলিয়াছেন। অধুনা বঙ্গদেশ, বাঙলা, বাঙ্গালী, বাঙ্গাল, বাংলা দেশ, বঙ্গভূমি প্রভৃতি নাম ব্যবহৃত হয়। মাণিক রাজার গানে ভাটি ও বাঙ্গাল উভয় শব্দ ব্যবহৃত হইয়াছে। ভাটি হইতে অইলা বাঙ্গাল লম্বা লম্বা দাড়ী। অন্য একটি বাংলা কবিতায় আছে — কাঁদেরে বাঙ্গাল ভাই — বাফৈ বাফৈ। পশ্চিম বঙ্গের কোন অংশই কস্মিনকালেও প্রাচীন বঙ্গ রাজ্যের অন্তর্ভুক্ত ছিল না। উহার প্রায় সমস্ত স্থানই রাঢ়ের এবং কিয়দংশ বাগড়ী ও বরেন্দ্র ভূমির অন্তর্গত ছিল। প্রায় সমগ্র পূর্ব পাকিস্তানই প্রাচীন বঙ্গের অধীন ছিল। কেহ কেহ গাঙ্গেয় বদ্বীপের পূর্ব দিককে প্রকৃত বঙ্গ বলিয়া উল্লেখ করিয়াছেন। হেমচন্দ্রের অভিধান চিন্তামণি এবং যশোধরের জয়মঙ্গলে ব্রহ্মপুত্রের পূর্ব দিকের স্থানকে বঙ্গ বলা হইত। এই মতে হরিকেল এবং সিলেটই পূর্ব বঙ্গ ছিল। কিন্তু ইহা সঠিক বলিয়া গ্রহণ করা যায় না। বিক্রমপুর বঙ্গের নামও শ্রুত হয়। ফরিদপুরের কোটালিপাড়া বাকেরগঞ্জের ইদিলপুর প্রভৃতি স্থান বিক্রমপুর বঙ্গের অধীন ছিল।

আদিম যুগের ইতিহাস নাই বলিলেও চলে। যতটুকু পাওয়া যায় তাহা অনুসন্ধানের ফল এবং অনুমান মাত্র। জৈন যুগের ইতিহাস অনুরূপ। বৌদ্ধ যুগের ইতিহাস কালের কুয়াশা ভেদ করিয়া এখনও কোনরূপে বাঁচিয়া আছে। প্রকৃত পক্ষে খৃষ্টপূর্ব ৩২৬ অব্দের পূর্বে বঙ্গদেশের কোন ইতিহাস পাওয়া যায় না।



# বৌদ্ধ ও হিন্দু রাজত্বের শেষ — পাল ও সেন বংশ।

॥ দুই ॥

অশোকের মৃত্যুর পর অতি অল্পদিনের মধ্যে মৌর্য রাজত্ব লোপ পায়। পরবর্তী প্রায় পাঁচ শতাব্দী ধরিয়া পাক-ভারত নানা রাজ্যে বিভক্ত হইয়া সুঙ্গ, কণ্ব ও অন্ধ্র প্রভৃতি রাজন্যবর্গের দ্বারা শাসিত হয়। খৃষ্টীয় চতুর্থ শতাব্দীর প্রথমে মগধের গুপ্ত রাজগণ রাজত্ব করিতে আরম্ভ করেন। এই সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা চন্দ্রগুপ্ত। এই চন্দ্রগুপ্তের সহিত চন্দ্রগুপ্ত মৌর্য বা তাহার পৌত্র অশোকের কোনই সম্পর্ক ছিল না। মৌর্য বংশের পতনের প্রায় পাঁচ শত বর্ষ পরে গুপ্ত বংশের আবির্ভাব। গুপ্ত নৃপতিগণ সকলেই খ্যাতনামা বীর ও যোদ্ধা ছিলেন এবং তাঁহারা পাক-ভারতে হিন্দু ধর্ম ও হিন্দু কৃষ্টির পুনঃ প্রতিষ্ঠা করেন। চন্দ্রগুপ্তের মৃত্যুর পর তদীয় সুযোগ্য পুত্র সমুদ্র গুপ্ত সিংহাসনে আরোহণ করেন। তিনি বহু রাজ্য জয় করেন। হরিসেন বিরচিত প্রশস্তিতে সমুদ্র গুপ্তের রাজ্য জয়ের কথা আছে। উহা হইতে জানা যায় যে তিনি সমতট, ডবাক, নেপাল প্রভৃতি রাজ্য জয় করিয়াছিলেন। এই সময় রাজশাহী, বগুড়া ও দিনাজপুর লইয়া ডবাক রাজ্য গঠিত হইয়াছিল বলিয়া অনুমান করা হইয়াছে। কেহ কেহ বলেন যে ডবাক হইতে ঢাকা নামের উৎপত্তি হইয়াছে। ঐতিহাসিক মিন হাজ-ই-সিরাজ তাহার প্রসিদ্ধ ইতিহাস গ্রন্থ "তবকাত ই-নাসিরীতে" সমতটকে সনকট্ ও সাঁকট বলিয়া উল্লেখ করিয়াছেন। সমুদ্র গুপ্তের পুত্র ২য় চন্দ্রগুপ্ত বিক্রমাদিত্য উপাধি গ্রহণ করেন। ইনিই প্রসিদ্ধ নবরত্ন সভার নায়ক ছিলেন। কথিত আছে মহাকবি কালিদাস, বরাহ মিহির প্রভৃতি পণ্ডিতগণ তাহার রাজসভা অলঙ্কৃত করেন। পণ্ডিত জওহর লাল নেহেরু তদীয় বিশ্ব ইতিহাস ( Glimpses on World History ) গ্রন্থে বলিয়াছেন যে গুপ্ত সম্রাটদের আমলে হিন্দু সভ্যতার চরম উন্নতির যুগ। বৌদ্ধ ধর্মের প্রতি তাঁহাদের সুনজর ছিল না, তজ্জন্য বৌদ্ধদের অশেষ অবনতি ঘটিয়াছিল। ক্ষত্রিয় ও উচ্চ শ্রেণীর লোকেরা ছিল হিন্দু ধর্মের পক্ষপাতী আর বৌদ্ধ ধর্ম ছিল জনগণের ধর্ম।

সম্ভবতঃ রাজ শক্তির প্রভাব এবং ব্রাহ্মণদের অত্যাচারে বৌদ্ধরা এদেশ হইতে নিশ্চিহ্ন হইতে আরম্ভ করে। এই বংশের রাজত্বের শেষ দিকে হুণগণ পাক-ভারত আক্রমণ করেন। এই সময় মালবের যশধর্মদেব এক বিরাট রাজ্যের অধীশ্বর হন। তাঁহারও উপাধি ছিল বিক্রমাদিত্য। তিনি পূর্ব বঙ্গ হইতে কলিঙ্গ পর্যন্ত জয় করিয়াছিলেন। সমুদ্রগুপ্তের সময় তৎকালীন বঙ্গদেশ গুপ্ত সাম্রাজ্য ভুক্ত হয়। দিল্লীর কুতুব মিনারের সন্নিকটে মেহের আউলীর শিলালিপি হইতে জানা যায় যে রাঢ়ের রাজা চন্দ্র বর্মনকে বঙ্গের রাজন্যবর্গ একযোগে বাঁধা দিয়াছিল।

ইংরেজ আমলে পুকুর খনন কালে যশোর জিলার উত্তরাংশে মধুমতী নদীর সন্নিকটে মোহাম্মদপুরে কয়েকটি মুদ্রা পাওয়া যায়। যশোরের তৎকালীন জিলা ম্যাজিষ্ট্রেট মুদ্রাগুলি কলিকাতাস্থ এশিয়াটিক সোসাইটিতে প্রেরণ করেন। মুদ্রাগুলি গুপ্ত রাজবংশীয় চন্দ্রগুপ্ত, কুমারগুপ্ত, ও স্কন্ধগুপ্ত কর্তৃক প্রচলিত মুদ্রার ন্যায়। রাজা রাজেন্দ্রলাল মিত্র মুদ্রাগুলি সম্পর্কে বলিয়াছেন যে উহার একটি রাজা শশাঙ্কের, দ্বিতীয়টি কোন গুপ্ত নৃপতির এবং তৃতীয়টি সম্পর্কে এখনও কিছু স্থির করা যায় নাই। এই মুদ্রাগুলি প্রাপ্তিতে ইহাই প্রমাণিত হয় যে ঐ সময় সুন্দরবনাঞ্চল গুপ্ত রাজগণ ও শশাঙ্কের রাজ্যের অধীন ছিল। গৌড়ের অধিপতি শশাঙ্ক কর্ণসুবর্ণে রাজধানী স্থাপন করিয়া বঙ্গদেশ অধিকার করেন। শশাঙ্ক বৌদ্ধ ধর্ম্মাবলম্বীদের উপর অত্যাচার করেন এবং তাহাদের পবিত্র তীর্থক্ষেত্র ও বুদ্ধগয়ার বোধিদ্রুম উৎপাটিত করিয়া তথায় শিবমূর্তি প্রতিষ্ঠা করেন। তিনি রাজ্যের সর্বত্র হিন্দু ধর্মের পুনঃ প্রতিষ্ঠায় আত্মনিয়োগ করেন। শশাঙ্কের অত্যাচার কাহিনী ঐতিহাসিকগণ এক বাক্যে স্বীকার করিয়াছেন।

শশাঙ্কই গৌড়ের সর্বপ্রথম স্বাধীন ঐতিহাসিক হিন্দু নরপতি যিনি দেশের বাহিরেও আধিপত্য বিস্তার করিয়াছিলেন। তাঁহার রাজধানী ছিল কর্ণ সুবর্ণে। শশাঙ্ক সম্ভবতঃ সমতট অধিকার করেন নাই। আর্য মঞ্জুশ্রী মূলকল্প গ্রন্থ হইতে জানা যায় যে হর্ষবর্ধনের সঙ্গে শশাঙ্কের দ্বন্দ্ব উপস্থিত হয়। তাঁহার রাজ্য কামরূপের বৌদ্ধরাজ ভাস্কর বর্মণ এবং হর্ষবর্ধন কর্তৃক আক্রান্ত হয়। শশাঙ্ক বিশ্বাসঘাতকতা করিয়া গোপনে রাজ্যবর্ধনকে

নিহত করেন। মৃত্যুকালে শুধু মগধ তাঁহার শাসনাধীন ছিল। গোপচন্দ্র, ধর্মাদিত্য, সমাচার দেব এবং শশাঙ্ক অতীব কষ্টে যে রাজ্য প্রতিষ্ঠা করেন পরবর্তীকালে তথায় ধ্বংস ও অরাজকতা উপস্থিত হইয়াছিল।

মগধেব বিখ্যাত নালন্দা বিশ্ববিদ্যালয়ে শীলভদ্র নামক জনৈক বাঙ্গালী পণ্ডিত উহাব সর্বাধিনায়ক ছিলেন। হিউয়েন সাঙ্ পাঁচ বৎসব যাবৎ নালন্দায় অবস্থান কবেন। খৃষ্টীয় প্রথম শতাব্দীতে কুষাণ সম্রাট কণিষ্ক এক মহাসম্মেলনে বৌদ্ধ ধর্মের সহিত হিন্দু ধর্মেব এক সমন্বয় সাধন কবেন, তদবধি বুদ্ধদেব হিন্দুদিগেব দশ অবতারেব অন্তর্গত হইয়া পড়েন। শশাঙ্ক শৈব মতাবলম্বী ছিলেন। তিনি বৌদ্ধ মত নিষ্প্রভ করিয়া শৈব মত প্রতিষ্ঠা করেন। তাঁহাব রাজত্বকালে সম্ভবতঃ দক্ষিণ বঙ্গের নানাস্থানে হিন্দু ধর্মেব প্রাধান্য স্থাপিত হইয়াছিল এবং এই সময় হিন্দু ধর্মের অত্যাচাবে অসংখ্য বৌদ্ধ হিন্দু ধর্ম গ্রহণ করিতে বাধ্য হয়।

উপরোক্ত ঘটনাবলীতে ইহাই প্রমাণিত হয় যে এই সময় বহুদিন ধবিয়া হিন্দু ও বৌদ্ধ ধর্মের সংঘর্ষ চলিয়াছিল। কোন কোন সময় উভয় ধর্মেব সমন্বয় সাধিত হইলেও তাহা অধিক দিন স্থায়ী হয় নাই এবং এইজন্য দেশব্যাপী অবাজকতার সৃষ্টি হইতেছিল। পরবর্তীকালে মুসলমান আক্রমণকারীরা ইহার সুযোগ গ্রহণ কবিয়াছিল। হর্ষবর্ধণের মৃত্যুব পর দেশব্যাপী অরাজকতার বন্যা বহিয়া যায়। এই সময় জয়ন্ত গৌড়ের সিংহাসনে আরোহণ করিয়া গৌড় দেশ শাসন করিতে থাকেন। "বঙ্গের জাতীয় ইতিহাস" প্রণেতা নগেন্দ্রনাথ বসু বলেন যে, জয়ন্তই পঞ্চ গৌড়েশ্বব হইয়া আদিশূব উপাধি গ্রহণ করেন। তিনি সম্ভবতঃ ঢাকা জিলার অন্তর্গত রামপালে স্বীয় বাজধানী স্থাপন করেন। আদিশূব স্বীয় জামাতা জয়াপীড়ের সাহায্যে বিশেষ ধুমধাম করিয়া কান্যকুব্জ হইতে পঞ্চ ব্রাহ্মণ ও পঞ্চ কায়স্থকে বঙ্গদেশে আনয়ন করেন।

আদিশূরের সময় দেশ নানাদিক হইতে আক্রান্ত হয়। গুর্জর রাষ্ট্রকুটগণ এই সময় গৌড় আক্রমণ করেন। এই বিপদকালে প্রজা সাধারণ দেশে শান্তি স্থাপন করিবার জন্য পালবংশীয় গোপালকে

পাটলিপুত্রের সিংহাসনারোহণে সহায়তা করেন। পাল ও শূর বংশীয়েরা এই সময় বিভিন্ন স্থানে রাজত্ব করি'তন। গোপাল সমুদ্র পর্যন্ত রাজ্য বিস্তার করিয়াছিলেন। সুন্দরবন অঞ্চল ও তদীয় রাজ্যের অন্তর্গত ছিল। দেবপাল এই রাজবংশের সর্বাপেক্ষা প্রতাপশালী রাজা ছিলেন। এই সময় শূর বংশীয়েরা বঙ্গ হইতে দক্ষিণ রাঢ়ে বিতাড়িত হন। পাল বংশীয় রাজন্যবর্গ সকলেই বৌদ্ধ ধর্মাবলম্বী ছিলেন এবং তাঁহারা বৌদ্ধ ধর্মের বিস্তৃত সাধন করিয়াছেন। মহীপাল এই বংশের অন্যতম রাজা। তিনি পরহিতার্থে জীবন উৎসর্গ করিয়াছিলেন।

অষ্টম শতকের মাঝামাঝি পালবংশের প্রতিষ্ঠা হয়। এই বংশের রাজারা ৪০০ বৎসরের অধিককাল রাজত্ব করেন। একালের প্রকৃত ইতিহাস বহুলাংশে পাওয়া যায়। ধর্মপাল (৭৭০-৮১০ খৃঃ), দেবপাল (৮১০-৮৫০ খৃঃ) নারায়ণপাল, রাজ্যপাল, দ্বিতীয় গোপাল, দ্বিতীয় বিগ্রহপাল এবং মহীপাল প্রথম এবং এই বংশের প্রধান রাজবর্গ। দেবপালের পরেই মহীপাল এই বংশের শ্রেষ্ঠ নরপতি। পরবর্তী রাজাদের নাম, দ্বিতীয় মহীপাল, দ্বিতীয় সূত্রপাল, রামপাল, মদনপাল প্রভৃতি। সম্রাট রাজেন্দ্রপালের সেনাপতির আক্রমণ দুই বৎসর (১০২১-১০২৩) পর্যন্ত চলিয়াছিল। প্রথম ধর্মপালকে পরাজিত করিবার পূর্বে তিনি উড়িষ্যা (Oddavisay) জয় করেন। তিনি বঙ্গদেশ, দণ্ডভুক্তি (Tandabutti), দক্ষিণ রাঢ় (Takkanladam) উত্তর রাঢ় (Uttiraladam) আক্রমণ করেন। মহীপালের পূর্বে তিনি বঙ্গের রাজা গোবিন্দ্রচন্দ্রকে পরাজিত করেন।

এই সময় দস্যু তস্করের অত্যাচারে দেশ ভরিয়া যায়। নদনদী বিধৌত দক্ষিণবঙ্গে রাজ্যশাসন ছিল না বলিলেই চলে। "জোর যার মুল্লুক তার" এই নীতিই প্রবল ছিল। ইহার পর গোপচন্দ্র নামক এক ব্যক্তি দক্ষিণ বঙ্গের রাজা হন। পরবর্তীকালে তাঁহার রাজ্য গৌড়বঙ্গ নামে পরিচিত হয়। তিনি সন্ন্যাসব্রত অবলম্বন করিয়া দেশ ত্যাগ করিলে তাঁহার পুত্র ভবচন্দ্র রাজা হন। তাঁহার মন্ত্রীর নাম ছিল গবচন্দ্র। এই দুইটি নাম হইতে এদেশে "হবুচন্দ্র রাজার গবুচন্দ্র মন্ত্রী" এক উপাখ্যানে পরিণত

হইয়াছে। পাকভারতে কোন সরকার বা উহার মন্ত্রী সভাকে সমালোচনা করার সময়ে "হবুচন্দ্র রাজাব গবুচন্দ্র মন্ত্রী সভা" বলিয়া উপহাস করা হইয়া থাকে। এই অরাজকতার যুগে যশোরের উত্তরে ও পশ্চিমে কৈবর্তগণ রাজত্ব করিতেন। তালা থানার অন্তর্গত ধানদিয়াব নিকটে এক তিওর রাজা রাজত্ব করিতেন বলিয়া জানা যায়। সেখানে এখনও দুর্গ, গড় ও দীঘিব চিহ্ন আছে। এই স্থানকে নয়াপাড়া মণিঘব এবং গড়দানীও বলা হয়। বথিত আছে যে এখানে ছয় বুড়ির ছয়টা দীঘি ছিল। অবশ্য এখনও অনেকগুলি দীঘির নিদর্শন আছে। তিওর বংশেব জনৈক রাজা বড় পুকুবে ডুবিয়া মারা যান বলিয়া প্রবাদ আছে। লোকে বলে এখানে অনেক ধনবত্ন পোতা আছে। সেই জন্য এই স্থানের অন্যনাম হইয়াছিল ধনপোতাব দানা বা দানা মণিঘর। মণিঘর বা মানিকহাবে সোনা পাওয়া যাইত বলিয়া প্রবাদ আছে। গড়ের ডাঙ্গিতে এজন্য সেখানে একত্র চাষাবাদ করিত না বলিয়া শুনা যায়।

বিদ্যানন্দকাটীতেও কোন বাজ বাড়ীব শেষ চিহ্ন এখনও বিদ্যমান। চুকনগবের নিকটবর্তী যশোর জেলার কেশবপুব থানার অন্তর্গত ভবতভয়না নামক একটি গ্রাম আছে। এখানে একটি ইষ্টক স্তূপ দৃষ্ট হয়। স্থানীয় লোকেরা বলে উহা ভরত রাজাব বাড়ী ছিল। এখানে প্রাচীন কালের বহু দেবমূর্তি পাওয়া গিয়াছে। প্রায় ৩০´ ফুট উঁচু মৃত্তিকার ঢিপি এখনও প্রাচীনত্বেব সাক্ষ্য দিতেছে। যে কালে ভরতভয়নায় বসতি ছিল সেই সময় ইহার দক্ষিণে অসংখ্য নদীনালা ও সুন্দরবন ছিল।

সাতক্ষীরা থানার অধীন বাবুলীয়া গ্রামে গণবাজার কীর্তি চিহ্ন সমূহ অদ্যাপি বিদ্যমান। সেখানে বহু দীঘিকা ও পুরাতন বাড়ীর চিহ্ন এখনও পরিলক্ষিত হয়। স্থানীয় বয়োবৃদ্ধ লোকেরা বলেন এই গ্রামে ছয় বুড়ির ছয়টা পুকুর ছিল এবং বিশালাকায় এলাকা জুড়িয়া জলাশয় গুলির জলস্থলী বিস্তৃত ছিল। গণরাজারাও সম্ভবতঃ সেই যুগে আবির্ভূত হইয়াছিলেন। বাবুলীয়ার গণ রাজাদের রাজধানীতে মৃত্তিকার নিম্নে ইষ্টক নির্মিত বাড়ীর নিদর্শন আছে। প্রবাদ আছে যে রাজবাড়ী হইতে সুড়ঙ্গপথে নৌখালি খালে বা 'নেহার দোহায়' যাতায়াত করা যাইত। একটি মাত্র দীঘিতে ৯০ বিঘা জলকর এবং

উহার প্রায় ১৬ বিঘা জমিতে ফসল ফলে। গণরাজাদের পরিখাবেষ্টিত রাজ-বাড়ীর ভগ্নাবশেষ আছে। প্রাচীন বুড়নদ্বীপের পশ্চিমাংশে গণরাজাদের রাজধানীর নিদর্শন আজিও পরিদৃষ্ট হয়।

সিঙ্গীয়ার নিকটে নয়াবাড়ী গ্রামে পাতালভেদী নামক এক রাজা ছিলেন বলিয়া প্রবাদ আছে। তাঁহার বাড়ীর ভগ্নাবশেষ এখনও দৃষ্ট হয়। কথিত আছে যে এই রাজা মৃত্তিকার নিম্নে গড় খনন করিয়া তথায় বাস করিতেন এবং নিকটবর্তী নদী পর্যন্ত যাতায়াতেব সুড়ঙ্গ পথ ছিল। এখনও লোকে এই সুড়ঙ্গ দেখাইয়া দেয়। এই জন্য সম্ভবতঃ রাজার নাম হইয়াছিল পাতালভেদী। এ কথা নিছক প্রবাদ বাক্য বলিয়া মনে করি। সেইজন্য ইহাকে আমবা ইতিহাস বলিয়া গ্রহণ করিতে পারি না।

পালবংশের শেষ রাজা মহীপালের পবে এদেশে বৌদ্ধ ধর্মের প্রতিপত্তি খর্ব হইয়া পড়ে। সেন রাজত্ব প্রতিষ্ঠিত হইবার পূর্বে জাতবর্মণ, হরিবর্মণ, শ্যামলবর্মণ, ভোজবর্মণ কিছুকাল পূর্ববঙ্গে রাজত্ব করেন। তাঁহারা সেনরাজগণ কর্তৃক বিতাড়িত হন। সেনদের আদি বাসভূমি ছিল কর্ণাটে। পুরাণে বর্ণিত বিখ্যাত বীর সেনের বংশে সামন্তসেন জন্মগ্রহণ করেন। ইঁহাবা কর্ণাট ক্ষত্রিয়। মহীপালের রাজত্বকালে সামন্তসেন সুবর্ণরেখা নদী তীরে একটি ক্ষুদ্ররাজ্য স্থাপন করেন। তাঁহার পুত্র হেমন্ত সেন একজন প্রসিদ্ধ যোদ্ধা ছিলেন। হেমন্ত সেনের সুযোগ্য পুত্র বিজয় সেন পদ্মা নদীর উত্তবে বরেন্দ্র অঞ্চলে আসিয়া এক রাজ্য স্থাপন করেন। বিজয় সেন যখন বরেন্দ্র দেশ জয় করেন সেই সময় পাল রাজগণের সহিত তাঁহার যুদ্ধ বিগ্রহ সংঘটিত হইয়াছিল। এই যুদ্ধের পর পাল রাজ মগধে চলিয়া যাইতে বাধ্য হন এবং তথায় তিনি কিছুকাল রাজত্ব করেন। বিজয়সেন ১০৯৬ —১১৫৮ খৃঃ পর্যন্ত দীর্ঘদিন রাজত্ব করেন।

বিজয়সেন গোঁড়া হিন্দু ছিলেন। তিনি আদৌ পরধর্মে সহিষ্ণু ছিলেন না। তাঁহার ক্রোধবহ্নি বৌদ্ধ ধর্ম ধ্বংসের কার্যে নিয়োজিত হইয়াছিল। শশাঙ্কের পর বৌদ্ধ ধর্মের উপর এইরূপ মারণাস্ত্র আর কেহ নিক্ষেপ করিতে পারেন নাই। বিজয় সেনের আমলে দক্ষিণ প্রদেশ বা সুন্দরবন অঞ্চল বৌদ্ধধর্ম অধ্যুষিত রাজ্য ছিল। কিন্তু হিন্দু ধর্মের প্রতাপে উহা লয় প্রাপ্ত হইতে থাকে।

সেনরাজগণের সময় — পৃষ্ঠপোষকতার অভাবে বৌদ্ধধর্মের অশেষ ক্ষতি সাধিত হয়। বৌদ্ধ নির্বাণের দ প্রচার করেন নাগার্জুন। এই মতবাদ বজ্রযান, সহযান, ও কালচক্র যানে বিভক্ত হইয়া যায়। বৌদ্ধগুরুদের তৎকালে অত্যন্ত সম্মান করা হইত। দেহের অসংখ্য শিরা উপশিরার জ্ঞানলাভকে যোগশাস্ত্র বলা হইত। ইহার তিনটি প্রধান বিষয় হইতেছে ললনা, রসনা এবং অবধুতি। যে, সমস্ত বৌদ্ধমূর্তি বঙ্গে আবিষ্কৃত হইয়াছে উহার অধিকাংশই নবম এবং কিয়দংশ দ্বাদশ শতকে নির্মিত। মৎস্যেন্দ্র নাথ প্রসিদ্ধ নাথ পন্থীদের প্রতিষ্ঠাতা। ডঃ শহীদুল্লাহ বলেন মীননাথ সম্ভবতঃ মৎস্যেন্দ্র নাথের অন্য নাম। গোরক্ষ নাথ তাঁহার শিষ্য। তাঁহাদের শিক্ষায় এদেশে অসংখ্য গান বাংলায় রচিত হইয়া বঙ্গ ভাষার আদি ইতিহাস সৃষ্টি করিয়াছে। সিদ্ধাচার্য মতবাদ হইতে নাথপন্থী-দের উৎপত্তি। অবধূতগণ সন্ন্যাসী ছিলেন। বঙ্গে সহজিয়া মতের প্রভাব বিস্তৃত হয়। ময়নামতীতে প্রাপ্ত শিলালিপিতে সহজ ধর্মস্য—কমস্য লেখা আছে। নদী, চক্র, শক্তি ইহাদের মূল মন্ত্র। বৈষ্ণবগণ তাঁহাদের কোন ক্ষতি করিতে পারে নাই। দুঃখের বিষয় এককালীন বঙ্গের বৃহত্তম ধর্ম শেষ পর্যন্ত লয় প্রাপ্ত হয়।

জৈন ধর্ম এদেশে বৌদ্ধ ধর্মের ন্যায় বিস্তার লাভ করিতে পারে নাই। কিন্তু বৌদ্ধ ধর্ম দেশীয় জনসাধারণের প্রিয় ধর্ম ছিল। শশাঙ্কের অত্যাচার ও ও ধর্মান্তিকরণের পরও যাহারা বৌদ্ধ ধর্মাবলম্বী ছিল, বিজয় সেনের প্রকোপে তাহারাও স্বধর্ম ত্যাগ করিতে বাধ্য হয়। পূর্ববর্তী অধ্যায়ে এতদঞ্চলে বৌদ্ধ জাতির একচ্ছত্র বাসভূমি এবং হিন্দু রাজগণ কর্তৃক উহাদের ধর্মান্তিকরণ ও বৌদ্ধ ধর্মের বিলোপ সাধন সম্পর্কে আরও বহু তথ্যের বিস্তারিত আলোচনা করা হইয়াছে।

বিজয় সেন বীর যোদ্ধা ছিলেন। তিনি স্বীয় বাহুবলে কামরূপ (আসাম) এবং কলিঙ্গ (উড়িষ্যা) দেশ পদানত করেন এবং মিথিলার অধিপতি নান্যদেবকে পরাজিত ও কারারুদ্ধ করেন। বরেন্দ্র প্রদেশের অন্তর্গত বিজয়পুরে তাহার রাজধানী ছিল। রাজশাহীশহরে প্রতিষ্ঠিত বরেন্দ্র অনুসন্ধানসমিতি (Varendra Research Sceiety) কর্তৃক গোদাগাড়ী থানার অন্তর্গত বিজয় নগর বিজয় সেনের রাজধানী ছিল বলিয়া নির্দ্ধারিত হইয়াছে।

বিজয় সেনের কয়টি পুত্র-সন্তান ছিল জানা যায় না। তাঁহার দুই স্ত্রী ছিল। এক স্ত্রীর গর্ভে স্বনাম ধন্য বল্লাল সেন এবং অন্য স্ত্রীর দুইটি পুত্র সন্তান জন্ম গ্রহণ করে। সিংহাসন লইয়া ভ্রাতৃদ্বয়ের মধ্যে কোন গোলযোগ হইয়াছিল কিনা জানা যায় না। সেন রাজগণের পূর্বে দেশের সর্বত্র অরাজকতা বিস্তার করিত। ধর্ম বিপ্লব এবং সুন্দরবনের প্রাকৃতিক বিপ্লব সমগ্র দেশকে একেবারে বিপর্যস্ত করিয়াছিল।

সেন রাজগণের সময় দেশে এক প্রকার শান্তি স্থাপিত হয়। হিন্দুরাজগণের প্রতাপে বৌদ্ধ ধর্ম সম্পূর্ণ রূপে পরাজয় বরণ করে। ঢাকা জিলার অন্তর্গত রামপালে বল্লালের রাজধানী ছিল। বৌদ্ধরাজ রামপাল এই নগরীর প্রতিষ্ঠাতা। বিজয়সেনের মৃত্যুর পর বল্লাল সেন ১১১৯ খৃষ্টাব্দে সিংহাসন লাভ করেন। তিনি প্রায় ৫০ বৎসর রাজত্ব করেন। বল্লাল যে সময় মিথিলার বিরুদ্ধে যুদ্ধে রত সেই সময় রামপালে লক্ষ্মণ সেন জন্মগ্রহণ করেন। পুত্রের জন্ম ও মিথিলা বিজয়—এই দুই ঘটনাকে চিরস্মরণীয় করিবার জন্য বল্লাল একটি নূতন সনের প্রবর্তন করেন এবং পুত্রের নামানুসারে উহার নামকরণ করেন লক্ষ্মণ সম্বৎ বা লসং। এই সন মিথিলায় এখনও প্রচলিত আছে। বল্লাল সেন ক্রমান্বয়ে মিথিলা, বঙ্গ, রাঢ়, বরেন্দ্র ও বাগড়ী জয় করেন। এই পাঁচটি রাজ্যে তিনি শাসন কার্যের সুবিধার্থে প্রতিনিধি মনোনয়ন করেন। বল্লালসেন শুধু রাজনৈতিক ক্ষমতার অধিকারী ছিলেন না, সমাজ ব্যবস্থার উপরও তাঁহার সর্বময় কর্তৃত্ব ছিল। তিনি হিন্দু সমাজ ব্যবস্থায় জাতিভেদের ভিত্তি দৃঢ় করেন এবং গুণানুসারে ব্রাহ্মণ কায়স্থ ও অন্যান্য জাতির মধ্যে পার্থক্য নির্ণয় করিয়া কৌলিন্যের মর্যাদা দান করেন। বল্লালের রাজত্বকালে ব্রাহ্মণ ধর্মের প্রতিপত্তি বৃদ্ধি প্রাপ্ত হয় এবং বৌদ্ধ ধর্মের শেষ চিহ্ন লুপ্তপ্রায় হইয়া পড়ে। বৌদ্ধ ধর্মাবলম্বীদের প্রতি তিনি অশেষ অত্যাচার করিয়াছিলেন।

বল্লালের রাজত্বকালেই লক্ষ্মণ সেন পূর্ব বঙ্গে রাজ প্রতিনিধিরূপে কার্য করিতেন। বল্লাল একাধিক স্ত্রী গ্রহণ করিয়াছিলেন। তিনি এক নীচ জাতীয় মহিলার রূপে মুগ্ধ হইয়া তাহাকে পত্নীরূপে গ্রহণ করেন। লক্ষ্মণ সেন পিতার এহেন কার্যের তীব্র প্রতিবাদ করিলে উক্ত রমণীর কুমন্ত্রণায় বল্লাল পুত্রকে নির্বাসিত করেন। কিছুদিন চলিয়া গেলে এক দিন বর্ষাকালে বল্লাল ভোজন

উদ্দেশ্যে অন্দরমহলে প্রবেশ করেন এবং দেখিতে পান যে প্রাচীর গাত্রে একটি শ্লোক লিখিত আছে। বল্লাল বুঝিতে পারিলেন ইহা তাঁহার বিরহী পুত্র বধুরই মর্মবাণী। তিনি লক্ষ্মণ সেনের কথা মনে করিয়া অনুতাপ করিতে লাগিলেন। তৎক্ষণাৎ তিনি নাবিকগণকে আহ্বান করিলেন এবং ঘোষণা করিলেন যে তাহাদের মধ্যে যদি কেহ পর দিন সূর্যোদয়ের পূর্বে পুত্র লক্ষ্মণকে আনিয়া দিতে পারিবে তাহাকে স্বীয় রাজ্যের একাংশ পুরস্কার দেওয়া হইবে। সূর্য মাঝি নামক এক ধীবর এহেন গুরু ভার স্কন্ধে গ্রহণ করিল এবং একখানি দ্রুতগামী তরণী ও লোকলস্কর লইয়া তৎক্ষণাৎ যাত্রা করিল। বল্লাল একটি সংস্কৃত শ্লোক পুত্রের নিকট প্রেরণ করিয়াছিলেন। যথাসময় সূর্যমাঝি লক্ষ্মণ সেনকে রাজধানীতে আনিয়া উপস্থিত করিল। এই অসম্ভব কার্যের পুরস্কার স্বরূপ সূর্যমাঝি একটি দ্বীপের রাজা হইলেন। ঐ দ্বীপ পরে সূর্য দ্বীপ নামে কথিত হয়। যশোরের মহেশপুরে এই প্রাচীন রাজধানীর চিহ্ন এখনও দৃষ্টিগোচর হয়। বল্লাল সেন সুপণ্ডিত ছিলেন। "দান সাগর" ও অদ্ভুত সাগর" তাহার প্রণীত গ্রন্থ বিশেষ প্রসিদ্ধ।

বল্লাল সেনের মৃত্যুর পর লক্ষ্মণ সেন সিংহাসনে আরোহণ করেন। স্বীয় রাজ্যের মধ্যে তাঁহার খুব প্রতিপত্তি ছিল বলিয়া মনে হয় না। সুশৃংখলা, দক্ষতা ও বলবীর্যের অভাবেই শেষ দিকে তিনি রাজ্য হারাইতে বাধ্য হইয়াছিলেন।

লক্ষ্মণ সেন সুকবি ও বিদ্যোৎসাহী নরপতি ছিলেন। তিনি মুক্ত হস্তে দান করিতেন। জীবন সায়াহ্নে তিনি শাস্ত্র চর্চায় আত্মনিয়োগ করেন। তাঁহার রাজসভা পণ্ডিতদের আনাগোনায় ভরপুর ছিল। গীত গোবিন্দ রচয়িতা কবি জয়দেব, পবনদূত প্রণেতা কবি ধোয়ী, কবিশরণ, মহামন্ত্রী উমাপতিধর এবং আর্য সপ্তশতীর গ্রন্থকার গোবর্ধন তাঁহার রাজসভা অলঙ্কৃত করেন। পবনদূত গ্রন্থে সেন রাজগণের রাজধানীর বিবরণ প্রদত্ত হইয়াছে।

সুন্দরবন প্রদেশ বাগড়ী রাজ্যের অন্তর্ভুক্ত ছিল। বল্লাল সেনের সমগ্র রাজ্য পাঁচটি প্রধান প্রদেশ বা ভুক্তিতে বিভক্ত ছিল। যথা—বঙ্গ, বরেন্দ্র রাঢ়, বাগড়ী এবং মিথিলা। মিথিলার পূর্ব নাম ছিল তীরভুক্তি। এই

প্রদেশগুলি আবার মণ্ডলিকায় বিভক্ত ছিল। মণ্ডল একটি প্রাচীন শব্দ। মুসলমান আমলে মণ্ডলকে মহল বা জিলা নামে অভিহিত করা হয়।

বল্লাল সেনের রাজধানী রামপালে এখনও সেন রাজগণের রাজধানীর ভগ্নাবশেষ দৃষ্ট হয়। ববেন্দ্রের রাজধানী ছিল গৌড়ের সন্নিকটে পৌণ্ড্রবর্ধন নামক স্থানে। লক্ষ্মণ সেন রাজা হইয়া পৌণ্ড্রবর্ধনের দক্ষিণে গৌড় বা লক্ষণাবতী নগরেব প্রতিষ্ঠা করেন। হিউয়েন সাঙ পৌণ্ড্রবর্ধনকে পুন্নাফাতান্না (Pun-na-fa-tan-na) বলিয়া বর্ণনা করিয়াছেন। স্থানের দূরত্ব ও মাপ ধরিয়া এম, এস, জুলিয়েন ইহাকে পৌণ্ড্রবর্ধন বলিয়া বর্ণনা করিয়াছেন। সেণ্ট মার্টিন বর্তমান বর্ধমানে উহার স্থান নির্ণয় করিয়াছেন। কানিংহাম বর্তমান পাবনাকে পৌণ্ড্রবর্ধনেব স্থান বলিয়া অনুমান করিয়াছেন। আমাদের মতে এই দুইটির কোনটিই ঠিক নহে। পৌণ্ড্রবর্ধন খুব সম্ভব বর্তমান রাজশাহী জিলার পশ্চিম সীমান্তবর্তী কোন স্থানে অবস্থিত ছিল। ঐ স্থান গৌড় বা পাণ্ডুয়ার নিকটবর্তী হওয়াই স্বাভাবিক বলিয়া মনে হয়।

বাঢ়েব রাজধানী ছিল সম্ভবতঃ সপ্তগ্রাম বা বীবভূমের অন্তর্গত লাক্ষৌর নামক স্থানে। মিথিলার প্রধান নগর সম্পর্কে ইতিহাস কিছুই বলিতে পারে না। বাগড়ীব রাজধানী কোথায় ছিল তাহাও নির্ণয় করা দুরূহ। তবে উহা সম্ভবতঃ বর্তমান যশোর বা উহার নিকটবর্তী কোন স্থানে ছিল। অধ্যাপক সতীশচন্দ্র বাগড়ীর রাজধানী সম্পর্কে বিস্তৃত আলোচনা করিয়াছেন। যশোর জিলার নিকটবর্তী সেখহাটি বা জগন্নাথপুর একটি প্রাচীন স্থান এবং বহু বিবেচনার পর তিনি অনুমান করিয়াছেন যে এই স্থানে বাগড়ীব রাজধানী থাকাই সম্ভব। আমাদের মনে হয় বার বাজার ও মুবলী অতীব প্রাচীন স্থান। ইতিহাসের অসংখ্য কীর্তি চিহ্ন এই দুইটি শহরে বিদ্যমান ছিল। বৌদ্ধ ও হিন্দু আমলে এই দুই স্থানের নাম শ্রুত হয়। গাঙ্গেয় বদ্বীপের অন্যতম প্রধান নদী ভৈরবের তীরেই বার বাজার ও মুরলী অবস্থিত ছিল! সেখহাটীর সন্নিকটে সেকালে ভৈরব নদী প্রবাহিত ছিল কিনা তাহার কোন প্রমাণ আমাদের হাতে নাই, সে জন্য মনে হয় মুরলীতেই বাগড়ীর রাজধানী থাকা স্বাভাবিক।

সেন বংশের রাজত্ব কালে নবদ্বীপে কোন শাসন কেন্দ্র ছিল কিনা সঠিক জানিবার উপায় নাই। তবে এই সময় নবদ্বীপে একটি নগরীর প্রতিষ্ঠা হইয়াছিল এবং রাজত্বের শেষ দিকে লক্ষ্মণ সেন তথায় অবস্থান করিতেন। অধ্যাপক সতীশচন্দ্র বলেন যে নবদ্বীপে কোন রাজধানী ছিল না এবং দুর্গ ও সেনানিবাস ছিল না। বল্লাল দিঘী ও ভগ্ন স্তূপ একটি তীর্থ স্থানের পরিচয় দেয় মাত্র। যাহা হউক মুসলমান আক্রমণের সময় লক্ষ্মণ সেন নবদ্বীপ বা নদীয়ায় ছিলেন। সপ্তদশ অশ্বারোহীর আগমন সংবাদে ভীত হইয়া লক্ষ্মণ সেন নদীয়া হইতে পলায়ন করিয়া পূর্ব বঙ্গে চলিয়া যান। মুসলমানেরা অতি সহজেই তাঁহার রাজ্য হস্তগত করে। এ বিষয়ের বিস্তৃত ইতিহাস যথাস্থানে বর্ণিত হইবে।

---

# হিন্দু আভিজাত্য, সমাজ ব্যবস্থা ও বৌদ্ধধর্মের মূলচ্ছেদ।

## ॥ তিন ॥

আলোচ্য প্রসঙ্গে আমবা এক নূতন বিষয়ের অবতাবণা করিব। উহা যুদ্ধ বিগ্রহ, রাজ্যজয় বা বাজ্যশাসন সংক্রান্ত ঘটনাবলী নহে। উহা সেন আমলে এবং বিশেষ কবিয়া হিন্দুরাজ বল্লাল সেনের সৃষ্ট এবং তৎপুত্র লক্ষ্মণ সেন কর্তৃক পরিপুষ্ট হিন্দু আভিজাত্য। ইহা হিন্দু ধর্মেব অস্থি মজ্জায় বিজড়িত। আভিজাত্য বা কৌলিন্য হিন্দু সমাজে এক অভূতপূর্ব আলোড়ন সৃষ্টি কবিয়াছে। আবহমান কাল হইতে হিন্দু সমাজে ভেদনীতি প্রথা প্রচলিত ছিল। বল্লাল সেন সেই প্রাচীন প্রথাকে অভিনব ছাঁচে ঢালিয়া উহাকে এক নূতন রূপ প্রদান করেন। এই আভিজাত্যেব ইতিহাস সামাজিক জীবনে এক বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছে। বাংলা দেশেব প্রাচীন ইতিহাস জানিতে হইলে হিন্দু জাতির বল্লালী আভিজাত্য বা কৌলিন্যেব বিষয় জানা একান্ত আবশ্যক। এই আভিজাত্য সুপ্রতিষ্ঠিত হইবার পর হিন্দু সমাজে বর্ণ বৈষম্য প্রচণ্ড রূপ পরিগ্রহ করে। জাতি ভেদ প্রথা সমাজ জীবনে প্রবেশ কবিয়া উহা ভয়ংকব আকার ধারণ করে। বল্লালী আভিজাত্যের দ্বারা সমাজ জীবনে যে ঘুণ ধবিয়াছে তাহা দূর করিতে বহু সামাজিক বিপ্লবেব আবশ্যক। পূর্বাপেক্ষা উদার নৈতিক মনোভাব দেখা দিলেও হিন্দু সমাজে এই আভিজাত্য এখন সর্বত্র সমভাবে বিরাজমান।

এককালে রোমে মানুষেব মধ্যে তিনটি শ্রেণী বিভাগ ছিল। সমাজেব উচ্চ স্তরের ব্যক্তিদের প্যাট্রিসিয়ান (Patricians) বলা হইত। তাহারাই সর্ব প্রকার সুযোগ সুবিধা ও নাগরিকত্বের অধিকাব পাইত। ইহারাই ছিল রাজ্যের মহিমান্বিত ব্যক্তি (Dignitaries) আর ব্যবসায়ী বা কৃষক ইত্যাদি সাধারণ লোকদিগকে প্লেবিয়ানস্ (Plebeians) বলা হইত। তাহাদের আর্থিক ও সামাজিক অবস্থা নিম্নমানের ছিল। এতদ্ব্যতীত ক্রীতদাসদিগকে সার্ফস (Serfs) আখ্যা দেওয়া হইয়াছিল। খৃষ্টান জগতে যুগ যুগ ধরিয়া এই ধরণের সামাজিক

বিভেদ প্রচলিত ছিল। সুসভ্য আমেরিকায়ও বর্তমানে কৃষ্ণাঙ্গ ও শ্বেতাঙ্গদের মধ্যে বিভেদ প্রথা প্রকট আছে।

ইস্‌লাম ধর্মের অভ্যুদয়ের পূর্বে আরব দেশেও দাসদাসীদিগের অবস্থা অত্যন্ত মর্মবিদারক ছিল। কোন নরনারী বা বালক-বালিকাকে চুরি বা লুণ্ঠন করিয়া আনিতে পারিলে সে বংশানুক্রমে লুণ্ঠনকারীর দাস দাসীতে পরিগণিত হইত। দাসীগণ প্রভুর খেয়াল ও পাশব প্রবৃত্তি চরিতার্থ করিবার জন্য তাহার প্রত্যেক আদেশ পালন করিতে বাধ্য হইত। প্রভুর ইচ্ছানুক্রমে তাহাদিগকে ছাগ ও মেষের ন্যায় বাজারে বিক্রয় ও বলিদান করা হইত। পশু অপেক্ষা তাহাদিগকে অধিক নির্যাতন ভোগ করিতে হইত। কদর্য খাদ্য ও পোষাক এবং কদর্য বাসস্থানে তাহাদিগকে সন্তুষ্টচিত্তে থাকিতে হইত। সুন্দরী ক্রীতদাসীরা প্রভুর কামাগ্নির ইন্ধনরূপে ব্যবহৃত হইত।

প্রাচীন ভারত ও শাস্ত্রকারদের নিষ্ঠুর শাস্তির ব্যবস্থায় একশ্রেণীর মানুষকে দাস জাতিতে পরিণত করা হইয়াছিল। মনু ও সংহিতকারদের নিম্ন বর্ণিত বিধি হইতে এই ঘৃণ্য সমাজ ব্যবস্থার কথঞ্চিত আভাষ পাওয়া যাইবে।

শূদ্র ক্রীত হউক অথবা অক্রীত হউক, তাহাকে দাসত্ব করিতে হইবে। ব্রাহ্মণের দাস্যকর্ম নির্বাহ করার জন্যই বিধাতা শূদ্রের সৃষ্টি করিয়াছেন। এই দাসগণ যাহাকিছু আয় উপার্জন করিবে, তাহার অধিকারী হইবে তাহাদের স্বামী দ্বিজগণ। ব্রাহ্মণ প্রভু শূদ্রের সমস্ত ধনসম্পদ গ্রহন করিতে, এমনি কি কাড়িয়া লইতেও কমচেষ্টা করিত না। কারণ শূদ্রদাসের স্বত্বাস্পদীভূত কিছুই নাই। উহার যাবতীয় ধন উহার প্রভুর গ্রহনীয়। ব্রাহ্মণ উৎপন্ন হইয়াছে ঈশ্বরের মুখ হইতে আর শূদ্র সৃষ্টি হইয়াছে তাঁহার পা হইতে। চণ্ডালাদি নীচ জাতীয় লোকদিগের বাসস্থান হইবে গ্রামের বাহিরে। কুকুর ও গর্দভ ব্যতীত অন্য কোন পশু তাহারা পালন করিতে পারিবেনা। তাহারা ভাঙ্গাভাড় ও লোহার অলঙ্কার ব্যবহার করিবে। শববস্ত্র পরিধান এবং লাওয়ারেশ শবগুলি গ্রাম হইতে বাহির করিবে। বৈধ কর্মাদির অনুষ্ঠান কালে ইহাদের দর্শন করাও নিষিদ্ধ। সাধুরা ইহাদিগকে সাক্ষাৎভাবে অন্নদান করিবেনা। দরকার হইলে ভগ্নপাত্রে ভৃত্যের দ্বারা ইহাদিগকে অন্ন দেওয়া যাইতে পারে। শূদ্র যদি

ব্রাহ্মণাদি তিন বর্ণের লোকের প্রতি কঠোর বাক্য প্রয়োগ করিত, তাহা হইলে তাহার জিহ্বা কাটিয়া দিত এবং বৈধ বাক্য শ্রবণ করিলে তাহার কর্ণে উত্তপ্ত লৌহ শলাকা ঢুকাইয়া দিত। ব্রাহ্মণের সঙ্গে একাসনে বসিলে শূদ্রের পাছা কর্তন করা হইত। শূদ্র যদি ব্রাহ্মণীর অঙ্গ স্পর্শ করে, তাহা হইলে তাহার প্রাণ দণ্ডের ব্যবস্থা হইত।

উপরে যে জঘন্য দাসত্ব প্রথা ও আল্লাহ্‌র মানুষের মধ্যে মানব সৃষ্ট বিভেদের কথা আলোচনা হইল, উহা তৎকালীন সমাজ ব্যবস্থাকে একেবারে পঙ্গু করিয়া দিয়াছিল। চীন বা পাক-ভারত অপেক্ষা মধ্যপ্রাচ্য ও রোমের অবস্থা অবশ্য অধিক পরিতাপ জনক ছিল। সপ্তম শতাব্দীর প্রথমদিকে ইসলামী সমাধানে না আসা পর্যন্ত এই প্রথা আরব জগতে বিশেষ ভাবে বিদ্যমান ছিল। মহানবী হজরত মোহম্মদ এই জঘন্য দাসত্ব প্রথার মূলে এমন কুঠারাঘাত করেন যে, অচিরাৎ উহার বিলোপ সাধন ঘটে। ইসলামের সাম্য মৈত্রী ও ভ্রাতৃত্ব জগতে বিস্ময় সৃষ্টি করিয়াছিল।

আবহমান কাল হইতে মানুষে মানুষে ভেদনীতি সর্বত্র প্রবল ছিল। ইস্‌লাম ধর্মের প্রভাব খৃষ্টান জগতেও আলোড়ন উঠিয়াছিল এবং এই ভেদনীতির প্রতাপ বহুলাংশে হ্রাস পাইয়াছিল। প্রাচীন পাক-ভারতে রোম সাম্রাজ্যের ন্যায় বর্বর না হইলেও ভেদনীতি খুবই কঠোর ছিল। পাক ভারতে হিন্দুজাতির মধ্যে আদিম যুগ বা বৈদিক যুগ হইতে বরাবর এই প্রথা প্রবল ছিল। বৌদ্ধ ও জৈন ধর্মের আবির্ভাবে এই জাতিভেদ প্রথা বিশেষভাবে হ্রাসপ্রাপ্ত হইয়াছিল। শেষদিকে বৌদ্ধ ও জৈনদিগকে দমনের পর জাতিভেদ প্রথা নূতনরূপ পরিগ্রহ করিয়াছিল। এই প্রাচীন কালীন জাতিভেদ প্রথা হইতেই হিন্দু আভিজাত্যের উৎপত্তি।

বঙ্গের বিখ্যাত হিন্দুরাজ বল্লাল সেন হিন্দু সমাজের কৌলিন্য বা আভিজাত্যকে নূতন ভাবে সুপ্রতিষ্ঠিত করেন। তিনি আদিমযুগের দূর সম্পর্কীয় দৌহিত্র। এদেশে ব্রাহ্মণাচার ও বৈদিক ক্রিয়া-কলাপ বৌদ্ধ ও জৈনদের প্রভাব একপ্রকার লয়প্রাপ্ত হইয়াছিল। হিন্দু সংস্কৃতিকে সুপ্রতিষ্ঠিত করার জন্য আদিশূর কনৌজ বা কান্যকুব্জ হইতে পঞ্চ ব্রাহ্মণ আনয়ন করেন। এই পঞ্চ

ব্রাহ্মণ এদেশে আসিয়া আদিম অধিবাসীদের সঙ্গে মিশিয়া সনাতন ব্রাহ্মণ্য ধর্ম ধীরে ধীরে ভুলিয়া গেল। কান্যকুব্জের লোকেরা এদেশের লোকদিগকে ম্লেচ্ছ আখ্যা দিয়াছিল। পঞ্চ ব্রাহ্মণ ধীরে ধীরে এদেশের সমাজের সহিত বৈবাহিক সম্পর্ক স্থাপন করিয়া একেবারে মিশিয়া গেল এবং কালক্রমে তাহাদের গলার উপবীতও অপসারিত হইল। হিন্দু সমাজে ইহাদের বংশধরেরা বরেন্দ্র ব্রাহ্মণ হিসাবে সুপরিচিত। তাহাদের দ্বারা যখন সত্যকার ব্রাহ্মণ্যধর্ম প্রতিষ্ঠিত করা সম্ভব হইল না তখন পুনরায় আর একদল ব্রাহ্মণকে এদেশে আনয়ন করিবার চেষ্টা চলিতে লাগিল। আদিশূর বুঝিলেন বিনা যুদ্ধে এবং বিনা কৌশলে ব্রাহ্মণ্যধর্মের শ্রেষ্ঠ কেন্দ্র কান্যকুব্জ হইতে এই ব্রাহ্মণ আনয়ন সম্ভব নহে। কান্যকুব্জ রাজ "ম্লেচ্ছ দেশে" ব্রাহ্মণ পাঠাইতে একেবারেই অনিচ্ছুক। সেইজন্য আদিশূর উপবীত ধারণ করিয়া গবাদি পশুর পৃষ্ঠে কান্যকুব্জে একদল লোক পাঠাইবার জন্য সচেষ্ট হইলেন। ইহার তাৎপর্য এই যে তথাকার রাজশক্তি গো-দেবতার কোন ক্ষতি করিবে না এবং ব্রাহ্মণ হত্যা হইতে নিবৃত্ত থাকিবে। যখন অনেক চেষ্টার পর কোন লোক পাওয়া গেল না, তখন একদিন আদিশূর দেখিলেন কিরাত সম্প্রদায়ের একদল নওজোয়ান অশ্বপৃষ্ঠে যোদ্ধার বেশে রাজপথ দিয়া যাইতেছে। আদিশূর তাহাদের পরিচয় জিজ্ঞাসা করায় তাহারা বলিল, "আমরা কিরাত জাতি. পাখী শিকার করা আমাদের জাতীয় ব্যবসায় আমরা সেইজন্য জঙ্গলেই অবস্থান করি।" আদিশূর তাহাদিগকে রাজধানীতে অবস্থান করিতে অনুরোধ করায় তাহারা বলিল "আমরা জঙ্গলে অবস্থান করা ভালবাসি। সভ্য সমাজে বসবাস আমাদের পোষায় না।" এইভাবে আলোচনার পর তাহারা রাজ অনুরোধ রক্ষা করিতে স্বীকৃত হইল। আদিশূর তাহাদের দীর্ঘ ও বলিষ্ঠ গঠন দেখিয়া মুগ্ধ হইয়াছিলেন। তিনি বলিলেন, — "তোমাদের জাতির সপ্ত গোত্রের প্রত্যেক গোত্র ১০০ শত করিয়া মোট ৭০০ লোক আমাকে দিতে হইবে। তাহাদের চেহারা সুন্দর এবং বলবান হওয়া চাই,।" কিরাত অন্ত্যজ সম্প্রদায় এবং অনার্য জাতিভুক্ত। সেইজন্য তাহারা রাজার এই প্রস্তাব আনন্দের সহিত গ্রহণ করিল। আদিশূর পছন্দমাফিক ৭০০ শক্তিধর লোক পাইলেন। তিনি তাহাদের কিঞ্চিৎ যুদ্ধবিদ্যা ও লেখাপড়া শিখাইয়া উপবীত ধারণ করাইলেন। অতঃপর তিনি সাতশত বলিষ্ঠ গরুর পৃষ্ঠে

উপবীতধারী এই সাত শত কিরাত সম্প্রদায়ের লোককে বীর ও যোদ্ধৃ বেশে কান্যকুব্জে প্রেরণ করিলেন। যোদ্ধাগণ সেই দেশে উপস্থিত হইয়া সিংহনাদ করিলে কান্যকুব্জ রাজ্যের যুদ্ধমন্ত্রী তাহাদের নিকট আসিয়া সব কিছু শুনিলেন। মন্ত্রীবর বলিলেন, "ম্লেচ্ছ দেশে পাঁচজন ব্রাহ্মণ ইতিপূর্বে দিয়াছি এখন আর দিতে পারিব না।" অনেক বাগ্ বিতণ্ডার পর মন্ত্রীপ্রবর রাজ সমীপে সমস্ত বিষয় বর্ণনা করেন। কান্যকুব্জ রাজ দেখিলেন গো-দেবতা ও ব্রাহ্মণের সঙ্গে যুদ্ধ করিতে হয়। সেইজন্য যুদ্ধ হইতে নিবৃত্ত হইয়া তিনি স্বীয় রাজ্য হইতে পাঁচজন ব্রাহ্মণ "ম্লেচ্ছ দেশে" প্রেরণ করেন। এবম্প্রকার চেষ্টা ও কৌশল অবলম্বনের পর পাঁচজন ব্রাহ্মণ বঙ্গ দেশে আগমন করেন। কথিত আছে যে আদিশূর এই পঞ্চ ব্রাহ্মণকে সামরিক পোষাক পরিহিত দেখিয়া সম্মান করেন নাই। সেজন্য তাঁহারা বৃক্ষপত্র ও ফুল নিক্ষেপ করিলে উহা বৃক্ষে ফুটিয়া উঠে। এতদ্দর্শনে তিনি তাঁহাদিগকে সম্মানের সহিত অভ্যর্থনা করেন। তাঁহাদের উপস্থিতির সঙ্গে সঙ্গে দেশে নূতন হাওয়া প্রবাহিত হইল। আদিশূর রামপালে রাজধানী স্থাপন করিয়া স্বীয় জামাতা জয়াপীড়ের সাহায্যে যজ্ঞানুষ্ঠান করেন। এই পঞ্চ ব্রাহ্মণের সঙ্গে পাঁচজন কায়স্থও আসিয়াছিলেন। কথিত আছে যে যাগ-যজ্ঞানুষ্ঠানের পর এই পঞ্চ ব্রাহ্মণ স্বদেশে ফিরিয়া গেলে তাঁহাদের স্ত্রীপুত্র এবং আত্মীয় স্বজন তাঁহাদিগকে সমাজে গ্রহণ করে নাই এবং তজ্জন্য তাঁহাদের এদেশে ফিরিয়া আসিয়া বিবাহাদি করিয়া স্থায়ীভাবে বসবাস করেন।

পূর্বোক্ত সাতশত কিরাত সম্প্রদায়ের লোকও এই সময় ব্রাহ্মণ হইয়া যায় এবং উহাদের বংশধরেরা "সাতশতী" আখ্যা প্রাপ্ত হয়। কেহ কেহ বলেন ইহারা সরস্বতী নদী তীরবর্তী ব্রাহ্মণ সেইজন্য উহাদিগকে সরস্বতী বা সাতশতী বলা হইত। ইহাদের ব্রাহ্মণ শ্রেণীভুক্ত হওয়ার মূলে কান্যকুব্জ রাজের শুভেচ্ছা ছিল। কথিত আছে, রাজা বীরসিংহ সাত শত কিরাতকে ব্রাহ্মণ হিসাবে গ্রহণ করেন এবং তাহাদিগকে এক রাজকীয় প্রীতিভোজে আপ্যায়িত করেন। আদিশূর ও তাহাদের ব্রাহ্মণ হিসাবে অগ্রাধিকার দিয়াছিলেন।

দ্বাদশ শতকের প্রথমদিকে বল্লাল সেন সিংহাসনে আরোহণ করেন। আদিশূরের সময়কার ব্রাহ্মণ্য ধর্মের তখন বিশেষ অবনতি ঘটিয়াছিল। ধর্মের

পতনোন্মুখ অবস্থা দর্শনে দেশে যাহাতে পুনরায় বিদ্যা ব্রাহ্মণ্য লোপ না পায়, তজ্জন্য বল্লাল সেন কৌলিন্য সংস্থাপন ও কুল রক্ষার বিধি প্রনয়ণ করেন। কালক্রমে এই আভিজাত্য সমাজে বর্ধিত হইয়া দেশব্যাপী এক প্রবল কুলীন সমাজের সৃষ্টি করে। এই সময় বঙ্গদেশে ইতর-ভদ্র, মহৎ-ক্ষুদ্র, ব্রাহ্মণ-শূদ্র, স্পৃশ্য-অস্পৃশ্য প্রভৃতি সামাজিক ভেদনীতি নব আকারে প্রতিষ্ঠিত হয়। ইহাই সেন রাজগণের বিশিষ্ট ও অভিনব অবদান। হিন্দু রাজত্ব ধূলির সহিত মিশিয়া গেলেও হিন্দু আভিজাত্য সমাজের রন্ধ্রে রন্ধ্রে বদ্ধমূল হইয়া আছে। এই আভিজাত্যের ব্যবস্থা এখনও দেশব্যাপী বিদ্যমান থাকিয়া সমাজকে চালিত করিয়া যাইতেছে। হিন্দু সমাজের ধনবল, জনবল, বিদ্যাবল ,রাজশক্তি সব কিছুই আভিজাত্যের চরণতলে অবনত হয়। সমাজের কুলগ্রন্থ, ঘটকদিগের প্রকাশিত পুঁথি এবং প্রবাদ বাক্য হইতে এই কৌলিন্য সংস্থাপনের প্রমাণ পাওয় যায়। অবশ্য ইহার মধ্যে বহু ঘটনা অতিরঞ্জিত হইতে পারে। হিন্দু যুগের সঠিক ইতিহাস না থাকায় এ বিষয় অনেক মতবিরোধ দেখা দিয়াছে। কেহ কেহ বলেন সেন রাজগণের যে সমস্ত তাম্রলিপি আবিষ্কৃত হইয়াছে উহাতে কৌলিন্য স্থাপনের কথা নাই। সতীশবাবু তাঁহার যশোর খুলনার ইতিহাসে বলিয়াছেন, "বল্লালের ইতিহাস বাদ দিলে বঙ্গীয় হিন্দুর ইতিহাসের কিছু থাকেনা - আর সেই বল্লালী ইতিহাসের নির্যাস আভিজাত্য।" সুন্দরবন অঞ্চলও তখন বঙ্গের অধীন এবং এতৎ প্রদেশেও এই আভিজাত্যের ঢেউ খেলিয়া হিন্দু সমাজ জীবনে এক আলোড়ন সৃষ্টি করিয়াছিল তাহা সহজেই অনুমেয়।

আদিশূর আনীত ব্রাহ্মণ বরেন্দ্র ও রাঢ় এই দুই শ্রেণীতে বিভক্ত হয়। কথিত আছে, পরবর্তী কালে কিছু সংখ্যক বৈদিক ব্রাহ্মণও এদেশে আসিয়াছিল। পূর্ব হইতে যে সকল ব্রাহ্মণ এদেশে ছিল তাহারা পূর্বোক্ত সাত শত ব্রাহ্মণ বংশধরের সঙ্গে "সাতশতী" বলিয়া পরিচিত। সুন্দরবন প্রদেশে রাঢ়ী ব্রাহ্মণদিগের প্রভাব বেশী। এখানে দুই চার ঘর বৈদিক এবং অসংখ্য সাতশতী ব্রাহ্মণ বসবাস করে। ব্রাহ্মণদের ন্যায় কায়স্থদের মধ্যেও শ্রেণী বিভাগ ছিল। আদিশূরের সময় হইতে কায়স্থগণ উত্তর রাঢ়ী, দক্ষিণ রাঢ়ী, বারেন্দ্র ও বঙ্গজ এই চারি শ্রেণীতে বিভক্ত হইয়া পড়ে। সুন্দরবন অঞ্চলে দক্ষিণ রাঢ়ীয় কায়স্থই অধিক। রাজা প্রতাপাদিত্য

"বঙ্গজ" শ্রেণীর কায়স্থ ছিলেন এবং তাঁহার সময় বহুসংখ্যক বঙ্গজ কায়স্থ এদেশে আসিয়া বসবাস করেন। বল্লাল সেনের সময় হইতে বৈদ্যগণ রাঢ়ী ও বঙ্গজ এই দুই শ্রেণীতে বিভক্ত হয়।

আদিশূরের দ্বিতীয়বারের আনীত পঞ্চ ব্রাহ্মণের সন্তান সন্ততি বল্লাল সেনের সময় ছাপ্পান্ন ঘরে বিভক্ত হইয়া পড়িয়াছিল। উহারা ছাপ্পান্নটি ভিন্ন ভিন্ন গ্রামে বসবাস স্থাপন করিয়াছিল। উক্ত গ্রাম সমূহের নামানুসারে তাঁহাদিগকে গ্রামী বা গাঁঞি আখ্যায় আখ্যায়িত করা হইয়াছিল।

"পঞ্চগোত্র ছাপ্পান্ন গাঁঞি, তাছাড়া বামন নাই।
যদি থাকে দু'এক ঘর, তা' সে সাতশতী আর পরাশর।"

অবশ্য এই কবিতার তাৎপর্য ও সঠিক বলিয়া মনে হয় না। কারণ উক্ত পঞ্চ ব্রাহ্মণ অপেক্ষা অন্যান্য ব্রাহ্মণদের সংখ্যা বরাবরই অধিক ছিল এবং ঘটনা পরম্পরায় তাহাই প্রমাণিত হইয়াছে।

যাহা হউক বল্লাল সেন উক্ত ছাপ্পান্ন গ্রামের ব্রাহ্মণদিগকে আহবান করিয়া কুললক্ষণ অনুযায়ী তাহাদিগকে বিচার করেন। উহাদের মধ্যে যাহারা বরেন্দ্র অঞ্চলে বাস করিতেছিলেন তাহারা মূলতঃ ছাপ্পান্ন গাঁঞিভুক্ত হইলেও নিজেদের পার্থক্য নির্দেশ করেন। ইহাদের গাঁঞি সংখ্যা এক শত আসিয়া দাঁড়ায়। যাহা হউক ব্রাহ্মণগণ রাঢ়ী ও বরেন্দ্র এই দুই শ্রেণীতে বিভক্ত হইয়া যায়। বল্লাল রাঢ়ীদিগের মধ্যে বন্দ্য, মুখটি' চট্ট, পতিতুণ্ড, গাঙ্গুলী! কাঞ্জীলাল, কুন্দ ও ঘোষাল এই অষ্ট গ্রামী ব্রাহ্মণদিগকে সর্বোতভাবে কুললক্ষণ অনুযায়ী কুলীন আখ্যা দেন। অন্য চৌদ্দ গ্রামী ব্রাহ্মণদিগকে গৌণ কুলীন এবং বাকী চব্বিশ গাঁঞিভুক্ত ব্রাহ্মণদিগকে শ্রোত্রীয় খেতাব প্রদান করেন। বল্লাল পুনরায় প্রথোমক্ত অষ্টম গাঁঞিভুক্ত কুলীনের মধ্যে উনিশ জনকে বিশেষভাবে সংকৃত করেন। এই সম্মানিত কুলীনগণ রাজার নিকট হইতে দান গ্রহণ করিতে পারিতেন না। স্বীয় গুণানুসারে তাঁহারা যথেষ্ট ভূমি প্রাপ্ত হইয়াছিলেন।

কথিত আছে, বল্লাল সেন ব্যক্তি চরিত্র ও সামাজিক কার্যকলাপের প্রতি দৃষ্টি রাখিবার জন্য কতিপয় লোককে ঘটক নির্বাচিত করিয়া তাহাদের বৃত্তির ব্যবস্থা করেন। নছবনামা বা বংশাবলী রক্ষণ, সমাজের দোষগুণ কীর্তন এবং

আভিজাত্য সম্পর্কে মান নিরূপণ তাহাদের ব্যবসায় হইয়াছিল। লক্ষ্মণ সেনের সময় তদীয় পিতার প্রতিষ্ঠিত এই আভিজাত্য বংশগত হইয়া দাঁড়ায়। কুলীন ব্যক্তিদের মধ্যে সামাজিক কুল মর্যাদা লইয়া নানা বিভ্রাট উপস্থিত হইলে লক্ষ্মণ সেন দুইবার কুলীনদিগের পরীক্ষা করিয়া সমীকরণ করেন। এই সমীকরণের ফলে ২১ জন কুলীন সমতুল্য বলিয়া গণ্য হয়। এই সময় ইহাও স্থির হয় যে সমপর্যায় কুলীনে দান গ্রহণই কর্তব্য এবং উহার অন্যথা হইলে কৌলিন্যের হ্রাস বৃদ্ধি হইবে। দনুজ মর্দনের রাজত্ব কালে কৌলিন্য লইয়া দেশব্যাপী আন্দোলন হয় এবং উহার ফলে তাঁহাকে চারিবার সমীকরণ করিতে হইয়াছিল। রাজ শক্তির দ্বারাই এই ভাবে কৌলিন্যের প্রতিষ্ঠ স্থায়ী রূপ ধারণ করে। কুলীনের বংশে জন্ম অথচ দুই-তিন পুরুষের মধ্যে যথারীতি আদান প্রদান করিতে পারে নাই, তাহারা বংশজ বলিয়া পরিচিত হয়। শ্রোত্রী ব্রাহ্মণ গুণের তারতম্য অনুসারে নানা শাখায় বিভক্ত হইয়া যায়। পরবর্তীকালে রাঢ়ীয় কুলীনদের মধ্যে দেবীবর ঘটকের মেল বন্ধনের দ্বারা এই পদ্ধতির আমূল পরিবর্তন সাধিত হয় এবং উহা ব্রাহ্মণ সমাজে তুমুল বিপ্লব আনয়ন করে।

বল্লাল সেন কায়স্থ, বৈদ্য ও অন্যান্য জাতির মধ্যেও কুল প্রথা প্রচলিত করিয়াছিলেন। আদিশূর বৈদ্য রাজা ছিলেন এবং সেন রাজগণের পূর্ব পুরুষের সঙ্গে তাঁহার বংশের বৈবাহিক সম্পর্ক স্থাপিত হইয়াছিল। কেহ কেহ বলেন সেন রাজগণ ক্ষত্রিয় ছিলেন। এ বিষয় সতীশবাবু নুলোপঞ্চাননের এক শ্লোক উদ্ধৃত করিয়াছেন,

> "বিশেষতঃ রাজা হ'লে নাহি থাকে জ্ঞান।
> রাজায় রাজায় বিভা, সবাই ক্ষত্রিয়।
> পিতৃমাতৃ এক পক্ষ ; রাজন্য গোত্রীয়।।"

বৈদ্যরাজগণ কায়স্থকে ক্ষত্রিয় বলিয়াই জানিতেন। তাঁহাদের অধীনে ক্ষত্রিয়গণ উচ্চপদে সমাসীন ছিলেন। কান্যকুব্জ হইতে আগত পুরুষোত্তম দত্তের বংশধর নারায়ণ দত্ত, বটুদাস ও শ্রীধর দাস উচ্চ রাজকার্যে নিযুক্ত ছিলেন। লক্ষ্মণ সেন তাহাদিগকে বিশেষ সম্মান করিতেন। কায়স্থ ও বৈদ্যদের মধ্যে এদেশে একবার ভীষণ মসি যুদ্ধ চলিয়াছিল। বৈদ্য পক্ষে উমেশ চন্দ্র বিদ্যারত্ন

এবং কায়স্থ পক্ষে নগেন্দ্রনাথ বসু একদা স্ব স্ব আভিজাত্য লইয়া আলোচনার জন্য এক তর্ক সভায় মিলিত হন। বিদ্যারত্ন মহাশয় "বল্লাল মোহমুদ্গর" পুস্তকে কায়স্থ জাতির উপর অশেষ গালি বর্ষণ করিয়াছেন। এই বৈদ্য-কায়স্থ দ্বন্দ্ব বহু দিন চলিয়াছিল। বর্তমানে উহার তীব্রতা হ্রাসপ্রাপ্ত হইয়াছে। বল্লাল সেন নিজে নীচ জাতীয় স্ত্রী গ্রহণ করায় লক্ষ্মণ সেন পিতার প্রতি ক্রুদ্ধ ভাবাপন্ন হইয়া ক্ষমতাশালী বৈদ্যদিগেকে উপবীত ত্যাগ করিয়া স্থানান্তরে বাস করিতে পরামর্শ দিয়াছিলেন। এখনও বল্লালী বৈদ্য ও লক্ষ্মণসেনী বৈদ্য বলিয়া দুইটি শ্রেণী বিভাগ আছে। এই দুই শ্রেণী আবার রাঢ়ী ও বঙ্গজ বৈদ্য বলিয়া খ্যাত। রাঢ়ী-দের অন্য শাখা পঞ্চকোটী। রাঢ়ী ও পঞ্চকোটী বৈদ্যগণ উপবীতধারী। বৈদ্যগণের মধ্যে সিদ্ধ বা মুখ্য, সাধ্য এবং কষ্ট এই তিনপ্রকার কুল বিদ্যমান থাকে। যাহারা আচার ভ্রষ্ট হইয়া শ্রীহট্ট ও অন্যাত্র বাস করিয়াছে তাহারা কষ্ট। মুখ্য কুলীনের মধ্যে আট জনে কৌলিন্য পান। ইহাদের মধ্যে দুহী, শিয়াল, বিনায়ক ও গৈয়ী "সেন" উপাধিযুক্ত ছিলেন। চায়ু ও পন্থের উপাধি ছিল দাস এবং ত্রিপুর ও কায়ুর উপাধি ছিল গুপ্ত। কথিত আছে দুহীর পুত্র হিঙ্গু এবং বিনায়কের প্রপৌত্র অন্য আর এক হিঙ্গু যথাক্রমে খুলনা জিলার পয়োগ্রাম ও সেনহাটীতে আসিয়া বাস করেন। সম্ভবতঃ তুর্ক আফগান আমলের মধ্যভাগে এতদঞ্চলে বৈদ্যদের বসবাস আরম্ভ হয় এবং তথা হইতে ষষ্ঠদশ ও সপ্তদশ শতাব্দীতে কালিয়া, মূলঘর প্রভৃতি স্থানে বিস্তার লাভ করে।

কায়স্থ সমাজ ও কুল লক্ষ্মণ অনুযায়ী শ্রেণী বিভক্ত হয়। তাহাদের মধ্যে চারি শ্রেণীর লোকেরা বল্লালের প্রতি অসন্তুষ্ট হইয়া উত্তর রাঢী ও বরেন্দ্রগণ কুল-মর্যাদা গ্রহণ করে নাই। দক্ষিণ রাঢ়ী ও বঙ্গজগণ বল্লালী আভিজাত্য গ্রহণ করে এবং এই দুই শেণীর কায়স্থই সুন্দরবন অঞ্চলের অধিবাসী। ইহার মধ্যে আবার দক্ষিণ রাঢ়ীয় কায়স্থই অধিক। পরবর্তীকালে দক্ষিণ রাঢ়ীয় কায়স্থ সমাজের সমীকরণ হইয়াছে। আদিশূরের সময় গৌতম গোত্রীয় দশরথ বসু, সৌকালীন গৌত্রীয় মকরন্দ ঘোষ, বিশ্বমিত্র গৌত্রীয় কালীদাস মিত্র পুরুষোত্তম দত্ত ও বিরাট গুহ পঞ্চ ব্রাহ্মণের সঙ্গে এদেশে আসেন। ইহাদের মধ্যে ঘোষ, বসু ও মিত্র দক্ষিণ রাঢ়ে কৌলিন্য পান এবং গুহ বঙ্গে কুলীন হইয়াছিলেন। দত্ত বিদ্রোহ ঘোষণা করিয়া ব্রাহ্মণের ভৃত্যত্ব অস্বীকার করেন। এজন্য তাহাকে কৌলিন্য

দেওয়া হয় নাই। এই গোত্রের অনেকেই উচ্চ রাজপদে অধিষ্ঠিত ছিলেন, সে জন্য কৌলিন্যের প্রতি তাহাদের কোন মোহ ছিল না। প্রবাদ আছে যে দত্ত বংশের নারায়ণ দত্ত স্বীয় গোত্রের মর্যাদা রক্ষার্থে স্বগর্বে ঘোষণা করিয়াছিলেন ঃ

"দত্ত কা'রো ভৃত্য নয়, শুন মহাশয়
সঙ্গে মাত্র আসিয়াছি এই পরিচয়।"

এবং এইজন্য ইহার উত্তরে বলা হইয়াছে ঃ—

"ঘোষ বসু মিত্র কুলের অধিকারী
অভিমানে বালির দত্ত যান গড়াগড়ি।"

ঘোষ, বসু, মিত্র ব্যতীত দক্ষিণ রাঢ়ীয় কায়স্থদের সকলেই মৌলিক। ইহারা সিদ্ধ এবং সাধ্য — দুই ভাগে বিভক্ত। দেব, দত্ত, কর, পালিত, সেন, সিংহ, দাস এবং গুহ — ইহারা সিদ্ধ মৌলিক বা আটঘরে কায়স্থ। আদিত্য, চন্দ্র, সোম, রাহা, নাগ, বিষ্ণু, ব্রহ্মা প্রভৃতি ৭২ ঘর সাধ্য মৌলিক এবং উহাদের অন্য নাম "বাহাত্তরে" কায়স্থ। কুলীনেরা অনেক সময় ঘোষ ঠাকুর, বসু ঠাকুর ইত্যাদি উপাধি গ্রহণ করিতেন। পূর্বোক্ত পঞ্চ কায়স্থের ছয়জন বংশধর মুখ্য কুলীন আখ্যা পায় এবং তাহাদের সন্তান সন্ততি নয় শ্রেণীতে বিভক্ত হয়। ইহাকে নবরঙ্গ কুল বলে। ইহাদের মধ্যে পাঁচটি মূল ও চারটি শাখাকুল। মুখ্য কুলীনেরা আবার তিনভাগে বিভক্ত — প্রকৃত, সহজ ও কোমল। বঙ্গজ কায়স্থগণের মধ্যে বসু, ঘোষ ও গুহ এই তিনজন কুলীন। অবশিষ্ট সকলেই মৌলিক। কুলভঙ্গ হইলে তাহাকে কুলজ বা বংশজ বলা হয়।

ডঃ রমেশচন্দ্র মজুমদার বলেন যে পূর্বে জাতিভেদ প্রথা ছিল এবং এদেশের সকলেই নিম্ন শ্রেণীর লোক ছিল। ইহাদের মধ্যে তাতী, গন্ধবণিক, নাপিত, গোপ ( লেখক ),কর্মকার, তালিক (পান শুপারী বিক্রেতা), কুম্ভকার, কংশবণিক, শাঙ্খিরা (শাঁখারী) দাস (কৃষক), বারুজীবি,মোদক (মিষ্টান্নবিক্রেতা), মালাকার (পুষ্পবিক্রেতা), সুতার, রাজপুত এবং তাম্বুল উত্তম জাতীয় লোক। তক্ষন (সুতার মিস্ত্রী), রজক, স্বর্ণকার, স্বর্ণবণিক, আভিরা (গোয়ালা), তৈল-কারক, ধীবর, শাণ্ডিকা (মদ্য ব্যবসায়ী), নাট (নর্তকী), শবর বা শবরা, ছেকরা, জালিক (জেলে) মধ্যম জাতিভুক্ত। মালেকরাহী (মাল) কুধবা, চণ্ডাল, বরুদা,

বাউরী), তক্ষা (সুতার), কর্মকার, ঘাটজীবি (পাটনী), দোলবাহী (বেহারা), মাল্লা (মালো), অধম জাতীয় লোক বলিয়া পরিগণিত ছিল।

বল্লাল সেন অন্যান্য জাতিদের লইয়াও আভিজাত্যের মান নির্ণয় করেন।

"গোপীমালী তথা তৈলী তন্ত্রী মোদক বারুজী
কুলালঃ কর্মকারশ্চ নাপিতো নবশায়কাঃ"

(পরাশর সংহিতা)

"গোপমালী চ তাম্বূলী কাংসার তন্ত্রী শাঙ্খিকাঃ।
কুলালঃ কর্মকারশ্চ নাপিতো নবশায়কাঃ ॥
তৈলিকো গান্ধীকো বৈদ্যঃ সৎ শূদ্রাশ্চ প্রকীর্তিতা।
সচ্ছূদ্রা নাস্তো সর্ব্বেসাং কায়স্থ উত্তমঃ স্মৃতঃ ॥"

(বল্লাল চরিত)

প্রথম দুই পঙ্‌ক্তির বঙ্গানুবাদ নিম্নে দেওয়া হইল :—

"তিলীমালী তাম্বূলী, গোপ নাপিত গোছালী
কামার কুমার পুঁটুলি, এই নব শাখাবলী।"

গোয়ালা মালাকর, তিলী, তাম্বুল ব্যবসায়ী বা বারুজীবি, তন্তুবায়, নাপিত' মোদক, কুরী, কর্মকার, কুম্ভকার, শঙ্খবণিক (শাঁখারী) কংস বণিক (কাঁশারী ও গন্ধবণিক প্রভৃতি জাতি এই নয় শাখার অন্তর্গত। ইহাদের জল আচরণীয় এবং উহারা বশ্য হইতে উদ্ভূত। গোছালী বারুজীবিদের আর এক নাম। যাহারা বরজ প্রস্তুত করিয়া পান উৎপন্ন করে তাহাদিগকে বরজিয়া বা বারুজীবি বলা হয়। আর যাহারা সেই পান বিক্রয় করে তাহাদিগকে তাম্বুলী বলা হয়। যাহারা নিজেদের প্রস্তুত দ্রব্যাদি পুঁটলি বা পোটলা বাঁধিয়া বিক্রয় করিত, তাহারা পুঁটুলি বলিয়া পরিচিত। শাঁখারী, কাঁসারী গন্ধবণিক ও ময়রা এই শ্রেণীভুক্ত।

বল্লাল সেন যোগীদের প্রতি রুষ্ট হইয়া তাহাদের উপর যথেষ্ট অত্যাচার করেন। তিনি কৈবর্তদিগকে দুই শ্রেণীতে বিভক্ত করেন — দাস ও নাবিক।

দাস বা কৃষি ব্যবসায়ীরা চাষের কার্য করিত এবং নাবিক বা মৎস্য ব্যবসায়ীরা (ধীবর বা মালো) মৎস্য ধরিয়া জীবন ধারণ করে। উহারা চণ্ডাল জাতীয় মৎস্য ব্যবসায়ী হইতে পৃথক।

উপরে বর্ণিত বল্লালী কৌলিন্য ও তৎকালীন হিন্দু আভিজাত্য বা সমাজ ব্যবস্থা সম্পর্কে বঙ্গের জাতীয় ইতিহাস প্রণেতা নগেন্দ্রনাথ বসু বলিয়াছেন: "বঙ্গের কতিপয় পণ্ডিত কুলজী ইতিহাসের সত্যতা সম্পর্কে সন্দেহ প্রকাশ করিয়াছেন। তাঁহারা ইহার কোন ব্যাখ্যা প্রকাশ করেন নাই। ডক্টর রমেশ চন্দ্র মজুমদার কুলজী ইতিহাসকে একরূপ অবিশ্বাস করিয়া মন্তব্য করিয়াছেন যে মুলোপঞ্চালনের গোষ্ঠি কথা, হরি মিশ্রের কারিকা, ধনঞ্জয়ের কুল প্রদীপ, এড়োমিশ্র, কুলপঞ্জিকা প্রভৃতি কুলজী সাহিত্যের বিষয়বস্তু সঠিক নহে। কুলজী সাহিত্যের অধিকাংশই পাণ্ডুলিপি আকারে থাকায় উহা একরূপ দুষ্প্রাপ্য এবং উহা ইচ্ছাকৃতভাবে পরিবর্তিত ও পরিবর্ধিত হইয়াছে। তিনি পঞ্চ ব্রাহ্মণের আখ্যানকেও অনৈতিহাসিক বলিয়া বর্ণনা করিয়াছেন। কুলজী সাহিত্যে অবশ্য তৎকালীন সামাজিক অবস্থা জ্ঞাত হওয়া যায়, কিন্তু উহাও অতিরঞ্জিত। কয়েকটি নামকরা বংশীয় কুলজী সঠিক এবং অধিকাংশই ভ্রমপূর্ণ। ডঃ মজুমদার এতদূর বলিয়াছেন যে বঙ্গের ব্রাহ্মণ ও কায়স্থ কান্যকুব্জগোত্র নহে।

এইক্ষণ আমাদের বিচার্য — নমশূদ্র বা পৌণ্ড্র ক্ষত্রিয়দের সম্পর্কে কোন ব্যবস্থা বল্লাল বা তৎপুত্র লক্ষ্মণ সেন গ্রহণ করিয়াছিলেন কিনা? এ প্রশ্নের উত্তর দেওয়া শক্ত, তবুও আমরা উহার সমাধান করিবার চেষ্টা করিব।

নমশূদ্র ও পৌণ্ড্র ক্ষত্রিয়গণ এ দেশের আদিম অধিবাসী। ইহারা কেহ কেহ আর্য সম্প্রদায় হইতে উদ্ভূত বলিয়া দাবী করিয়া থাকে। কিন্তু হিন্দু শাস্ত্রগ্রন্থ পাঠ করিলে ইহাই প্রতীত হয় যে, উত্তর পশ্চিম এশিয়া হইতে আর্যগণ এদেশে আগমন করিবার পূর্ব হইতেই নমশূদ্র ও পৌণ্ড্র জাতি বসবাস করিত। শূদ্রগণ উচ্চ শ্রেণীর হিন্দুর নিকট অস্পৃশ্য এবং এই অস্পৃশ্যতাই বিরাট হিন্দু সমাজকে দুর্বল ও পঙ্গু করিয়া ফেলিয়াছে। মহাত্মা গান্ধী শূদ্র ও অন্যান্য অস্পৃশ্য জাতিকে হরিজন আখ্যা দিয়াছেন এবং অস্পৃশ্যতা দূরীকরণার্থে তিনি আজীবন সংগ্রাম করিয়া গিয়াছেন। হিন্দু সমাজ ব্যবস্থায় যে ভেদনীতি মজ্জাগত হইয়া

গিয়াছে, তাহা দেশের অকল্যানই সাধন করিয়াছে, সে বিষয় কোন মতভেদ থাকিতে পারে না। সৃষ্টি কর্তার সৃষ্ট মানব পরস্পর ভ্রাতৃত্ববন্ধনে আবদ্ধ হওয়াই স্বভাবধর্ম। উহার ব্যতিক্রম যে কোন অবস্থায় বরদাস্ত করা উচিত নহে। বল্লালের কৌলিন্য প্রথা দেশমধ্যে আপত্তিকর ভেদনীতি প্রবর্তন করিয়া হিন্দু সমাজের সর্বনাশ সাধন করিরাছে। অনেক সময় দেখা যায় জাতীয় স্বার্থ অপেক্ষা এই কৌলিন্যকেই লোকে অগ্রাধিকার দিয়া থাকে। সৎকর্ম ও মানব জাতির কল্যাণের চিন্তা না করিয়া কে বড় কে ছোট এই সব ব্যাপার লইয়া সময় নষ্ট করা হয়। এই ভেদনীতির ফলে এবং আত্মকলহের জন্য এদেশে মুসলমান শাসনের সুফল ফলিয়াছিল। এক শ্রেণীর হিন্দুকে যেমন তথাকথিত কুলীন সমাজ ঘৃণার চক্ষে দেখিত তদ্রুপ মুসলমান ধর্মকেও তাহারা সুনজরে দেখে নাই। মুসলমান দিগকে যবন, ম্লেচ্ছ প্রভৃতি আখ্যায় আখ্যায়িত করা হইয়াছে। হিন্দু মুসলমানদের এই ভেদনীতি ইংরেজ শাসনের সহায়ক হইয়াছিল। অন্তরে মুসলিম বিদ্বেষ থাকিলেও হিন্দু সমাজের সেরা ব্যক্তিগণ মুসলমান বাদশাহ্ ও নবাবগণের অধীনে চাকুরী গ্রহণ করিয়া নিজদিগকে ধন্য মনে করিতেন। বঙ্কিমচন্দ্র প্রমুখ লেখকগণের মুসলীম বিদ্বেষমূলক উক্তি সমূহ মূলতঃ পাকিস্তান সৃষ্টির অন্যতম কারণ। বহু প্রবীণ, সম্ভ্রান্ত ও উচ্চ শিক্ষিত হিন্দু একবাক্যে স্বীকার করিয়াছেন যে হিন্দু সমাজের মুসলীম বিদ্বেষের কারণ পাকিস্তান আন্দোলনের বিশেষ সহায়ক হইয়াছিল।

নমশূদ্র ও পৌণ্ড্রক্ষত্রিয় এই দুইটি শক্তিকে দূরে রাখিয়া হিন্দু সমাজ মারাত্মক ভুল করিয়াছে। প্রবাদ আছে যে বল্লাল সেন কৌলিন্য বিতরণের সময় এই দুই জাতিকে আহ্বান করিয়াছিলেন। এই জাতীয় লোকেরা সম্ভবতঃ বল্লালের মনোভাব বুঝিতে পারিয়া তাঁহার সহিত অসহযোগিতা আরম্ভ করে। ফলে এই দুই সমাজের লোকেরা গৌড়মণ্ডল হইতে সরিয়া পড়ে। সেন আমলে পৌণ্ড্র বা পোদ সম্প্রদায়ের লোকেরা বর্তমান উত্তর বঙ্গেই বাস করিত বলিয়া মনে হয়, কারণ ঐ অঞ্চল এক সময় পৌণ্ড্র নামে অভিহিত ছিল। পৌণ্ড্রক শব্দ হইতেই পৌণ্ড্র এবং উহা হইতে পোদ নাম দাঁড়াইয়াছে। হিন্দু শাস্ত্রে আর্য পৌণ্ড্র ও অনার্য পৌণ্ড্র দুইটি শ্রেণী বিভাগ দেখিতে পাওয়া যায়।

"শ্রী ধর্মমঙ্গল" বাংলা কাব্যের গ্রন্থকার গণরাম চক্রবর্ত্তী তদীয় গ্রন্থে বলিয়াছেন :—

"করিয়া আসন গড়িল নিশান,
সম্মানে বসান পদ্ম।
স্বধর্ম মণ্ডিত বিধর্ম খণ্ডিত
ব্রাহ্মণ পণ্ডিত বৈদ্য ॥

ষোড়শ শতাব্দীর রচনা এই কাব্য। প্রবাসী ও সাপ্তাহিক 'বঙ্গবাসী' পত্রিকা পদ্মকে পোদ বলিয়া উল্লেখ করিয়াছে এবং উহাদিগকে আর্য পৌণ্ড্রক (Aryan Poundrakas) বলিয়া অভিহিত করিয়াছে। The cultivating Pods পুস্তকের লেখক শ্রী মহেন্দ্রনাথ করণ বলেন যে, পোদেরা ম্লেচ্ছ বা অন্ত্যজ জাতি হইতে উদ্ভূত নহে। ব্যাস মুনি লিখিত ব্যাসসংহিতা গ্রন্থের ১০—১২ শ্লোকে আছে ঃ—

"বর্দ্ধকী নাপিতো গোপ আশাপঃ কুম্ভকারকঃ
বণিক-কিরাত কায়স্থ-মালাকার কুটুম্বিনঃ।
বরটো মেদ-চণ্ডাল দাস শ্বপচ কোলকা ॥"

অর্থাৎ নাপিত, গোপ, কায়স্থ, আশাপ, কুম্ভকার, বণিক, কিরাত, মালাকার, কুটুম্বি, শপচ, চণ্ডাল, মেদস প্রভৃতি অন্ত্যজ বা নিম্ন শ্রেণীর মিশ্রিত জাতি। উক্ত শ্লোকের শেষদিকে আরও আছে যে এই সমস্ত জাতির কাহাকেও দর্শন করিলে সূর্য দর্শনে শুদ্ধ হইতে হইবে এবং স্পর্শ করিলে স্নান করিতে হইবে।

অগ্নিপুরাণে কায়স্থদের লিপিকার বলা হইয়াছে। পৌণ্ড্র জাতি দাবি করে যে এই তালিকায় তাহাদের নাম না থাকায় প্রমাণিত হয় যে তাহারা নিম্ন শ্রেণীর হিন্দু নহে। মহাভারতের আদি ও শান্তি পর্বে এবং শ্রীমদ্ভগবতে অনার্য পৌণ্ড্রদের উল্লেখ আছে। মহেন্দ্রনাথ করণ বলেন যে এই অনার্য পৌণ্ড্রগণ দক্ষিণ ভারতের অধিবাসী এবং উহারা অন্ধ্র ও পুলিন্দ্র প্রভৃতি নামে অভিহিত হয়। এদেশে পৌণ্ড্রগণ রাঢ়ী ও দক্ষিণ রাঢ়ী, বঙ্গজ ও ওড্র এই চারি শ্রেণীতে বিভক্ত হইয়াছে। বিগত সমস্ত আদমশুমারীতে পৌণ্ড্রদিগকে তপশিলী বা অনুন্নত হিন্দু বলিয়া উল্লেখ করা হইয়াছে। মহেন্দ্র বাবু বলেন যে আর্য পৌণ্ড্রগণ পরশুরামের অত্যাচারে ভীত হইয়া আত্মগোপন করিয়া থাকে এবং

ক্রমে ক্রমে তাহারা ধর্মকর্ম ত্যাগ করিতে বাধ্য হয়। অতঃপর বৌদ্ধ ধর্ম প্রসারের সময় তাহারা সকলেই ঐ ধর্ম গ্রহণ করে। পুনরায় হিন্দু ধর্ম গ্রহণ করিয়া তাহারা ব্রাহ্মণদের কোপানলে পতিত হয় এবং শূদ্র জাতির ন্যায় ব্যবহার পাইতে থাকে। এই সময় পৌণ্ড্রগণ ব্রাত্যক্ষত্রিয় নামে অভিহিত হয়। পৌণ্ড্রদের পুলিন্দ বলিলে ভুল করা হইবে। পুলিন্দ জাতির লোকেরা পালকীর উড়িয়া বেহারা ও কুলীদের ন্যায় এদেশে আসিয়া পূজা পার্বণে ঢোল বাজাইত। কবি কঙ্কণ মুকুন্দরাম তদীয় চণ্ডিতে বলিয়াছেন :

"পুলিন্দ কিরাত কোল
হাটেতে বাজায় ঢোল।"

ঐ যুগে পুলিন্দ, কিরাত এবং কোলগণ হাটে বাজারে ঢোল বাজাইয়া জীবিকা উপার্জন করিত। কিন্তু পৌণ্ড্র বা পোদ সমাজের কাহাকেও ঐ ধরণের ব্যবসায় করিতে কোন দিন দেখা বা শুনা যায় নাই। বর্তমানেও উহার কোনরূপ চিহ্ন পোদদের মধ্যে কোথাও দৃষ্টিগোচর হয় না। আদিকাল হইতেই তাহাদের একমাত্র ব্যবসায় কৃষি এবং বর্তমানে কৃষিকার্যই এ জাতির প্রধান ব্যবসায়। রামেশ্বর ভট্টাচার্য প্রণীত "শিব সংকীর্তনে" পার্বতী কর্তৃক ভূমি কর্ষনের জন্য অনুরুদ্ধ হইয়া শিব বলিতেছেন :

"বল বিলক্ষণ কিন্তু শুন শৈলসূতা
দেবতার পোদ বৃত্তি বড়ই লঘুতা ॥
ভিক্ষা দুঃখে সুখে আছি আকিঞ্চন পণে
চাষ চষে বিস্তর উদ্বেগ পাব মনে ॥
শুনিতে সুন্দর চাষ আয়াস বিস্তর
সকল সম্পূর্ণ যার নাহি তার ডর ॥"

ইহাতে ইহাই প্রমাণিত হয় যে পোদগণের চিরাচরিত পেশা কৃষিকার্য। পুরাকালে এই কার্য বিশেষ সম্মানিত ছিল। বর্তমানে অন্যায় ভাবে কৃষক বা চাষাকে কেহ কেহ তাচ্ছিল্য করিয়া থাকে। আর্যগণ কৃষিকার্যের জন্য সমাজে বিশেষ আদৃত হয়। আর্য শব্দের অর্থ কৃষক।

বাংলার পুরাবৃত্ত গ্রন্থে আছে, "পালি শব্দ পুলিন্দ শব্দের অপভ্রংশ বলিয়া বোধ হয়।" সাওতাল পরগণার মারপালি, কুমারপালি, ধাঙ্গড়পালি এবং কোচ জাতীয় লোকেরা পুলিন্দ ব' পালি শ্রেণীভুক্ত। অতএব পোদগণ যে পুলিন্দ নহে তাহা নিঃসংশয়ে বলা যাইতে পাবে।

উচ্চ শ্রেণীর শূদ্রদেব আচার ব্যবহার ধর্মনীতি ও সমাজ ব্যবস্থার সহিত পোদ সমাজের বিশেষ মিল দেখিতে পাওয়া যায়। কেবল মাত্র চড়কপূজা ও উপনয়ন গ্রহণে পার্থক্য পরিলক্ষিত হয়। পৌণ্ড্রগণ দ্রাবিড়, যবন, পল্লব, কিরাত প্রভৃতি সকলেই ক্ষত্রিয় জাতির অন্তর্ভুক্ত। ব্রাহ্মণগণ কর্তৃক ধর্মকর্ম না করাইবার জন্যই এ সমস্ত জাতির লোকেরা শূদ্রের পর্যায়ে পরিগণিত হয়। মহাভারতের অনুশাসন পর্বে বর্ণিত আছে ;

"মেকলা দ্রবিড়া লাটাঃ পৌণ্ড্রা কোণ্ব শিরাস্তথা।
শৌণ্ডিকা দরদা দার্বাশ্চৌরাঃ শবরা বর্বরা॥
কিরাত যবনাশ্চৈব তাস্তা ক্ষত্রিয় জাতঃ।
বৃষলত্ব মনুপ্রাপ্তা ব্রাহ্মণা না মমর্ষনাৎ॥"

বঙ্গানুবাদ ঃ— মেকল, দ্রাবিড়, লাট, পৌণ্ড্রা, কাণ্বাশিরা, শৌণ্ডিকা, দরদ, শবর, বর্বর, কিরাত, যবন প্রভৃতি জাতি প্রথমে সকলেই ক্ষত্রিয় শ্রেণীভুক্ত ছিল। পরবর্তীকালে ব্রাহ্মণ বর্জিত দেশে বসবাস করার জন্য আচার ভ্রষ্ট হওয়ায় তাহারা শূদ্রত্ব প্রাপ্ত হইয়াছে।

যাহা হউক এই পৌণ্ড্র ও শূদ্রগণ বল্লালী অনুগ্রহ হইতে বঞ্চিত হইয়াছিল। কেহ কেহ বলেন তাহারা বিদ্রোহ করিয়া রাজধানীর পার্শ্ববর্তী স্থান ত্যাগ করিয়া জঙ্গলে পলায়ন করিয়াছিল এবং অনেকেই সুন্দরবনে বসতি গড়িয়া তুলিয়াছিল। সেন রাজগণের প্রতিপত্তি ছিল পূর্ব ও উত্তর বঙ্গে। গৌড় ও রামপালেই তাহাদের আধিপত্য প্রবল ছিল। শূদ্র ও পোদগণ এ দেশের আদিম অধিবাসী হইলেও পরে প্রায় সকলেই বৌদ্ধধর্ম গ্রহণ করিয়াছিল। ঢাকা গেজেটিয়ার প্রণেতা মিঃ য়্যালেন বলেন যে উত্তরবঙ্গ হইতে পাল রাজগণকে বিতাড়িত করিয়া বিজয় সেন বঙ্গদেশ হইতে বৌদ্ধধর্মের শেষ চিহ্ন নির্মূল করিবার জন্য মারণাস্ত্র নিক্ষেপ করেন। তাহার সময় বৌদ্ধধর্মের নাম নিশানা

পর্যন্ত বঙ্গদেশ হইতে বিলুপ্ত হয়। সুন্দরবন অঞ্চলের লোকেরা এককালে যে বৌদ্ধ ধর্মাবলম্বী ছিল তাহা সহজেই অনুমেয়।

নমশূদ্র ও পৌণ্ড্র ক্ষত্রিয়দের মধ্যে প্রবাদ বাক্যে জানা যায় যে এই দুই সমাজের লোকেরা হিন্দু রাজার নিকট মস্তক অবনত করে নাই। ইহার যথেষ্ট তাৎপর্য আছে বলিয়া মনে করি। গৌড় মণ্ডল বা উত্তর বঙ্গের কোথাও এই দুই জাতির বসতি নাই বলিলে চলে। দক্ষিণ বঙ্গের সর্বত্র বিশেষ করিয়া যশোর, খুলনা, ফরিদপুর ও বাকেরগঞ্জ জিলায় ইহাদের বসতি সর্বত্র বিদ্যমান। ফরিদপুর ও যশোরে পৌণ্ড্র ক্ষত্রিয় নাই বলিলেই চলে। খুলনা ও চব্বিশ পরগনায় ইহাদের সংখ্যা অত্যধিক। এই দুই জাতি এতদঞ্চল আবাদ করিয়া এবং বিল অঞ্চল উঁচু করিয়া বাসগৃহ নির্মাণ করত সুন্দর বসতি গড়িয়া তুলিয়াছিল। নমশূদ্র সমাজের মধ্যে ক্ষাত্র শক্তির প্রাবল্য দৃষ্ট হয়। পক্ষান্তরে পৌণ্ড্র ক্ষত্রিয় সমাজের লোকেরা অতীব নিরীহ। বল্লাল সেন ব্রাহ্মণ, কায়স্থ এবং অন্যান্য কয়েকটি জাতির মধ্যে কৌলিন্য প্রদান সীমাবদ্ধ রাখেন। উচ্চ শ্রেণীর হিন্দুরা তখন দেশের সর্বেসর্বা ছিল। চরিত্রের সৎগুণরাজি, বিদ্যা ও বুদ্ধি এই কৌলিন্য দানের মাপকাঠি ছিল না। সেইজন্য অন্যান্য হিন্দুরাও এই কৌলিন্য হইতে বঞ্চিত হইয়াছিল।

খৃঃ পূর্ব তৃতীয় শতকে মহারাজ অশোক কলিঙ্গ দেশ জয় করেন। এই সময় বঙ্গ ও উড়িষ্যায় বৌদ্ধধর্মের বিস্তারলাভ হইয়াছিল। বঙ্গে সর্বমোট ৩০০ বৌদ্ধ মন্দির, ৭০টি বিহার, ৮০০০ শ্রমণ ছিল বলিয়া জানা যায়। ব্রাহ্মণদের ন্যায় বৌদ্ধ ভিক্ষুরা রাজ পৃষ্ঠপোষকতা লাভ করিতেন। হুয়েনসাঙ কর্ণসুবর্ণের রাজধানীতে জাকজমকপূর্ণ বৌদ্ধকেন্দ্র পরিদর্শন করেন। তিনি তথায় রক্ত মৃত্তিকা ( লো-টো-মো-চি ) পরিদর্শন করিয়াছিলেন । বাংলার পুরাবৃত্ত নামক গ্রন্থে উল্লেখ আছে, "খৃষ্টীয় চতুর্দশ শতাব্দীতে বঙ্গদেশে বৌদ্ধ ও জৈনদিগের প্রভাব অত্যন্ত প্রবল ছিল। "হুয়েনসাঙ" নামক পুস্তকে ওয়াটার্স সাহেব বলেন "পাল রাজগণ সকলেই বৌদ্ধ ছিলেন এবং তাহারা প্রত্যেকে বঙ্গে বৌদ্ধধর্মের বিস্তার সাধন করেন।" হুয়েনসাঙ কাজনগলায় (রাজমহল) ৬টি, উত্তর বঙ্গে ( পৌণ্ড্রবর্ধন) কুড়িটি সংঘারাম এবং মহাযান ও

হীনযান সম্প্রদায়ের তিন সহস্র বৌদ্ধ পুরোহিত, সমতটে ৩০টি সংঘারাম এবং দুই হাজার বৌদ্ধ শ্রমণ, মহাস্তানে (বসু বিহার) ৭০০ শ্রমণ, সমতটে স্থবীর সম্প্রদায়ের ৩০টি সংঘারাম এবং ২০০ ভিক্ষু, তাম্রলিপ্তে দশটি এবং কর্ণ সুবর্ণে আরও দশটি সংঘারাম এবং ১০০০ শ্রমণ দেখিয়াছিলেন। এতদ্ব্যতীত আর্যগণ মনে করিত যে এদেশে আসিলে তাহাদের ধর্মহানি ঘটিবে। তীর্থযাত্রা ব্যতীত "ম্লেচ্ছ দেশে" আগমন নিষিদ্ধ ছিল। হিন্দু শাস্ত্রে আছে যে বঙ্গ, কলিঙ্গ প্রভৃতি দেশে আসিলে যজ্ঞ বিশেষের অনুষ্ঠান দ্বারা পরিশুদ্ধি লাভ করিতে হয়। এই সমস্ত কারণে এদেশের পুরাকালীন অধিবাসীরা একযোগে বৌদ্ধধর্মই গ্রহণ করিয়াছিল বলিয়া অনুমিত হয়। পণ্ডিত আর, কে চক্রবর্তী তাঁহার প্রণীত "গৌড়ের ইতিহাস" পুস্তকে বলিয়াছেন: বৌদ্ধধর্মের প্রাদুর্ভাব সময়ে অনেক ব্রাহ্মণ ও ক্ষত্রিয় বৌদ্ধ হইয়া গিয়াছিলেন; পুনরায় হিন্দুধর্মের অভ্যুদয়কালে সেই ব্রাহ্মণ-বৌদ্ধ ক্ষত্রিয়-বৌদ্ধদের অনেকে পুনরায় হিন্দুধর্ম গ্রহণ করিতে থাকেন। যাহারা প্রথমে হিন্দু আচার গ্রহণ করিয়াছিলেন, তাঁহাদের মধ্যে গুণবান ব্যক্তিগণ পূর্ব জাতি প্রাপ্ত হইয়াছিলেন; সুচতুর ব্রাহ্মণেরা তাহাদের অনাদর করেন নাই। যাঁহারা পরে হিন্দু হইয়াছিলেন তাহারা আপনাদের পূর্ব জাতি অপেক্ষা নীচভাবে সমাজে পরিগৃহীত হইলেন।"

মুসলীম বিজয়ের প্রাক্-কালে বৌদ্ধদের মানসিক অবস্থা কিরূপ ছিল তাহা বর্ণনা করিতে গিয়া শ্রী গোপাল হালদার বলিয়াছেন: "বৌদ্ধদের প্রতি ব্রাহ্মণেরা অত্যাচার করাতে নিরঞ্জন রুষ্ট হয়ে ব্রাহ্মণদের বিরুদ্ধে দেবতাদের নিয়োজিত করলেন,— দেবতারা এলেন মুসলমান রূপে।" শূন্যপুরাণের কবি বৌদ্ধ —তিনি বলিয়াছেন যে তুর্ক আক্রমণের সময় বৌদ্ধরা হিন্দুদের দ্বারা নিপীড়ন হইত। হিন্দুরা তখন রাজার জাতি। সেইজন্য বিজয়ী তুর্ক যখন হিন্দুর দেব দেউলের উপর অত্যাচার চালাইত তখন এই বৌদ্ধ লেখক তাহাতে ন্যায়ের বিধানই অবলোকন করিতেছিলেন। "সমাজের মধ্যে ব্রাহ্মণ্যবাদী ও বৌদ্ধদের দ্বন্দ যে তুর্ক আক্রমণের পূর্বে তীব্র ছিল, তা একটা সামাজিক সত্য বলে স্বীকৃত।" গোপাল হালদার আরও বলিয়াছেন যে মুসলমান বিজয়ের ফলে শাসক ব্রাহ্মণ সমাজের অবস্থা ক্ষমতাচ্যুত হইবার পর

নিম্নবর্গের কাছাকাছি আসিয়া পড়িল। তাহারা নীচের তলার মানুষের লখিন্দর বেহুলা, কালকেতু ফুল্লরা, ধনপতি-খুল্লনা, চাষীদেবতা শিব, প্রণয়বিলাসী দেবতা শ্রীকৃষ্ণ প্রভৃতি উপখ্যানের দিকে আকৃষ্ট হইয়া পড়িল। অন্যদিকে নীচের তলার মানুষদের পক্ষেও ব্রাহ্মণদের সঙ্গে মেলা মেশার সুযোগ হইল। এই বর্ণসংযোগের ফলে বাঙলার বৌদ্ধধর্ম লোপ পাইল। বৌদ্ধরা হিন্দু সমাজের সঙ্গে মিশিয়া গেল। বর্মা আরাকানের প্রভাবে চট্টগ্রামে কিছু বৌদ্ধ রহিয়া গেল। ১৬শ শতকে নিত্যানন্দ অবশিষ্ঠ নেড়া-নেড়ীদেরও বৈষ্ণবমতে দীক্ষা দিয়াছিলেন।

মহামোহপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী তাঁহার "বঙ্গে বৌদ্ধধর্ম" পুস্তকে বলিয়াছেন, "এইরূপে বাংলার অর্ধেক বৌদ্ধ মুসলমান হইয়া গেল এবং অপর অর্ধেক ব্রাহ্মণের শরণাগত হইল। বৌদ্ধদিগের মধ্যে যাহারা তখন নিজের পায়ে দাঁড়াইবার চেষ্টা করিল— মুসলমান ও ব্রাহ্মণ উভয় পক্ষ হইতেই তখন তাহাদের উপর নির্যাতন উপস্থিত হইল; ব্রাহ্মণেরা তাহাদিগকে অনাচরণীয় করিয়া দিলেন। অর্থাৎ বাগ্‌দী, কৈবর্ত, কিরাতের মধ্যে ফেলিয়া দিলেন। আর মুসলমানেরা তাহাদের উপর নানারূপ দৌরাত্ম্য করিতে লাগিল।"

এখনও বাংলার হিন্দু সমাজের মধ্যে বৌদ্ধ সংস্কৃতির নিদর্শন বিদ্যমান আছে। অহিংসাপরায়ণ এবং নিরামিষভোজী হিন্দুগণ বৌদ্ধনীতিই অনুসরণ করিয়া থাকেন। চড়্‌ক ও নীলপূজা এবং শীতলা ও মনসাপূজা বৌদ্ধ আচার হইতে গৃহীত। নমশূদ্র জাতীয় ব্রাহ্মণ না হইলে চড়কপূজা হয় না। চৈত্র সংক্রান্তির সমস্ত আচরণই বৌদ্ধ ধর্মের পুরাতন পদ্ধতি হইতে গৃহীত। ধর্মদেবতা ও কালুরায় পরবর্তী তান্ত্রীক বৌদ্ধমতের উজ্জ্বল দৃষ্টান্ত। উপরোক্ত আলোচনা হইতে ইহাই প্রতীত হয় যে হিন্দু রাজশক্তির অত্যাচারে এবং শাস্ত্রের কঠোর ব্যবস্থার ফলে এককালের বৌদ্ধ অধ্যুষিত দেশে হিন্দুধর্মের প্রভাব ও প্রতিপত্তি প্রতিষ্ঠিত হইয়াছিল। জোরপূর্বক নিরীহ বৌদ্ধদিগকে হিন্দুধর্মে দীক্ষিত করত তাহাদিগকে অস্পৃশ্য করিয়া রাখা হইয়াছিল। হুয়েনসাঙের বিবরণী হইতে জানা যায় যে আর্যমঞ্জুশ্রী মুলকল্প বৌদ্ধধর্মের সর্বোৎকৃষ্ট এবং বিশ্বাসযোগ্য লিখিত দলিল। ইহাতে শশাঙ্ক কর্তৃক বৌদ্ধধর্মের প্রতি অমানুসিক অত্যাচারের কাহিনী

বর্ণিত আছে। আরও বর্ণিত আছে যে উক্ত অত্যাচারেব শাস্তিস্বরূপ শশাঙ্কের দুরারোগ্য ব্যাধি, যন্ত্রণাদায়ক মৃত্যু এবং নরকে তাঁহার স্থান হইবে। হুয়েনসাঙ আরও বলিয়াছেন যে বোধিদ্রুম উৎপাটনের সংবাদ শ্রবণে শশাঙ্ক ভীত ও সন্ত্রস্ত হইয়া পড়েন। তাঁহাব দেহে তীব্র ক্ষতচিহ্ন সমূহ বহির্গত হয় এবং মাংস পচিয়া অল্প সময়ের মধ্যে তাঁহার মৃত্যু ঘটে। শশাঙ্ক বৌদ্ধধর্মের নিধন কল্পে শুধু পাটলিপুত্রের বোধিদ্রুম উৎপাটন করিয়া ক্ষান্ত হন নাই, উহার শিকড়, ডালপালা ছেদন কবত অবশিষ্ট সবকিছুই অগ্নিতে ভস্মীভূত করা হয়। বুদ্ধের মূর্তিব স্থানে শিবমূর্তি স্থাপন এবং প্রস্তব নির্মিত বুদ্ধের পদচিহ্ন গঙ্গায় নিক্ষিপ্ত হয়। ওয়াটার্স সাহেব বলেন যে শশাঙ্ক কুশিনগর বৌদ্ধবিহার হইতে বৌদ্ধদেব বহিষ্কার করিয়া দেন। বানভট্ট তাঁহাকে গৌড়-ভূজঙ্গ বলিয়া অভিহিত করিতে ছাড়েন নাই। সেনরাজগণেব সময় সহজপন্থী বৌদ্ধনাথেরা হিন্দু সমাজের অন্তর্ভুক্ত হইয়াছিল। নিম্নস্তরের হিন্দুবা ধর্মঠাকুরের পূজা দিত। কৃষ্ণদাস কবিবাজ বলেন যে চৈতন্যবাদ বৌদ্ধধর্মকে পরাজিত করে এবং বৌদ্ধগণ কৃষ্ণের বন্দনা করিত। নিত্যানন্দ একবার ক্রোধে অগ্নিশর্মা হইয়া বৌদ্ধধর্মের প্রতি নিদারুণ অত্যাচার করেন। বৈষ্ণব সমাজ বুদ্ধকে বিষ্ণুর নবম অবতার বলিতেন। বৌদ্ধধর্মেব ক্ষয়িষ্ণু অবস্থায় শুধু তান্ত্রিক মতাবলম্বীদের বিষয় চর্যা সঙ্গীতে পাওয়া যায়। ডক্টর তরফদাব বলেন যে চৈতন্য পববর্তী কালে তান্ত্রিক মতবাদীরা সহজীয়া বৈষ্ণব ধর্ম নামে পবিচিত হয়। হরপ্রসাদ শাস্ত্রী ধর্মদেবতাব পূজারীদিগকে বৌদ্ধ শাখা বলিয়া মনে করেন। ধর্মমঙ্গল কাব্যে ধর্মঠাকুব বা ধর্মদেবতার বিষয় বর্ণিত হইয়াছে। অধ্যাপক সতীশচন্দ্র এ বিষয়ে কি বলিয়াছেন? তিনি হিন্দু সমাজের গোড়া ঐতিহাসিক শাস্ত্রী মহাশয়কে ছাড়াইয়া গিয়া বলিয়াছেন ঃ "বৌদ্ধদিগের উপর মুসলমানের অত্যাচাব অধিক পড়িয়াছিল। কতক নিহত হইত, কতক সর্বস্বান্ত হইয়া মুসলমান ধর্ম গ্রহণ করিত। এই ধর্মপূজক বৌদ্ধগণ পাঠানের হস্তে এমন ভাবে নির্যাতন ভোগ করিতেছিল যে অবশেষে তাহারা প্রাণের দায়ে পাঠানের পথাবলম্বন করিয়া তাহাদের যশোগান করিত। এমন কি তাহারা নবাগত যবনকে ধর্মাবতার বলিয়া গ্রহণ করিতেও কুণ্ঠিত হয় নাই।" তিনি বলিয়াছেন যে মোহাম্মদ বিন বখতিয়ার বঙ্গ বিজয়ের পূর্বে মগধের মধ্যে

অবস্থিত ওদন্তপুরী বৌদ্ধমঠকে রাজধানী মনে করিয়া উহার ধ্বংশ সাধন করেন। তিনি আরও বলিয়াছেন, "এই তো মাত্র একটি বিহারের কথা, পাঠানেরা এমন যে কত বৌদ্ধমঠ ও সংঘারামের ধ্বংস সাধন করিয়াছিল, তাহার সংখ্যা নাই। যাহারা ব্রাহ্মণ ও রাজ সৈন্যে প্রভেদ বুঝিতে পারে না, বিদ্যা মন্দিরকে রাজপ্রাসাদ বলিয়া ভুল করে। অগ্রে রক্তস্রোত বহাইয়া পরে পরিচয় জিজ্ঞাসা করে; আলেকজান্দ্রিয়ার বিশ্ববিশ্রুত পুস্তকাগারের ধ্বংসকারী মুসলমানের বংশধরগণ ধর্ম প্লাবিত মগধ বঙ্গে আসিয়া কত স্থানে কত কি ভীষণ অত্যাচার করিয়াছিল তাহা বলিবার নহে। এই অত্যাচার যে ঐতিহাসিক সত্য তাহাতে সন্দেহ নাই।" মিথ্যা বা অতিরঞ্জিত বর্ণনার দ্বারা ইতিহাস রচিত হয় না। ইহাতে কলুষিত মনের উলঙ্গ ছবিই ধরা পড়ে। কোন কোন খৃষ্টান ঐতিহাসিক হযরত ওমরের নির্দেশে আলেকজান্দ্রিয়ার বিশ্ব বিশ্রুত লাইব্রেরী ধ্বংস করা হইয়াছিল বলিয়া বর্ণনা করিয়াছেন এবং হযরত ওমরের আদেশে সেনাপতি আমর কর্তৃক উহা দ্বারা দীর্ঘ ৬ মাস ধরিয়া জ্বালানীর কার্য করা হয়। কিন্তু উহা আদৌ সত্য নহে। বর্তমানে সমস্ত ঐতিহাসিকেরা একমত যে উক্ত লাইব্রেরী মুসলমান বিজয়ের ছয়শত বৎসর পূর্বে খৃষ্টপূর্ব আটচল্লিশ অব্দে রোম সম্রাট জুলিয়াস সিজার কর্তৃক ভস্মীভূত হইয়াছিল। এ সম্পর্কে বিখ্যাত ঐতিহাসিক ফিলিপ কে হিট্টি বলেন, "এইরূপ মিথ্যা কাহিনীর দ্বারা উপন্যাস লেখা যাইতে পারে। কিন্তু ইতিহাস লেখা অসম্ভব।" সতীশ বাবুর মুসলিম বিদ্বেষ তদীয় পুস্তকের যত্রতত্র পরিদৃষ্ট হয়। আমরা লেখনী কলঙ্কিত করিয়া ইতিহাস বিকৃত করিতে পারি না।

হিন্দুরাজগণ কর্তৃক নির্মমভাবে বৌদ্ধদের উপর জুলুম ও তাহাদের ধর্মাস্তিকরণ চাপা দেওয়ার জন্য সতীশ বাবু অন্যায় ভাবে মুসলমানদের উপর দোষারোপ করিয়াছেন। পক্ষান্তরে মিঃ মানবেন্দ্র নাথ রায় হ্যাভেল সাহেবের উক্তি তদীয় ইসলামের ঐতিহাসিক অবদান (Historical role of Islam) গ্রন্থে উল্লেখ করিয়াছেন, "ভারতবর্ষে ইসলামের বিজয় অভিযান বাইরের কারণ দিয়ে ব্যাখ্যা করা যায় না। হর্ষবর্ধনের মৃত্যুর পর সমগ্র আর্যাবর্তে যে রাজনৈতিক অধঃপতন দেখা দেয় তা' তার জন্যই সম্ভব হয়েছিল। নবীর সমাজ

ব্যবস্থা প্রত্যেক মুসলমানকে দিয়েছে আত্মিক মর্যাদা, ইসলামকে করেছে রাজনীতির ও সমাজ নীতির মিলন ভূমি আর তাই দিয়েছে তাকে জগৎ শাসনের ভার ··· বৌদ্ধদর্শন ও ব্রাহ্মণ্য মতবাদের গোড়ামির সংঘর্ষ যখন উত্তর ভারতের একটা রাজনৈতিক দ্বন্দ্ব বিক্ষোভকে সৃষ্টি করল সেই সঙ্কট কালেই ইসলাম সঞ্চয় করেছে তার চূড়ান্ত রাজনৈতিক শক্তি। শূদ্রকে এ দিয়েছে মুক্ত মানবের অধিকার আর দিয়েছে ব্রাহ্মণদের উপরেও প্রভুত্ব করার ক্ষমতা।" মিঃ রায় উপসংহারে বলিয়াছেন, "এইটুকু যোগ করিলেই হবে যে মুসলিম বিজয়ের দ্বারা, সমাজ দেহে যে আঘাত লাগলো তাতেই সম্ভব হলো কবির, নানক, তুকারাম ও চৈতন্য প্রমুখ সমাজ সংস্কারকের আবির্ভাব। আর অনেকটা তারই জন্য তাঁরা ব্রাহ্মণ্য গোড়ামির বিরুদ্ধে বহুজন সমর্থিত একটা বিপ্লবও দাঁড় করিয়ে দিয়ে গেলেন।"

বৌদ্ধধর্ম ও উহার বহু আচার পদ্ধতি এখনও এ দেশে প্রচলিত আছে। যোগী, কপালী প্রভৃতি জাতির লোকেরা বৌদ্ধ মতাবলম্বী ছিল বলিয়া প্রমাণিত হইয়াছে। নমঃশূদ্র ও পৌণ্ড্র ক্ষত্রিয়গণও বৌদ্ধ ছিল তাহা সহজেই অনুমেয়। সুবর্ণ বণিকদের ন্যায় যোগী জাতিকে বল্লালের কোপানলে পতিত হইতে হইয়াছিল। যোগীরা নাথ সম্প্রদায়ভুক্ত যোগী বা সন্ন্যাস মতাবলম্বী ছিল। ইহারা প্রকাশ্যভাবে বৌদ্ধ ছিল এবং জাতি বিচার জানিত না। বল্লাল তাহাদিগকে নির্যাতন করিয়া দেশ হইতে বিতাড়িত করেন। সুন্দরবন অঞ্চলে বর্তমানে বহু যোগী জাতির বসবাস আছে।

হুয়েন সাঙের পর সেঙ্গুচী নামক একজন চৈনিক পরিব্রাজক সমুদ্র পথে এ দেশে আগমন করেন। তিনি রাজভট নামক একজন রাজাকে রাজত্ব করিতে দেখিয়াছিলেন। তিনি অসংখ্য বৌদ্ধ মূর্তি নির্মাণ করেন। বুদ্ধদেবের সম্মানার্থে তিনি মধ্যে মধ্যে শোভাযাত্রা বাহির করিতেন। ইহার প্রায় ২৫ বৎসর পরে ইৎসিং নামক আর একজন পর্যাটক পাক ভারতে আসেন। তাঁহার বিবরণীতে জানা যায় যে হর্ষভট্ট নামক একজন রাজা ছিলেন। তিনি বৌদ্ধ ধর্মাবলম্বী ও বৌদ্ধ জাতির পৃষ্ঠপোষক ছিলেন। তাঁহার সময় বৌদ্ধ প্রভাব এদেশে চরমে

পৌঁছিয়াছিল। এই সমস্ত ঐতিহাসিক তথ্য হইতে ইহাই প্রমাণিত হয় যে সুন্দরবন অঞ্চলও বৌদ্ধ অধ্যুষিত দেশ ছিল এবং হিন্দু রাজশক্তির অত্যাচারে তাহারা স্বীয় ধর্ম ত্যাগ করিয়া হিন্দুধর্ম গ্রহণ করিতে বাধ্য হইয়াছিল।

---

# মুসলমানদের বঙ্গবিজয় ও তুর্ক-আফগান আমল

## "মোহাম্মদ খিলজি"

### ।। চার ।।

মুসলমান আক্রমণের পূর্বে বঙ্গদেশ পাঁচভাগে বিভক্ত ছিল ঃ— (১) রাঢ় অঞ্চল — গঙ্গার দক্ষিণ ও হুগলী নদীর পশ্চিম ভাগ : (২) বাগড়ী— গঙ্গা ও ব্রহ্মপুত্র নদীর বদ্বীপ (৩) বঙ্গ—বদ্বীপের পূর্বদিকের স্থান সমূহ ; (৪) বরেন্দ্র— গঙ্গা বা পদ্মার উত্তর, মহানন্দার পূর্ব এবং করতোয়া নদীর পশ্চিম দিক ; (৫) মিথিলা —মহানন্দর পশ্চিমদিকে অবস্থিত দেশ। মোহাম্মদ-বিন্-বখতিয়ার মিথিলার দক্ষিণ পূর্ব অংশ ; বরেন্দ্র, রাঢের উত্তর অঞ্চল এবং বাগড়ীর পশ্চিম-উত্তর দিকের জিলা সমূহ জয় করিয়াছিলেন। এই সুবিস্তীর্ণ অঞ্চল বহুদিন মুসলমানদের অধিকারে ছিল এবং তখন এই দেশ 'লক্ষ্মণাবতী' নামে অভিহিত হইত পরে বঙ্গ অর্থাৎ পূর্ববঙ্গ এবং রাঢ প্রদেশের দক্ষিণ অঞ্চল এবং ছোটনাগপুর ও ঝাড়খণ্ড মুসলীম অধিকারভুক্ত হয়।

এখন আমরা মুসলমানদের বঙ্গদেশ বিজয়ের কথা বর্ণনা করিব। বঙ্গ বিজয়ী বীরের নাম অধিকাংশ ঐতিহাসিক সঠিক ভাবে লিখিতে পারেন নাই। ইংরেজ আমলের প্রায় সমস্ত ইতিহাসে বঙ্গ বিজেতাকে বখ্‌তিয়ার খিলজি নামে অভিহিত করা হইয়াছে। অধ্যাপক সতীশচন্দ্র মোহাম্মদ-ই-বখতিয়ার এবং স্যার যদুনাথ সরকার মোহাম্মদ বখতিয়ার বলিয়া উল্লেখ করিয়াছেন। ঐতিহাসিক রাখাল দাস ব্যানার্জী ইখ্‌তিয়ার উদ্দীন মোহাম্মদ বখ্‌তিয়ার বলিয়া উল্লেখ করিয়াছেন। আমাদের দেশের অনেকেরই ধারনা এই বীরের নাম বখ্‌তিয়ার খিলজি। কিন্তু প্রকৃত পক্ষে সর্বপ্রথম বঙ্গ বিজয়ী আফগান বীরের পুর্ণ নাম হইতেছে মালিক ইখ্‌তিয়ার উদ্দিন মোহাম্মদ বিন-বখ্‌তিয়ার খিলজী। তিনি বখ্‌তিয়ার খিলজীর পুত্র এবং আরবের চির প্রচলিত রীতি অনুসারে স্বীয় নামের সহিত পিতৃনাম যোগ করিয়াছেন। আমরা সংক্ষেপে তাঁহাকে মোহাম্মদ খিলজী বলিয়া বর্ণনা করিব।

পাক-ভারতের সর্বপ্রথম আক্রমণকারী গজনীর সুলতান মাহ্‌মুদ। সপ্তদশ বার তিনি এই দেশ আক্রমণ করেন। কিন্তু তাঁহার আক্রমণে উত্তর ভারতের অধিকাংশ স্থান মুসলীম অধিকারে আসে। তাঁহার সুযোগ্য সেনাপতি কুতুবউদ্দিন আইবেক ১১৯৩ খৃষ্টাব্দের জানুয়ারী মাসে দিল্লী জয় করিয়া তথায় রাজধানী প্রতিষ্ঠিত করেন। তিনি পাক ভারতে তুর্ক-আফগান সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা। বঙ্গ বিজয়ী বীর মোহাম্মদ খিলজী তাঁহারই অধীনস্থ সেনানায়ক। তিনি গজনী ও সিস্তানের মধ্যবর্তী—গরমশী অঞ্চলের খলজ্‌ জাতীয় আফ্‌গান। জীবিকা অর্জনের জন্য মোহাম্মদ বিন বখতিয়ার জন্মভূমি ত্যাগ করিয়া গজ্‌নীতে মঈজুদ্দিন মোহাম্মদ-বিন-শামের নিকট আসিয়াছিলেন। গজনীর কর্মাধ্যক্ষ দেহের খর্বতার জন্য তাঁহাকে সৈন্য শ্রেণীভুক্ত করেন নাই। অতঃপর তিনি চাকুরীর উদ্দেশ্যে দিল্লী উপস্থিত হন এবং তথায় কোন সুবিধা না পাইয়া বদাউনে গমন করেন। সিপাহ্‌সালার ইজারুদ্দীন হাসান মোহাম্মদ খিলজীকে নাগাওয়ারের শাসনকর্তা নিযুক্ত করেন। পরে তিনি বিহার ও মগধ জয় করিয়া বহু ধনরত্ন লাভ করেন এবং তথা হইতে পর বৎসর লক্ষ্মনাবতী আক্রমণের প্রস্তুতি গ্রহণ করেন। ইতিপূর্বে তিনি মগধের বৌদ্ধ সংস্কৃতি কেন্দ্র ওদন্ত-পুরি আক্রমন করিয়া তথা হইতে বহু মূল্যবান দ্রব্য আনিয়া সম্রাট কুতুবউদ্দীনকে উপঢৌকন প্রদান করেন।

দ্বাদশ শতাব্দীর শেষ দিকে মোহাম্মদ খিলজী সপ্তদশ অশ্বারোহী সহ নদীয়া আক্রমণ করেন। এডওয়ার্ড টমাস্‌ নদীয়া আক্রমণের তারিখ ১২০২-১২০৩ খৃষ্টাব্দ এবং ষ্টুয়ার্ট ১২০৩-১২০৪ বলিয়া উল্লেখ করিয়াছেন। মি: র‍্যাভার্টি ১১৯৩ এবং যদুনাথ সরকার ১২০১ খৃষ্টাব্দ স্থির করিয়াছেন। ব্লকম্যান বিশেষ বিবেচনার পর বঙ্গাধিকারের তারিখ ১১৯৭-১১৯৮ খৃষ্টাব্দ বলিয়া স্থির করিয়াছেন। বর্তমান সময়ের অধিকাংশ ঐতিহাসিক শেষোক্ত তারিখই সুচিন্তিত সিদ্ধান্ত বলিয়া গ্রহণ করিয়াছেন। গৌড়ের শেষ হিন্দু নরপতি লক্ষ্মনসেন এই সময় নবদ্বীপ বা নদীয়ায় অবস্থান করিতেছিলেন। বিচক্ষণ সেনানায়ক বুঝিতে পারিয়াছিলেন যে নদীয়া আক্রমণ সুবিধাজনক। নদীয়া ও সুরক্ষিত ছিল বলিয়া মনে হয় না। সম্ভবতঃ নদীয়া তখন দেশের

দ্বিতীয় বা উপরাজধানী ছিল। লক্ষ্মণসেনের বৃদ্ধাবস্থা এবং তাঁহার নদীয়ায় উপস্থিতির জন্য মুসলীম সেনাপতি গৌড় আক্রমণ না করিয়া নদীয়া আক্রমণ করেন। দেশ ব্যাপি এই সময় মৎস্য-ন্যায় বা অরাজকতা বিরাজ করিতেছিল। আশীতিপর বৃদ্ধ রাজা রাজ্যশাসনের অনুপযুক্ত হইয়া পড়িয়াছিলেন। হিন্দু সমাজের কৌলিন্য প্রদানে দেশের অসংখ্য অধিবাসী সেন রাজত্বের বিরুদ্ধে ছিলেন। বৌদ্ধ ও হিন্দু সংঘর্ষের জের তখনও দেশ মধ্যে বিদ্যমান ছিল। সুশৃংখল শাসন পদ্ধতি দেশে বিদ্যমান ছিলনা বলিলেই চলে। রাজধানী গৌড় ভয়াবহ ষড়যন্ত্র ও অন্তর্বিরোধের লীলাক্ষেত্র ছিল। ষড়যন্ত্রকারীরা সম্ভবতঃ সেনাপতিকে পূর্ব হইতেই গোপনে এই আক্রমণের জন্য আমন্ত্রণ করিয়াছিলেন। জাতীয় অবনতি ও বিশ্বাসঘাতকতাই আক্রমণকারীদের মহাসুযোগ। আফ্গান সেনাপতি সেই সুযোগের পূর্ণ সদ্ব্যবহার করিতে বিন্দুমাত্র ত্রুটি করেন নাই। তাঁহার তীক্ষ্ণ বুদ্ধি ছিল, শক্তিশালী সেনাদল ছিল এবং লক্ষ্মণ সেন ও তথা বঙ্গদেশের হাল হকিকত পূর্ব হইতেই বিস্তারিত জানা ছিল। ইখ্তিয়ার-উদ্দিন মোহম্মদ বিন-বখ্তিয়ার দেশের এই চরম দুর্দিনে সুশিক্ষিত ও সুদক্ষ একদল অশ্বারোহী সৈন্যদলসহ দ্রুতগতিতে নদীয়া সীমান্তে উপনীত হন। নদীয়া আক্রমণের সময় তাঁহার সহিত অষ্টাদশ অশ্বারোহীর অধিক সৈন্য ছিল না। ইহা স্যার উল্সে হেগের সুচিন্তিত অভিমত। তাঁহার অবশিষ্ট সৈন্যদল নদীয়া সীমান্তে অবস্থান করিতেছিল। লক্ষ্মণ সেন প্রথমে রাজধানী ত্যাগ করিতে ইচ্ছা করেন নাই। তিনি মনে করিয়াছিলেন যে এই ক্ষুদ্র অশ্বারোহীদল আক্রমণকারী নহে এবং তাহারা সম্ভবতঃ নদীয়া শহরের উপর দিয়া অন্যত্র প্রস্থান করিবে। সেইজন্য লক্ষ্মণ সেন তাহাদিগকে নগরাভ্যন্তরে প্রবেশের অনুমতি দিয়াছিলেন। কিন্তু এই ক্ষুদ্র সেনাদল রক্ষীদের ভূতলশায়ী করিয়া রাজপ্রাসাদের দ্বারে উপস্থিত হইয়াছিলেন। রাজা হিন্দুনীতি অনুসারে সামান্য পরিধেয় সহ অর্ধ উলঙ্গ অবস্থায় ( Half naked state in which a Hindu of high caste is obliged to eat. – Camb. History of India ) খাদ্য ভক্ষণ করিতেছিলেন এবং এই সময় অতর্কিত আক্রমণে ভীত হইয়া তিনি নৌকাযোগে নদীয়া ত্যাগ করেন। বিজয়োল্লাসের পর সৈন্যদল

বিশ্রাম করিতে করিতে তাহাদের অবশিষ্ট সৈন্য আসিয়া এই দলে যোগ দিলে নদীয়া লুণ্ঠিত হয়।

তবাকাত-ই-নাসিরীর লেখক মিনহজি-ই-সিরাজ তদীয় গ্রন্থে বঙ্গবিজয়ের ইতিহাস সবিস্তারে বর্ণনা করিয়াছেন। এই ইতিহাস বঙ্গবিজয়ের কিছুকাল পরেই লিখিত হয় এবং উহাই আমাদের প্রধান প্রমাণ্য গ্রন্থ। মিন্‌হাজ বলিয়াছেন, "মোহাম্মদ সৈন্য সামন্ত জঙ্গলে লুক্কায়িত রাখিয়া সপ্তদশ অশ্বারোহী সহ নদীয়া রাজধানীতে উপনীত হন। নগর-রক্ষীদের ধরাশায়ী করিয়া সেনাপতি রাজপ্রাসাদে প্রবেশ করেন এবং তখন পশ্চাদ্‌ভাগ হইতে বৃদ্ধ রাজা 'লছমনিয়া' (লক্ষ্মণ সেন) পূর্ববঙ্গে বা জগন্নাথে পলায়ন করেন।" মিঃ ষ্টুয়ার্ট সপ্তদশ অশ্বারোহী, স্যার যদুনাথ সরকার উনবিংশ অশ্বারোহী এবং নদীয়া গেজেটিয়ার প্রণেতা মিঃ গ্যারেট অষ্টাদশ অশ্বারোহীর কথা উল্লেখ করিয়াছেন। "খিলজী সেনাপতির অকস্মাৎ আক্রমণেও অস্ত্রের ঝন্‌ঝনানীতে ভীত সন্ত্রস্ত হইয়া লক্ষ্মণ সেন কিংকর্তব্যবিমূঢ় হইয়া পড়েন। রাজা সমস্ত ধন-সম্পদ রাজ-কর্মচারী এবং সৈন্যসামন্ত নবদ্বীপে (নদীয়া) ফেলিয়া নগ্নপদে পশ্চাদ্দ্বার দিয়া নৌকাযোগে কামরূপের দিকে পলায়ন করেন।" (মিন্‌হাজ)

মনমোহন চক্রবর্তী কর্তৃক এশিয়াটিক সোসাইটির পত্রিকায় বঙ্গবিজয়কে এক সন্দেহজনক অধ্যায় বলিয়া আখ্যায়িত করা হইয়াছে। তিনি উক্ত ঘটনাকে অতিরঞ্জিত বলিয়া উল্লেখ করিয়াছেন। অধ্যাপক সতীশচন্দ্র বলেন, "...কিন্তু এ অলৌকিক দিগ্বীজয় কাহিনী বিশ্বাসযোগ্য নহে —।" বঙ্কিমচন্দ্র অভিশাপ দিয়া বলিয়াছেন — "সপ্তদশ অশ্বারোহী লইয়া বখ্‌তিয়ার খিল্‌জী বাংলা জয় করিয়াছিলেন, একথা যে বাঙ্গালীতে বিশ্বাস করে, সে কুলাঙ্গার।" প্রসিদ্ধ ঐতিহাসিক রাখাল দাস বন্দোপাধ্যায় বা অন্য কেহ এই ধরণের বিরূপ সমালোচনা করেন নাই। নিরপেক্ষ ঐতিহাসিক ও সমসাময়িক গ্রন্থের সারাংশ লইয়া আমরা নদীয়ার বিজয় কাহিনী বর্ণনা করিয়াছি। দেশের আভ্যন্তরীণ দুরবস্থা, আত্মকলহ, হিংসাবিদ্বেষ, রাজার বৃদ্ধাবস্থা, অমাত্যবর্গের ষড়যন্ত্র প্রভৃতি ঘটনাচক্র ইহাই প্রমাণ করিয়া দেয় যে খিল্‌জী সেনাপতির পক্ষে সপ্তদশ অশ্বারোহী দ্বারা নদীয়া জয় করা খুবই স্বাভাবিক এবং উহা অতি সহজেই

সম্ভবপর হইয়াছিল। কিন্তু দুঃখের বিষয় সাহিত্যিক বঙ্কিমচন্দ্র এবং অধ্যাপক সতীশচন্দ্র প্রমুখ লেখকের উক্তি আবেগ বা উচ্ছ্বাস ভিন্ন অন্য কিছু নহে। আবেগভরে কোন ঐতিহাসিক সত্য উড়াইয়া দিয়া লাভ কি ? আমরা ইহা দ্বারা অযথা তর্কের বেড়াজাল সৃষ্টি করিয়া কাহারও অন্তরে ব্যথা দিতে চাহি না।

কোন্ সময় কি ভাবে গৌড় বা লক্ষ্মণাবতী অধিকৃত হইয়াছিল, সে সম্পর্কে রাখাল বাবু বলেন: "মুসলমান ঐতিহাসিকগণ এই বিষয়ে নীরব। হিন্দুর রচিত ইতিহাস নাই এবং শিলালিপি ও তাম্রশাসনে এ বিষয়ের উল্লেখ নাই।" কেহ কেহ বলেন লক্ষ্মণসেনেব পুত্র কেশব সেন গৌড় হইতে দুই বৎসর কাল যুদ্ধ চালাইয়া শেষ দিকে পূর্ববঙ্গে পলায়ন কবেন এবং গৌড় মুসলমানদের অধিকারে আসে। কিন্তু এ বিষয়ের কোন প্রমাণ পাওয়া যায় নাই। কেম্ব্রিজ ইতিহাস লেখক বলেন যে নদীয়া বিজয়ের পব মোহাম্মদ বিন বখ্‌তিয়ার গৌড়ে স্বীয় আধিপত্য বিস্তার করেন এবং বঙ্গের শাসনকর্তারূপে তথায় স্কুল, কলেজ, সরাইখানা ও মস্‌জিদ নির্মাণ কবেন।

উপরোক্ত বর্ণনা ও আলোচনা হইতে ইহাই সপ্রমাণিত হয় যে মোহাম্মদ খিল্‌জী সপ্তদশ বা অষ্টাদশ অশ্বাবোহী সহ অকস্মাৎ আক্রমণ করত নদীয়া পদানত কবেন। এই ক্ষুদ্র সেনাদল তাঁহার মূল আক্রমণ বাহিনীর পূর্বে নদীয়া পৌঁছিয়াছিল সে বিষয় পূর্বেই উল্লেখ করিয়াছি। বঙ্গ বিজয়ের গৌরব এই বীরগণেরই প্রাপ্য। সমস্ত নিরপেক্ষ ঐতিহাসিক এ বিষয়ে একমত। অবশিষ্ট সেনাদল যাহারা পশ্চাদ্ভাগে ছিল, পূর্বোক্ত সৈন্যদের সহিত মিলিত হইয়া নদীয়া বিজয় পর্ব শেষ করে। ইহার অব্যবহিত পরে খিলজী সেনাপতি গৌড় অধিকার করিয়া তথায় রাজধানী স্থাপন করেন। তিনি পরে সিলেট, কামরূপ প্রভৃতি স্থান জয় করিয়াছিলেন। কিছুকাল পরে দেবকোটে তিনি দেহত্যাগ করেন এবং বিহারে সমাধিস্থ হন।

এই অলৌকিক বিজয় কাহিনী সম্পর্কে যাহারা সন্দিহান তাঁহারা ঐতিহাসিক দৃষ্টিভঙ্গি দিয়া এ বিষয় প্রণিধান করিলে সঠিক সিদ্ধান্তে পৌঁছিতে পারিবেন। ঐতিহাসিকের কাছে কোন জাতিভেদ নাই; বিচারের নিক্তিতে তাঁহাকে প্রতিটি বিষয় যাচাই করিতে হইবে। স্বজাতির গৌরব-গাঁথার অতিরঞ্জন

এবং বিরুদ্ধ আদর্শ ভাবাপন্ন সমাজের সত্য তথ্য গোপনের স্থায় অপরাধ ঐতিহাসিকের পক্ষে গুরুতর। রমেশ চন্দ্র মজুমদার, এইচ, সি, রায় চৌধুরী এবং কালীকিঙ্কর দত্ত প্রণীত সম্প্রতি লণ্ডন হইতে প্রকাশিত ভারতের ইতিহাস (Advanced History of India) পুস্তকে লক্ষ্মণ সেনের পরাজয়ের বিষয় নিম্নোক্ত ভাষায় বর্ণিত হইয়াছে, "সেন রাজগণ মুসলমান আক্রমণ প্রতিরোধ করিতে অসমর্থ হন। রায় লক্ষ্মণীয়া বা লক্ষ্মণ সেন মালিক ইখতিয়ার উদ্দিন মোহাম্মদ খিলজীর প্রাথমিক আক্রমণে পলায়ন করিতে বাধ্য হন।" স্যার যদুনাথ সরকার ঢাকা বিশ্ব বিদ্যালয় কর্তৃক প্রকাশিত পুস্তকে ( History of Bengal; Vol. II ) বলিয়াছেন, "১২০১ খৃষ্টাব্দের গ্রীষ্মকালে মোহাম্মদ বখতিয়ার একদল বিদেশী অশ্বারোহীসহ ঝাড়খণ্ডের জঙ্গল ও পর্বত অতিক্রম করিয়া নদীয়া শহরের দিকে অগ্রসর হইতেছিলেন। সংখ্যায় তাহারা উনিশ জন। এই যোদ্ধৃদল বণিকের বেশে ধীরে ধীরে অগ্রসর হইতেছিল এবং বিনা বাধায় নগরাভ্যন্তরে প্রবেশ করতঃ প্রাসাদ দ্বারে অসি উন্মিলিত করে। মহারাজ লক্ষ্মণ সেন মধ্যাহ্ন ভোজনে রত ছিলেন, এমন সময় রাজপ্রাসাদের তোরণদ্বারে একটি ভীষণ শব্দ শ্রুত হয়। অবশিষ্ট সৈন্যগণ আসিয়া মালিক বখতিয়ারের সঙ্গে যোগদান করিলে নদীয়া বিজয় সুসম্পন্ন হয়।" ডঃ রমেশ চন্দ্র মজুমদার বাংলার ইতিহাসে প্রায় অনুরূপভাবে বলিয়াছেনঃ হিন্দু শক্তি ধ্বংসের প্রাক-কালে বখতিয়ার বঙ্গদেশ আক্রমণ করেন। লক্ষ্মণ সেনের রাজ্য রক্ষার কি ব্যবস্থা ছিল জানা যায় না। সম্ভবতঃ রাজমহল পাহাড়ের মধ্য দিয়া সৈন্য মোতায়েন ছিল। ঝাড়খণ্ডের মধ্য দিয়া বিপথে বখতিয়ার নদীয়ায় উপস্থিত হন। ব্যস্ততার জন্য তাঁহার সঙ্গে মাত্র ১৮ জন অশ্বারোহী ছিল। মোহাম্মদ ধীরে ধীরে রাজধানীতে উপস্থিত হন। ইতিমধ্যে অবশিষ্ট সৈন্য আসিয়া পড়ে এবং যুক্ত আক্রমণে নদীয়া বিজিত হয়। রাজপুরীর মধ্যে ভীষণ চীৎকারের শব্দ শ্রুত হয়। রাজা পূর্ববঙ্গে চলিয়া যান। বখতিয়ার বিনা বাধায় নদীয়া পদানত করেন।"

## পরবর্তী শাসকগণ

তুর্ক আফ্‌গান আমলের প্রথম দিকে সুন্দরবন অঞ্চলে মুসলমানেরা আগমন করিয়াছিল কিনা জানা যায় না। বাগ্‌ড়ীর উত্তরাংশ বহুদিন ধরিয়া

মুসলীম অধিকারে ছিল। সম্ভবতঃ এই সময়ে সুন্দরবন প্রদেশে জলপ্লাবন ও নিমজ্জন হেতু বাগড়ীর দক্ষিণাংশের অবস্থা শোচনীয় হইয়া পড়িয়াছিল। কেহ কেহ অনুমান করেন যে কেশব সেন বা অন্য কেহ এতদঞ্চলে মুসলমানদের আড়ালে থাকিয়া রাজ্য শাসন করিতেন। মুসলমান অধিকারের পর উত্তরাঞ্চলে শাসনকার্য ভালভাবে চলিয়াছিল। কিন্তু দক্ষিণবঙ্গে বা সুন্দরবন প্রদেশে সর্বত্র অরাজকতা বিদ্যমান ছিল। ভয়াবহ হিংস্র জন্তুর উৎপাতও কম ছিল না। এই যুগ সন্ধিক্ষণে এতদঞ্চলের অধিবাসীরা বিশেষ কষ্টে কালাতিপাত করিয়াছিল, তাহা সহজেই অনুমেয়।

কোন কোন ঐতিহাসিক তুর্ক-আফ্গানদিগকে পাঠান বলিয়া উল্লেখ করিয়াছেন। 'পাঠান' শব্দটি এদেশে জনপ্রিয়তা অর্জন করিলেও উহা সঠিক নহে। তুর্ক-আফ্গান আমলে বঙ্গদেশ শাসনের এক সংক্ষিপ্ত বর্ণনা আমরা এখানে দিতেছি। যদিও আমরা সমগ্র বঙ্গের ইতিহাস লিখিতেছি না, তথাপি আমাদের সুন্দরবন অঞ্চল প্রকৃত পক্ষে তৎকালীন বঙ্গদেশের একাংশ ছিল। সেজন্য উহার ইতিহাস ওতপ্রোতভাবে জড়িত। সমগ্র বঙ্গের ইতিহাস মোটামুটি না জানিলে সুন্দরবন অঞ্চলের ইতিহাস হৃদয়ঙ্গম করা সুকঠিন। তদ্ব্যতীত বঙ্গের শ্রেষ্ঠ স্বাধীন নরপতি হোসেন শাহ্, তৎপুত্র নসরৎ শাহ্ এবং দনুজ মর্দন দেবের ইতিহাস বাকেরগঞ্জ ও যশোর খুলনার সহিত ঘনিষ্ঠভাবে বিজড়িত। সেজন্য আমরা পাঠক বর্গকে এক নজরে সমগ্র বঙ্গের ইতিহাসের দিকে লইয়া যাইতেছি। এই ইতিহাস যেমন যুদ্ধবিগ্রহে পূর্ণ তেমনই চিত্তাকর্ষক কাহিনীর সহিত জড়িত।

তবাকাত্-ই-আকবরী, তবাকাত্-ই-নাসিরী ও রিয়াজুস্ সালাতীন প্রভৃতি সমস্ত ঐতিহাসিক গ্রন্থে দেখিতে পাওয়া যায় যে মোহাম্মদ খিলজী গৌড়ের শাসরকর্তা হিসাবে নিজ নামে মুদ্রাঙ্কন করাইয়াছিলেন। তাঁহার মৃত্যুর পর সম্রাট কুতুবউদ্দীন, আলীমর্দান খিল্জীকে লক্ষ্মণাবতীর শাসনকর্তা নিযুক্ত করিয়াছিলেন। সুলতানের মৃত্যুর পর আলীমর্দান স্বাধীনতা অবলম্বন করিয়া সুলতান আলাউদ্দীন নাম গ্রহণ করিয়াছিলেন। তাঁহার নিষ্ঠুর অত্যাচারে অতিষ্ঠ হইয়া একদল খল্জ্ জাতীয় আমীর হাসাম-উদ্দীন ইয়জকে লক্ষ্মণাবতীর শাসনকর্তা নিযুক্ত করেন। তিনি স্বাধীনতা ঘোষনা করিয়া গিয়াসউদ্দীন নাম

ধারণ করেন এবং নির্বিবাদে প্রায় পঞ্চদশ বর্ষকাল রাজত্ব করেন। গিয়াসউদ্দীন প্রচুর উপঢৌকন দিয়া সুলতান ইলতুত্‌মিসের শুভেচ্ছা ও সমর্থন লাভ করিয়াছিলেন। গিয়াসউদ্দীন যুবরাজ নাসিরুদ্দীন কর্তৃক পরাজিত ও নিহত হন। গিয়াসউদ্দীনের সময় গঙ্গার পশ্চিমাংশ রাঢ় এবং পূর্বাংশ বরেন্দ্র নামে পরিচিত ছিল। তিনি গৌড় হইতে পশ্চিমে রাঢ় দেশে লখ্‌নৌর নগর এবং দেবকোট পর্যন্ত একটি প্রকাণ্ড রাজপথ নির্মাণ করিয়াছিলেন। মিন্‌হাজ বলেন, গিয়াসউদ্দীন প্রিয়দর্শন ও দয়ালু শাসনকর্তা ছিলেন এবং রাজ্যমধ্যে বহু মসজিদ নির্মাণ করাইয়াছিলেন। তিনি অতিশয় দানশীল নরপতি ছিলেন এবং উলেমা ফকির ও সৈয়দদিগকে বৃত্তি দিবার ব্যবস্থা করিয়াছিলেন। তাঁহার রাজত্ব বহুদূর পর্যন্ত বিস্তৃত হইয়াছিল। রাজনগর (উড়িষ্যা), সুবর্ণগ্রাম (পূর্ববঙ্গ), কামরূপ ও তিব্বতের নরপতিরা তাহাকে কর প্রদান করিতেন।

যুবরাজ নাসিরুদ্দীনের অকস্মাৎ মৃত্যুতে তৎপুত্র ইখ্‌তিয়ার উদ্দীন বলাকা লক্ষ্মণাবতী অধিকার করেন। ইহার পর গৌড়ের সিংহাসনে বহু পরিবর্তন সাধিত হইয়া আলাউদ্দীন জানী কিছুদিন শাসন করিবার পর পদচ্যুত হন এবং সঈফ্‌উদ্দীন ইবক্ লক্ষ্মণাবতীর শাসনকর্তা নিযুক্ত হন। সঈফ্‌উদ্দীনের মৃত্যুর পর মালিক ইজ্জুদ্দীন তোগ্রল তোঘান খাঁ লক্ষ্মণাবতীর শাসনকর্তা নিযুক্ত হন। তিনি ৬৪১ হিঃ মওলানা মিনহাজ-উস-সিরাজকে সঙ্গে করিয়া জাজ্‌নগর আক্রমণ করত কটাসিনী দুর্গ অধিকার করেন। রিয়াজুস সালাতীনে বর্ণিত আছে যে ১২৪৪ খৃষ্টাব্দে মোঙ্গল সরদার চেঙ্গিস খাঁর ত্রিশ সহস্র সৈন্য লক্ষ্মণাবতী আক্রমণ করিয়াছিল। কিন্তু অন্যান্য ইতিহাস লেখক এ বিষয়ে নীরব। দাস বংশের রাজত্বকালে বহু ষড়যন্ত্র ও বিদ্রোহের মধ্যে গিয়াসউদ্দীন বলবান স্বীয় কনিষ্ঠ পুত্র নাসিরুদ্দীন বগ্‌ড়া খানকে লক্ষণাবতীর শাসনকর্তা নিযুক্ত করিয়াছিলেন। এই সময় হইতে খিল্‌জী ও তোগলক বংশের রাজত্বকাল পর্যন্ত গৌড়ে প্রায়ই বিদ্রোহ লাগিয়া থাকিত। দিল্লীর সুলতানগণ তজ্জন্য সর্বদা ব্যতিব্যস্ত থাকিতেন। এজন্য গৌড়ের বদনাম হইয়াছিল বলগকপুর বা বিদ্রোহী নগর। মোবারক শাহের রাজত্বকালে উত্তর আফ্রিকার ট্যাঞ্জিয়ারের অধিবাসী সুপ্রসিদ্ধ দেশ পর্যটক ইব্‌নে-বতুত সপ্তগ্রামে আসিয়াছিলেন। তিনি এই আমলের

বিদ্রোহের বহু কাহিনী লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। ইবনে বতুতা সুলতান মহম্মদ-বিন-তুগলকের অধীনে কাজী বা বিচারকের পদে সমাসীন ছিলেন। সুদীর্ঘ বত্রিশ বৎসর তিনি পৃথিবীর বিভিন্ন দেশ পরিভ্রমণ করেন এবং সর্বশুদ্ধ পচাত্তর হাজার মাইল পথ ভ্রমণ করিয়াছিলেন। এই ভ্রমণ বৃত্তান্ত 'রিহালা' নামক গ্রন্থে লিপিবদ্ধ হইয়াছে। তাঁহার ভ্রমণ বৃত্তান্ত পাক-ভারত ইতিহাসের এক চিত্তাকর্ষক অধ্যায়।

ইলিয়াস শাহী বংশের অভ্যুত্থানের পূর্বে রোকন উদ্দিন কায়কাউস, সামসুদ্দিন ফিরোজ শাহ, শাহাবুদ্দিন, তদীয় ভ্রাতা গিয়াসউদ্দিন বাহাদুর, বাহরাম খান, তাতার খান ও আলাউদ্দিন আলী শাহ পর্যায়ক্রমে গৌড়ের শাসনকর্তা ছিলেন।

## "ইলিয়াস শাহী বংশ"

হাজী ইলিয়াস নামক জনৈক আমীর এই সময় গৌড় দরবারে উচ্চ রাজপদে সমাসীন ছিলেন। তিনি খোজাগণের সাহায্যে আলী শাহকে হত্যা করিয়া সামসুদ্দীন ইলিয়াস শাহ উপাধি গ্রহণ করিয়া গৌড়ের মসনদে আরোহণ করেন। তাঁহার সময় 'জাজ-নগর' ও 'সুবর্ণগ্রাম' গৌড়ের অন্তর্ভুক্ত ছিল এবং তিনি ধীরে ধীরে বারানসী পর্যন্ত স্বীয় আধিপত্য বিস্তার করিয়াছিলেন। দিল্লীর সম্রাট ফিরোজ শাহ তোঘলোক সিংহাসনে আরোহণ করিবার এক বৎসর পরেই ইলিয়াস শাহের বিরুদ্ধে যুদ্ধ যাত্রা করেন। সম্রাট গৌড়ে পৌছিলে সামসুদ্দিন ইলিয়াস 'একডালা' দুর্গে আশ্রয় গ্রহণ করেন। ফিরোজ শাহ তাঁহাকে পরজিত করিয়া পাণ্ডুয়া অধিকার করত ইলিয়াস শাহের পুত্রকে বন্দী করিয়াছিলেন। বিশেষ চেষ্টা করিয়াও ফিরোজ তোঘলোক ইলিয়াস শাহকে বন্দী করিতে পারেন নাই। ফিরোজ শাহ প্রায় এক বৎসর গৌড় অভিযানে লিপ্ত থাকেন। কথিত আছে যে এই যুদ্ধে এক লক্ষ আশী হাজার সৈন্য নিহত হইয়াছিল। অতঃপর বর্ষা সমাগমে ফিরোজ সামসুদ্দীন ইলিয়াসের সঙ্গে সন্ধি সূত্রে আবদ্ধ হন এবং সমস্ত বন্দীদের মুক্ত করিয়া দেন। ফিরোজ শাহ যে স্থানে শিবির স্থাপন করিয়াছিলেন উহার নাম হয় ফিরোজপুরাবাদ। ফিরোজ শাহ অতঃপর

বাংলার স্বাধীনতা স্বীকার করিয়া লইয়াছিলেন। সামসুদ্দীন ইলিয়াস বঙ্গের স্বাধীন শ্রেষ্ঠতম নবপতি। তাঁহার তীক্ষ্মবুদ্ধি ও রণদক্ষতার জন্য তিনি বঙ্গদেশের স্বাধীনতা রক্ষা করিতে সক্ষম হইয়াছিলেন।

ইলিয়াস শাহের মৃত্যুর পর তৎপুত্র সেকন্দর শাহ উপাধি গ্রহণ করিয়া সিংহাসন আরোহণ করেন। দ্বিতীয়বার দিল্লীর সম্রাট ফিরোজ গৌড় আক্রমণ করিলে সেকন্দাব পিতার ন্যায় 'একডালা' দুর্গ মধ্যে আশ্রয় গ্রহণ কবেন। পরে উভয়ের মধ্যে সন্ধি স্থাপিত হইয়া সেকন্দাব সুবর্ণ গ্রামের রাজ্য প্রাপ্ত হইয়াছিলেন। তখন হইতেই ইলিয়াস শাহেব বংশধরেরা নির্বিবাদে বহুদিন যাবত বিস্তৃত গৌড় বঙ্গে রাজত্ব করিয়াছিলেন। সেকন্দার দিল্লীর সুলতানকে চল্লিশটি হস্তী ও অন্যান্য বহুমূল্য উপঢৌকন প্রদান করিয়াছিলেন। সেকন্দার শাহের আদেশে পাণ্ডুয়াব সুপ্রসিদ্ধ 'আদীনা মসজিদের' নির্মাণ কার্য আরম্ভ হয়। সম্ভাবতঃ সঈফ উদ্দীন হামজার সময় উহাব নির্মাণ কার্য সমাপ্ত হইয়াছিল। এই মসজিদের দৈর্ঘ পাঁচ শত ফুট এবং প্রস্থে তিনশত ফুট। এইরূপ বিশালকায় মসজিদ পাক-ভারত উপমহাদেশে আর নাই। সেকন্দার শাহ সপ্তগ্রামে, পূর্ববঙ্গের 'মোয়াজ্জামাবাদে' এব' কামরূপ প্রভৃতি স্থানে মুদ্রাঙ্কন করিয়াছিলেন। কামরূপের মুদ্রায় ইহার অপব নাম 'চাউলীস্থান ( তণ্ডুলের দেশ) লিখিত আছে। তাঁহার সময় খ্যাতনামা দরবেশ শাহ জালাল সিলেটে শুভাগমন করেন। সমগ্র বঙ্গদেশের জরীপ কার্য, রাজস্ব নির্ণয় এবং রাজ্যে দৃঢ় শাসন প্রবর্তনে তাঁহার নাম চিরস্মরণীয় হইয়া থাকিবে। আজিও তাঁহার প্রবর্তিত মাপকাঠিকে 'সেকন্দারী গজ' বলা হয়। তিনি অতিশয় সাধু প্রকৃতির লোক এবং পাঁচ পীরের অন্যতম হিসাবে খ্যাতিলাভ করেন।

সেকন্দার শাহের মৃত্যুর পর তৎপুত্র গিয়াসউদ্দীন আযম শাহ গৌড় বঙ্গের সিংহাসনে আরোহণ করেন। সেকন্দার শাহের দুই স্ত্রীর গর্ভে সতেরটি পুত্র সন্তান জন্মগ্রহণ করে। প্রথম স্ত্রীর গর্ভে সতেরটি পুত্র এবং দ্বিতীয় স্ত্রীর গর্ভে গিয়াসউদ্দীন জন্মগ্রহণ করেন। তিনি ভ্রাতাদের মধ্যে সর্বাপেক্ষা গুণী-জ্ঞানী ছিলেন। প্রথম স্ত্রী স্বামীর নিকট গিয়াসউদ্দীনের বিরুদ্ধে এক গুরুতর অভিযোগ আনয়ন করিলে সেকন্দার তাহাকে 'বিশ্বাসঘাতিনী'ও অস্থিরমনা

নারী বলিয়া অভিযোগের উত্তর দেন। গিয়াসউদ্দীন বিমাতার ষড়যন্ত্রের কথা জানিতে পারিয়া পিতার বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করেন এবং সোনারগাঁ হইতে পাণ্ডুয়া আক্রমণ করেন। সৈন্যগণ তাঁহার আদেশ অমান্য করিয়া সেকন্দরকে গুরুতরভাবে আহত করেন। গিয়াসউদ্দিন এই সংবাদ পাইয়া পিতৃ-চরণে লুণ্ঠিত হইয়া পড়েন এবং ক্ষমা ও স্নেহাশীষ লাভ করেন। কথিত আছে যে তিনি তাঁহার সমস্ত বৈমাত্রেয় ভ্রাতাদের চক্ষু উৎপাটিত করিয়া তাহাদের মাতার নিকট প্রেরণ করিয়াছিলেন। এ সব সত্ত্বেও তিনি সুবিচারক হিসাবে বিশেষ খ্যাতি অর্জন করেন।

গিয়াসউদ্দিন অতিশয় ধর্মভীরু রাজা ছিলেন। গোলাম হোসেন প্রণীত 'রিয়াজুস-সালাতীনে' তাঁহার ধর্মনিষ্ঠা ও ন্যায় বিচারের একটি চমৎপ্রদ কাহিনীর বর্ণনা দেওয়া হইয়াছে। সুলতান গিয়াসউদ্দিন একদা মৃগয়াকালে জনৈক বিধবার একমাত্র পুত্রকে শরবিদ্ধ করিয়া নিহত করেন। বিধবা কাজীর নিকট অভিযোগ করিলে তিনি আইন অনুযায়ী বাদশাহকে গ্রেফতার করার জন্য একজন পুলিশ কর্মচারী প্রেরণ করেন। বাদশাহের সাক্ষাৎ না পাইয়া কর্মচারী অসময়ে আজান দিয়া তাঁহার দৃষ্টি আকর্ষণ করিলে সে এই সুযোগে বাদশাহের সহিত সাক্ষাৎ করিয়া বলিল, "বাদশাহ নামদার কাজীর হুকুম, অপরাধী হিসাবে আপনাকে ধরিয়া লইয়া যাইবার জন্য এই আদেশ পত্র।" কথিত আছে যে সুলতান স্বীয় বস্ত্রমধ্যে একটি ক্ষুদ্র তরবারি লুকাইয়া বিচারালয়ে উপস্থিত হন। তাঁহার উদ্দেশ্য ছিল যে কাজী যদি বাদশাহের ভয়ে (বাদশাহের বিরুদ্ধে) সুবিচার করিতে ভীত হন, তবে সেই তরবারি দ্বারা কাজীর মস্তক ছেদন করিবেন। কাজীও মসনদের নিম্নে একটি চাবুক লুক্কায়িত অবস্থায় রাখিয়াছিলেন। কেহ যদি আইনের বিধান হইতে বিচলিত হয়, তাহাকে তিনি চাবুকের আঘাতে শায়েস্তা করিবেন। বাদশাহ কাজীর এহেন ন্যায় বিচার ও সাহসিকতায় যারপরনাই আনন্দিত হইয়াছিলেন। গিয়াসউদ্দিন বলিয়াছিলেন, "হে বিচারক! তুমি তোমার কর্তব্য সম্পাদন করিয়াছ। তুমি যদি বিচার কার্যে বিন্দুমাত্র অন্যায় করিতে, তবে এই তরবারির আঘাতে তোমার মস্তক ছেদন করিতাম।" কাজী তদুত্তরে বাদশাকে বলিলেন, "হে ন্যায়

বিচারক বাদশাহ ! আপনি বিচারকের আদেশ শিরোধার্য করিয়া আইনের মর্যাদা রক্ষা করিয়াছেন। অন্যথায় এই চাবুকের দ্বারা আপনার পৃষ্ঠদেশে আঘাত হানিতাম।" কাজীর অসম সাহসিকতায় পরম পরিতুষ্ট হইয়া বাদশাহ তাহাকে বহু মূল্যবান পুরস্কার প্রদান করেন। স্যার উলসে হেগ এই ঘটনাকে ইংল্যাণ্ডের রাজা হেনরী ও বিচারক গ্যাস কুইনের কাহিনীর সহিত তুলনা করিয়াছেন। লাহোর হাইকোর্টের বিচারপতি মাননীয় মিঃ শব্বির আহম্মদ ও বিখ্যাত স্নেলসন মামলায় বিচারাসন হইতে তাঁহার রায়ে অনুরূপ একটি মন্তব্য করিয়াছিলেন।

গিয়াসউদ্দিন ইরাণের মহাকবি হাফিজের নিকট তাঁহার দরবারে উপস্থিত হইবার আমন্ত্রণ জানান। উত্তরে মরমী কবি হাফিজ একটি কবিতা লিখিয়া সুলতানের নিকট প্রেরণ করেন। ১৪০৮ খৃষ্টাব্দে চীন সম্রাট 'জুঙ্গলো' তাঁহার দরবারে রাজদূত প্রেরণ করেন।

গিয়াসউদ্দিন আযম শাহের মৃত্যুর পর তদীয় পুত্র সঈফউদ্দিন হামজা শাহ গৌড় বঙ্গের অধিকার লাভ করিয়াছিলেন। তাঁহার উপাধি ছিল সুলতান-উস-সালাতীন বা রাজাধিরাজ। সঈফউদ্দিনের মৃত্যুর পর তৎপুত্র দ্বিতীয় সামসুদ্দিন কিছুকাল রাজত্ব করেন।

## "হিন্দু শক্তির পুনরুত্থান"

ইলিয়াস শাহী বংশের পতনের পর পঞ্চদশ শতাব্দীর প্রারম্ভে জনৈক হিন্দু জমিদার গৌড় বঙ্গ অধিকার করিয়াছিলেন। ফার্সী ইতিহাসে তিনি কান্স বা কংশ এবং বাংলা ভাষায় রাজা গণেশ বলিয়া পরিচিত। গণেশ ভাতুরিয়া পরগণার রাজা বা জমিদার ছিলেন। তিনি বরেন্দ্র কুল শাস্ত্র অনুসারে ব্রাহ্মণ ছিলেন এবং কায়স্থ কুল পঞ্জিকায় তাঁহাকে কায়স্থ বলা হইয়াছে। গণেশ পাণ্ডুয়ার খ্যাতনামা আউলিয়া সেখ নূর কুতুব-উল-আলমের একজন ভক্ত ছিলেন। তিনি আফগান আমীরদের জায়গীর ও উপযুক্ত ভাতা দেওয়ার ব্যবস্থা করিয়াছিলেন। কথিত আছে যে রাজা গণেশের চক্রান্তে গিয়াসউদ্দিন আজম শাহ নিহত হইয়াছিলেন।

গণেশের মৃত্যুর পর তৎপুত্র যদু নুর-কুতুব-উল-আলমের নিকট ইস্‌লাম গ্রহণ পূর্বক জালালউদ্দীন মাহ্‌মুদ শাহ্‌ উপাধি গ্রহণ করিয়া গৌড়ের সিংহাসনে আরোহণ করেন। তারিখ-ই-ফিরিশ্‌তা অনুসারে যদুর নাম ছিল জয়মল্ল বা জিৎ-মল্ল। গণেশ মুসলমানদের উপর যেরূপ অত্যাচার করিয়াছিলেন তদ্রূপভাবে যদু ( জালাল উদ্দীন ) হিন্দুদের উপর অত্যাচার করিয়া পিতৃ কার্যের প্রতিশোধ গ্রহণ করিয়াছিলেন। রাজত্বের শেষ দিকে গণেশ মুসলমান ধর্মের প্রতি বিশেষভাবে আকৃষ্ট হইয়া পড়িয়াছিলেন। মৃত্যুর পর তাঁহাকে মুসলমান হিসাবে দাফন করা হইবে, না হিন্দুমতে শবদাহ করা হইবে তাহা লইয়া এক সমস্যা উপস্থিত হইয়াছিল।

জালালউদ্দীন ফিরোজাবাদ হইতে নিজ নামে মুদ্রাঙ্কন করাইয়াছিলেন। গণেশ গৌড় বঙ্গে হিন্দু-সংস্কৃতি ও বঙ্গ ভাষার উন্নতির সূচনা করিয়াছিলেন। গণেশও যদুর পর দনুজ মর্দন দেব ও মহেন্দ্র দেব হিন্দু সংস্কৃতির পুনর্জীবন দান করেন। পরবর্তী অধ্যায়ে দনুজ মর্দন দেব সম্পর্কে সবিস্তারে আলোচনা করা হইবে।

## "ইলিয়াস শাহী বংশের পুনরুত্থান"

পঞ্চদশ শতাব্দীর মধ্যভাগে হাজী ইলিয়াসের বংশধরগণ পুনরায় গৌড়ের সিংহাসন অধিকার করেন। প্রায় অর্ধ শতাব্দী পর্যন্ত এই বংশের রাজত্ব চলিয়াছিল। এই সময় গৌড়ের দুর্গ এবং কতিপয় ইমারত নির্মিত হইয়াছিল। মুর্শিদাবাদে দুইটি মস্‌জিদ, গৌড়ের বিখ্যাত তাঁতিপাড়া ও লোটন মসজিদ, পাণ্ডুয়ার সোনা মসজিদ, সপ্ত গ্রামের তিনটি মস্‌জিদ এবং রাজ্যের সর্বত্র বহু সুরম্য হর্ম নির্মিত হইয়াছিল। ইলিয়াস শাহী বংশের মুদ্রায় মাহমুদাবাদ, ও ফতেহাবাদ ( ফরিদপুর ) নাম দেখা যায়। প্রথমোক্ত স্থান এখনো আবিষ্কৃত হয় নাই। রোকনউদ্দীন বরবক্‌শাহ এই বংশের খ্যাতনামা নৃপতি। তিনি সুবিচারক এবং সুপণ্ডিত ছিলেন। বরবক্‌শাহের রাজত্বকালে সুন্দরবন অঞ্চলে হিন্দুরাজগণের আধিপত্য লুপ্ত হইয়াছিল। চট্রগ্রাম তাঁহার রাজ্যের অধীন ছিল এবং কবি আলাওলের দরগায় আবিষ্কৃত একখানি শিলালিপিতে জানা যায়

যে ঐ সময় চট্টগ্রামে একটি মস্‌জিদ নির্মিত হইয়াছিল। বরবক শাহের পিতা সুলতান নাসিরুদ্দীন মাহমুদ শাহের রাজত্বকালে খানজাহান আলী খলিফাতাবাদ শহরের প্রতিষ্ঠা করেন।

পিতার মৃত্যুর পর বরবক শাহের পুত্র সামসউদ্দীন ইউসুফ্‌ শাহ গৌড়ের সিংহাসনে আরোহণ করেন। তাঁহার রাজত্বকালে শ্রীহট্ট মুসলমানগণ কর্তৃক বিজিত হইয়াছিল। সিলেটের শেষ হিন্দু রাজা গৌড়গবিন্দ তাহার সময় বা তৎপূর্বে সেকন্দার শাহের রাজত্বকালে পরাজিত হইয়াছিলেন। সামসুদ্দীন ইউসুফ শাহের মৃত্যুর পর দ্বিতীয় সেকন্দার শাহ নামক ইলিয়াস শাহী বংশের এক ব্যক্তি গৌড়ের সিংহাসনে আরোহণ করেন। দ্বিতীয় সেকন্দারের পর এই বংশের ফতে শাহ্‌ গৌড়ের সিংহাসনে আরোহণ করিয়াছিলেন।

ইলিয়াস শাহী বংশের রাজত্বকালে আফ্রিকা হইতে আনীত খোজা ক্রীতদাসগণ রাজ্যে বিশেষ প্রাধান্য লাভ করে। রাখালবাবু বলিয়াছেন, "অযথা হাব্‌সী-প্রীতি ইলিয়াস-শাহী বংশের অধঃপতনের একমাত্র কারণ।" হাবসীগণ অনেক সময় বাদশাহ অপেক্ষা অধিকতর পরাক্রান্ত হইয়া উঠিত। পর্দা প্রথা রক্ষার্থে এবং প্রাসাদ রক্ষী হিসাবে এই সমস্ত ক্লীব ক্রীতদাস আনীত হইয়াছিল। কিন্তু পরে ইহার বিষময় প্রতিক্রিয়া দেখা দিয়াছিল। আহমদ শাহ্‌কে হত্যা করিয়া ক্রীতদাস নাসির খাঁ যখন গৌড়ের পবিত্র সিংহাসন কলঙ্কিত করিয়াছিল, তখন আমীর ওমরাহ ও সৈন্যগণ সেই দিবসই তাহার রক্তে গৌড়-সিংহাসনের কালিমা ধৌত করিয়াছিল। কিন্তু ফতেহ্‌ শাহ ক্রীতদাস কর্তৃক নিহত হইলে কেহই প্রতিবাদ করে নাই। এইভাবে কিছুদিন যাবত হাবসীদের রাজত্ব চলিয়াছিল। এই বংশের শ্রেষ্ঠ রাজা মালিক আদিল-সুলতান সঈফ্‌উদ্দীন ফিরোজ শাহ্‌। তিনি সুবিচারক ও দানশীল ছিলেন। ফিরোজ শাহ্‌ গোড়নগরে একটি মস্‌জিদ, একটি দীঘি এবং একটি মীনার (ফিরোজ মীনার) নির্মাণ করিয়াছিলেন। তাঁহার পর আরও কয়েকজন হাবসী ক্রীতদাস রাজ্যারোহণ করেন। অবশেষে সিদী বদর দেওয়ানা সামসুদ্দীন মোজাফ্‌ফর শাহ উপাধি গ্রহণ করিয়া গৌড়ের সিংহাসনে আরোহণ করিয়াছিলেন। এই সময় রাজ্য মধ্যে অরাজকতা বিস্তার লাভ করিয়াছিল। বহুদিন যাবত হাব্‌সী

শাসনে অমাত্যগণ অতিষ্ঠ হইয়া উঠিয়াছিল। অতঃপর সামস্‌উদ্দীন মোজাফ্‌ফর শাহের মৃত্যুর পর গৌড়ের প্রধান অমাত্য ও সুধীবর্গ একত্রিত হইয়া মন্ত্রী প্রবর সৈয়দ হোসেনকে রাজ সিংহাসনে অভিসিক্ত করেন। ইলিয়াস শাহের পর ইনিই বাংলার শ্রেষ্ঠতম স্বাধীন সুলতান আলাউদ্দীন হোসেন শাহ্‌। এই বংশের ইতিবৃত্ত অন্যত্র বিস্তারিত ভাবে আলোচিত হইবে।

## গৌড়ের স্বাধীনতার শেষ পর্যায়

ষোড়শ শতাব্দীর মধ্যভাগে শের খান গৌড়ে ফরিদউদ্দীন আবুল মোজাফ্‌ফর শের শাহ্‌ উপাধি গ্রহণ করিয়া সিংহাসনে আরোহণ করেন। তিনি এক বৎসর গৌড়ে অবস্থান করিয়া বিশৃঙ্খল রাজ্যে শান্তি প্রতিষ্ঠা করেন। শের শাহের গৌড় ত্যাগের পর বাংলা দেশ কয়েক খণ্ডে বিভক্ত হইয়া যায়। শের শাহের পুত্র ইস্‌লাম শাহের সময়ে মিয়া সোলেমান কর্‌রানি মগধের শাসনকর্তা ছিলেন। মোগল সম্রাট হুমায়ুন গৌড় জয় করিয়া তিনমাস কাল তথায় অবস্থান করেন। গৌড়ের প্রাকৃতিক সৌন্দর্যে মুগ্ধ হইয়া হুমায়ুন এই নগরীর নামকরণ করেন 'জান্নাতাবাদ'। সম্রাট আকবর পর্যন্ত প্রায় সমস্ত নৃপতিগণই বঙ্গের স্বাধীনতা রক্ষা করিয়াছিলেন। সোলেমান কর্‌রানির পুত্র দাউদ গৌড়বঙ্গের শেষ স্বাধীন সুলতান। সিংহাসনে আরোহণ করিয়া দাউদ সম্রাট আকবরের প্রতি যথোচিত সম্মান প্রদর্শন করেন নাই। ক্ষুব্ধ হইয়া আকবর বাংলা বিজয়ের জন্য রাজা তোডরমল্লকে প্রেরণ করেন। যুদ্ধে দাউদ পরাজিত হইয়া রাজধানী হইতে সপ্তগ্রামে পলায়ন করেন। সুবর্ণরেখা নদীর তীরে 'মোগলমারী' গ্রামে দাউদ খাঁর সহিত মোগল সেনাপতিদ্বয় খান খানান মুনীম খান ও তোডরমল্লের যুদ্ধ হইয়াছিল। দাউদ খাঁ আত্মসমর্পন করিয়া সন্ধি স্থাপন করেন ( মার্চ, ১৫৭৫ খৃঃ )।

মুনীম খাঁর মৃত্যু সংবাদে দাউদ পুনরায় গৌড় অধিকারের চেষ্টা করেন। সম্রাট আকবর খাজা জাহান ও তোডরমল্লকে প্রেরণ করিয়াছিলেন। ইহার পর সম্রাট নিজে ফতেহ্‌পুর সিক্রি হইতে সসৈন্যে গৌড় অভিমুখে যাত্রা করেন। পথিমধ্যে আবদুল্লাহ্‌ খাঁ দাউদের ছিন্নশির উপহার দিলে আকবর রাজধানী

আগ্রায় প্রত্যাবর্তন করেন। দাউদ খাঁ কর্‌রানি গৌড়রাষ্ট্রের শেষ স্বাধীন নরপতি। তাঁহার মৃত্যুর পর গৌড়বঙ্গ বিশাল মোঘল সাম্রাজ্যভুক্ত হইয়া পড়ে এবং সম্রাটের অধীন একটি প্রদেশরূপে শাসিত হইতে থাকে। গৌড়বঙ্গে তুর্ক-আফগান শাসনের এই খানেই যবনিকাপাত হয়। এই যুগসন্ধিক্ষণে রাজধানী গৌড় যখন অরক্ষিত ছিল, সেই সুযোগে রাজা প্রতাপাদিত্যের পিতা বিক্রমাদিত্য তদীয় ভ্রাতা বসন্তরায়ের সহযোগিতায় বিপুল ধন-ভাণ্ডার আনিয়া সুন্দরবন অঞ্চলে যশোহর রাজ্যের প্রতিষ্ঠা করেন।

## যশোহর রাজ্য

তুর্ক-আফগান রাজত্বের পতনকালে সুন্দরবনের প্রান্ত সীমায় যশোহর রাজ্যের প্রতিষ্ঠা হয়। বর্তমান যশোর টাউন এবং প্রাচীন যশোহর রাজ্য পৃথক স্থান। এই যশোহর রাজ্যের প্রতিষ্ঠাতা মহারাজ প্রতাপাদিত্যের পিতা বিক্রমাদিত্য এবং খুল্লতাত বসন্ত রায়। গৌড়ের শেষ স্বাধীন সুলতান দায়ূদ খাঁর রাজত্বের শেষদিকে সম্ভবতঃ ১৫৭৪ খৃঃ যশোহর রাজ্যের প্রতিষ্ঠা হইয়াছিল। মোঘলদের আক্রমণ ও অত্যাচার ভয়ে যখন গৌড়ের আমীর ওমরাহগণ ভীত ও সন্ত্রস্ত হইয়া উদ্বেগাকুল মুহূর্ত অতিবাহিত করিতেছিলেন সেই সুযোগে বসন্ত রায় ও বিক্রমাদিত্য অপরিমিত ধনরত্ন নৌকাযোগে যশোহরে প্রেরণ করিয়াছিলেন সে সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে কোন মতবিরোধ নাই। মোঘলদের দ্বারা লুণ্ঠিত হইবার ভয়ে বহু ধনদৌলত ও অলঙ্কারাদি বিক্রমাদিত্য ও বসন্তরায়ের হস্তে গচ্ছিত রাখা হয়। এই সময় বহু পাঠানও বনাঞ্চলে আসিয়া আশ্রয় গ্রহণ করিয়াছিলেন।

হিন্দু-বৌদ্ধ রাজাদের রাজধানী গৌড়। তুর্ক-আফাগণ সুলতানগণও প্রায় তিনশত বৎসর ধরিয়া এখানে সগৌরবে রাজত্ব করেন। পূর্ব ভারতের সমস্ত ধনসম্পদ এখানেই পুঞ্জিভূত হইয়াছিল। হোসেনশাহী আমল এবং ইলিয়াস শাহের রাজত্বকাল গৌড়ের সুবর্ণযুগের কথা স্মরণ করাইয়া দেয়। কালচক্রের আবর্তনে রাজ প্রাসাদ পেচকের আবাসস্থলে পরিণত হয় এবং হিংস্র জন্তুর আবাসভূমি গহীন জঙ্গলে রাজধানী স্থাপিত হয়। বিচক্ষণ বসন্তরায় গৌড়ের বিশৃঙ্খলার সুযোগ পূর্ণমাত্রায় গ্রহণ করিয়াছিলেন। যশোহর বা যশোর নাম

বসন্তরায়ের পূর্ব হইতেই ছিল বলিয়া কেহ কেহ বর্ণনা করিয়াছেন, কিন্তু উহার কোন সঠিক ইতিহাস পাওয়া যায় না।

যাহা হউক বিক্রমাদিত্য ও তদীয় খুল্লতাত পুত্র বসন্ত রায় সুন্দরবনের গহীন অরণ্যানীর পার্শ্বে বনজঙ্গল কাটাইয়া বসতি স্থাপন করিয়াছিলেন। এমন একটি স্থানের নাম হইয়াছিল বসন্তপুর। ইহার সন্নিকটে গড় ও রাজধানী স্থাপিত হইয়াছিল বলিয়া জানা যায়। ঐ স্থানের নাম গড় মুকুন্দপুর। এখনও সে স্থানে প্রাচীন গড়ের চিহ্ন আছে, তবে রাজবাটীর কোন চিহ্ন পরিলক্ষিত হয় না। কথিত আছে যে গৌড়ের যশঃ হরণ করিয়া নবরাজ্য প্রতিষ্ঠিত হওয়ায় উহার নাম হয় যশোহর ( যশঃ হরণকারী )। ইহাকে অনেকে সংক্ষেপে যশোর রাজ্যও বলিয়া থাকেন।

যশোর রাজ্যের সীমানা চতুর্দিকে কোন্ পর্য্যন্ত বিস্তৃত ছিল সঠিক জানা যায় না। তবে খুলনা জিলার দক্ষিণাংশ এবং যশোর-২৪পরগণার একাংশ জুড়িয়া এই রাজ্য বিস্তৃত ছিল। বসন্ত রায় তোডরমল্লের সহযোগিতায় মোঘল সম্রাট আকবরের নিকট হইতে সনদ বা অনুমতি পত্র লাভ করিয়াছিলেন। এই ঘটনা ১৫৭৭ খৃঃ সংঘটিত হইয়াছিল। এই সময় হইতে বিক্রমাদিত্য ও বসন্ত রায় রাজত্ব আরম্ভ করেন। নামে বিক্রমাদিত্য রাজা হইলেও প্রকৃতপক্ষে বিচক্ষণ বসন্ত রায় রাজ্যের সর্বেসর্বা ছিলেন। অবশ্য দুই ভ্রাতার মধ্যে অকৃত্রিম স্নেহবন্ধন ছিল। বসন্তরায় রাজকার্যে সুদক্ষ ছিলেন, তন্নিমিত্ত গৌড় সরকারের অধীন কর্মচারী বা রাজস্ব সচিব পদে অধিষ্ঠিত ছিলেন। বঙ্গদেশ এবং অন্যত্র প্রায়ই সামন্ত রাজগণ রাজস্ব দিতেন না এবং কোন কোন সময় বিদ্রোহ ঘোষণা করিতেন। কিন্তু এই দুই ভ্রাতা বুদ্ধিমত্তাগুণে মোঘলদের বশ্যতা স্বীকার করিয়া রাজ্যের প্রায় সর্বেসর্বা হইয়া উঠিয়াছিলেন।

বসন্তরায় বঙ্গের বিভিন্ন স্থান হইতে বহু আত্মীয় স্বজনকে আনিয়া এক বিরাট জনপদের সৃষ্টি করেন এবং সেই সময় হইতে "যশোর সমাজ" নামে একটি প্রতিষ্ঠান গড়িয়া উঠে। মুকুন্দপুরের সন্নিকটে ড্যামরেলী নামক স্থানে একটি নবরত্ন মন্দিরের প্রতিষ্ঠা হয়। যশোহর রাজ্যের সহিত প্রতিবেশী রাজাদের ঘনিষ্ঠ সম্পর্ক স্থাপিত হইয়াছিল।

বিক্রমাদিত্যের পর মহারাজ প্রতাপাদিত্য পৈতৃক সিংহাসনে আরোহণ করেন। ইনি বারভূঞার অন্যতম প্রধান ভূঞা। প্রতাপাদিত্য চঞ্চল ও উদ্ধত প্রকৃতির শাসক ছিলেন। তাঁহার বিপুলকায় দেহ ছিল। প্রথম জীবনে মল্লযুদ্ধে এবং তরবারি চালনায় তিনি প্রসিদ্ধি লাভ করেন। তিনি সুন্দরবনের ব্যাঘ্র, বন্যবরাহ, গণ্ডার প্রভৃতি শিকার করিয়া বিশেষ দক্ষতা লাভ করেন। পরবর্তীকালে যুদ্ধ বিদ্যায় পারদর্শিতার জন্য খ্যাতিলাভ করেন। রাজ্যারোহণের অল্পকাল মধ্যেই তিনি পিতৃনীতি ত্যাগ করেন। অপত্য স্নেহে পালিত প্রতাপের পরিণতি উদ্ধত যুবক নবাব সিরাজদ্দৌলার ন্যায়ই বিয়োগান্ত হইয়াছিল। তিনি স্বাধীন রাজার ন্যায় রাজকার্য পরিচালনা করিতে লাগিলেন। বাহুবল ও বীরত্ব থাকিলেও তাঁহার বিচক্ষণতা ছিল না। তিনি নির্মমভাবে পিতৃব্য ও গুরু বসন্তরায়কে হত্যা করিয়া স্বীয় চরিত্রে যে কলঙ্ক কালিমা লেপন করিয়াছিলেন, প্রতাপভক্ত বহু ঐতিহাসিক শত চেষ্টার পরও সে কালিমা মুছিতে পারেন নাই। বিবাহ রাত্রে স্বীয় জামাতাকে হত্যা করিতে উদ্যত হওয়া প্রতাপ জীবনের কলঙ্ক। সে বিষয় যথাস্থানে বর্ণিত হইবে। যাহা হউক প্রতাপের বীরত্ব কাহিনী সর্বজন বিদিত ছিল। তিনি হিন্দু রাজশক্তি পুনরুদ্ধারের জন্য জীবনপাত করিয়া গিয়াছেন। কথিত আছে যে জঙ্গল পরিষ্কার করার সময় ইষ্টক মধ্যে যশোরেশ্বরী দেহমূর্ত্তি পাওয়া যায়। ঐ মূর্ত্তি যে ঘরে রাখা হয় উহা যশোরেশ্বরী মন্দির নামে খ্যাত। যশোর রাজ্যের প্রধান কেন্দ্র ঈশ্বরীপুর বা যশোরেশ্বরীপুরে আজিও সেই মন্দির বিদ্যমান। সরকার কর্তৃক মন্দিরটি সুন্দরভাবে নূতন করিয়া সংস্কার করা হইয়াছে। মহারাজ প্রতাপাদিত্যের এই একটিমাত্র কীর্তি এখনও কালের আঘাত সহিয়া টিকিয়া আছে।

প্রতাপের অসংখ্য সৈন্য সামান্ত শত্রুর আক্রমণ হইতে দেশরক্ষা করিত। ফ্রেডারিক ডুদলী, রডা এবং খাজা কামাল প্রভৃতি বীরগণ বিভিন্ন বিভাগের অধিনায়ক ছিলেন। বীর পাঠান, কৌশলী পর্তুগীজ এবং দেশীয় বীর সন্তানদের লইয়া তাঁহার সেনাদল গঠিত হইয়াছিল। প্রতাপকে পরাজিত করিতে মানসিংহ,

ইসলাম খাঁ প্রভৃতি সেনানায়কদের বিশেষ বেগ পাইতে হইয়াছিল। প্রতাপের বীরত্ব গাঁথায় কবির ভাষা মুখর ছিল :

যশোর নগর ধাম প্রতাপ আদিত্য নাম
মহারাজ বঙ্গজ কায়েস্থ।
নাহি মানে পাদশায় কেহ নাহি আটে তায়
ভয়ে যত ভূপতি দ্বারস্থ।"

মহারাজ প্রতাপাদিত্যের প্রতাপ মোঘল সৈন্যদের হস্তে বিধ্বস্ত হয়। তাঁহার পরাজয়ের পর তাঁহাকে লোহার খাঁচায় বন্দী করিয়া রাজধানী আগ্রায় যাওয়ার পর তাঁহার জীবনলীলা সাঙ্গ হয়। প্রতাপাদিত্যের রাজ্য সরাসরি মোঘল সম্রাট জাহাঙ্গীরের করায়ত্ব হয়। এইখানেই বিক্রমাদিত্য ও বসন্তরায় প্রতিষ্ঠিত যশোর রাজ্যের বিলুপ্তি ঘটে। যে সমস্ত হিন্দু রাজা ও রাজকর্মচারী প্রতাপের বিরুদ্ধে মোঘল সেনাপতিকে সাহায্য করিয়াছিলেন। পরে তাঁহাদের মধ্যে প্রতাপের রাজ্য ভাগ করিয়া তাঁহাদিগকে পুরস্কৃত করা হইয়াছিল। মহারাজ প্রতাপাদিত্যের ইতিহাস যশোর-খুলনা ও বাকেরগঞ্জের ইতিহাসের বিশেষ গুরুত্বপূর্ণ অধ্যায়। এ বিষয়ের ধারাবাহিক বিবরণ পরবর্তী খণ্ডে যথাস্থানে প্রদত্ত হইবে।

---

# দনুজ মর্দন ও চন্দ্রদ্বীপ রাজ্য

## ।। পাঁচ ।।

পঞ্চদশ শতাব্দীর প্রথম দিকে রাজা গণেশের মৃত্যুর পর যখন রাজ্যমধ্যে গোলযোগ চলিতেছিল, সেই সময় দনুজ মর্দন দেব নামক অন্য এক হিন্দু রাজা বাকেরগঞ্জ জিলার অন্তর্গত সুন্দরবন অঞ্চলের সন্নিকটে চন্দ্রদ্বীপে একটি ক্ষুদ্র রাজ্য স্থাপন করেন। বর্তমান বাগেরহাট মহকুমার পূর্ব দক্ষিণ অংশ তাঁহার রাজ্যের অধীন ছিল। দনুজ মর্দন দেবের যে মুদ্রা আবিস্কৃত হইয়াছে, তাহা বঙ্গাক্ষরে লিখিত। ইহার পূর্বে বাংলা ভাষায় কোন মুদ্রা পাওয়া যায় নাই। পাণ্ডুয়ার নিকটবর্তী একস্থানে হল কর্ষণের সময় অনুরূপ দুইটি মুদ্রা পাওয়া যায়। উক্ত মুদ্রার একটি মহেন্দ্র দেব নামীয় এবং অপরটি দনুজ মর্দন দেবের। উভয় মুদ্রা গোলাকৃতি। মহেন্দ্র দেবের মুদ্রার প্রথম পৃষ্ঠায় লিখিত আছে, "শ্রী শ্রী মন্মহেন্দ্র" এবং দ্বিতীয় পৃষ্ঠায় লিখিত আছে, "শ্রী চণ্ডীচরণ পরায়ণ, পাণ্ডুনগর শকাব্দ ( ) ৩৩৬।"

রাজা দনুজ মর্দন দেবের মুদ্রার ওজন প্রায় ১৬৭ গ্রেণ, পরিধি পৌনে চার ইঞ্চি। প্রথম পৃষ্ঠায় লিখিত আছে, "শ্রী শ্রী দনুজ মর্দন দেব," এবং দ্বিতীয় পৃষ্ঠায়, "শ্রী চণ্ডীচরণ পরায়ণ, পাণ্ডুনগর শকাব্দ ( ) ৩৩৯।" সুন্দরবন অঞ্চলে খোলপেটুয়া নদীর তীরে একটি কবর খননকালে ১৯১১ খৃষ্টাব্দে দনুজ মর্দনের একটি মুদ্রা পাওয়া যায়। উক্ত মুদ্রা গোলাকৃতি। ওজন ১৬০ গ্রেণ। প্রথম পৃষ্ঠায় বাংলা অক্ষরে "শ্রী দনুজ মর্দন দেব," দ্বিতীয় পৃষ্ঠায় "শ্রী চণ্ডীচরণ পরায়ণ শকাব্দ ১৩৩৯ চন্দ্র দ্ব ( ) প।" ১৩৩৯ শকাব্দ অথবা ১৪১৭ খৃষ্টাব্দ হইবে। পূর্বোক্ত দুইটি মুদ্রায় ১ সহস্রাংকটি কাটিয়া গিয়াছে। অতএব মহেন্দ্র দেবের মুদ্রায় ৩৩৬ শকাব্দ স্থলে ১৩৩৬ শকাব্দ এবং দনুজ মর্দনের অপর মুদ্রায় ৩৩৯ স্থলে ১৩৩৯ শকাব্দ বা ১৪১৪ খৃষ্টাব্দ হইবে। উপরোক্ত তিনটি মুদ্রা হইতে ইহাই প্রমাণিত হয় যে মহেন্দ্র দেবের পর দনুজ মর্দন দেব পাণ্ডুয়ার রাজ সিংহাসনে আরোহণ করেন। ঐতিহাসিক রাখালদাস বন্দোপাধ্যায় বলেন যে যদু মুসলমান ধর্ম গ্রহণ করিলে দনুজ মর্দন দেব প্রাচীন

গিয়াছেন। লোকে তাঁহাকে পরম শ্রদ্ধা করিত। স্বীয় গুরুকে দর্শন মানসে তিনি মধ্যে মধ্যে বাগেরহাটে যাইতেন। খানজাহানের দরবারে তাঁহার যথেষ্ট প্রতিপত্তি ছিল বলিয়া অনুমিত হয়। বাগেরহাটে আজিও বুড়োখাঁ নামীয় দীঘি তাঁহার কীর্তি ঘোষণা করিতেছে। কথিত আছে যে ঈশ্বরীপুরেও বুড়োখাঁর আস্তানা ছিল।

বুড়োখাঁর জনৈক প্রধান সহকর্মীর নাম ছিল খালেস খাঁ। তিনি এদেশে খালাস খাঁ নামে সুপরিচিত। তিনি বেতকাশীতে একটি প্রকাণ্ড দীঘি খনন করিয়া লোকের জলকষ্ট নিবারণ করিয়াছিলেন। সুন্দরবন অঞ্চলে পানীয় জলের অভাব অত্যধিক। সর্বত্র লবনাক্ত জল। দূরদূরান্ত হইতে অসংখ্য লোক এই বেতকাশীর দীঘির জল লইয়া সেবন করিয়া থাকে। আজিও বহু হাটবাজারে গ্রীষ্মকালে এই জল বিক্রয় করিয়া বহু দরিদ্র লোক জীবন ধারণ করে। খনন কারীর নামানুসারে এই দীঘির নাম হইয়াছিল খালাস খাঁর দীঘি। সতীশ বাবু এই দীঘির নাম কালী-খালাস খাঁ দীঘি বলিয়াছেন কিন্তু তাহা ঠিক নহে। সতীশ বাবু সুসাহিত্যিক বঙ্কিমচন্দ্রের একজন শিষ্য বলিয়া মনে হয়। হিন্দুজাতির গৌরব কাহিনী সর্বত্র অতিরঞ্জিত করিয়া লিখিতে তিনি একটুও দ্বিধাবোধ করেন নাই। পক্ষান্তরে মুসলমানের ইতিহাস লিখিতে তিনি অতিমাত্রায় কার্পণ্য করিয়াছেন। কোন ঐতিহাসিকের পক্ষে এহেন ত্রুটী মারাত্মক। খালেস খাঁ নামের সহিত "কালী" নামের কোন সম্পর্ক নাই।

---

# খানজাহান আলী

## ॥ সাত ॥

## পায়গ্রাম কসবা, খলিফাতাবাদ নগরীর প্রতিষ্ঠা, পরবর্তী কীর্তিরাজি

মুরলী হইতে খানজাহান তাঁহার একটি বাহিনীকে সুন্দরবনের দিকে প্রেরণ করেন এবং নিজে অন্য আর একদল সঙ্গী সমভিব্যাহারে ভৈরবতীর বহিয়া পূর্বদিকে অগ্রসর হইতে থাকেন। তাঁহার চলাপথ তদীয় কীর্তিরাজির দ্বারা সর্বত্র চিহ্নিত হইয়া আছে। তাঁহার এই সমস্ত কীর্তিকে এদেশের লোক সংক্ষেপে খাঞ্জেলী, খাঞ্জাই বা খাঞ্জে কীর্তি আখ্যায় আখ্যায়িত করিয়াছে। বসিরহাট অঞ্চলে খাঞ্জেলী রাস্তার প্রবাদ আছে। দেবহাটা থানার "খাঞ্জে" নামক গ্রাম আজিও তাঁহার কীর্তি রক্ষা করিতেছে। এই গ্রামে এক বেল বৃক্ষের নিম্নে তাঁহার নামীয় একটি দরগা আছে। কেহ কেহ বলেন বসিরহাট ও দেবহাটা অঞ্চলে তাঁহার শিষ্যগণ ইসলাম প্রচার করিয়াছিলেন। খানজাহানের কীর্তিরাজিকে লোকে খাঞ্জালী দীঘি, খাঞ্জাই রাস্তা, খাঞ্জালী মসজিদ ও খাঞ্জালী দরগা বলিয়া থাকে। এদেশের লোকেরা তাঁহাকে খাঞ্জালী পীর বলিয়া পরম শ্রদ্ধা করে।

খানজাহান যে জনহিতার্থে মুক্ত হস্তে ব্যয় করিতেন তাহা তদীয় কির্তীরাজি হইতে সহজেই অনুমেয়। জঙ্গলাকীর্ণ অনাবাদী ভূমিকে তিনি সুসজ্জিত করিয়া মানুষের বসবাস ও যাতায়াতের পথ সুগম করিয়া অমরত্ব লাভ করিয়াছেন। হিংস্র ব্যঘ্র, বন্যবরাহ ও অন্যান্য বন্য জন্তুর আবাসভূমির মধ্যে তিনি শহর ও নগর গড়িয়া তুলিয়াছিলেন। তাঁহার জনসেবামূলক কার্যে মুগ্ধ হইয়া লোকে তাঁহাকে পরম শ্রদ্ধা করিত। নিষ্কর্মা সৈন্যগণকে তিনি কর্ম দিয়াছিলেন। বিনা রক্তপাতে তিনি সুন্দরবন অঞ্চল জয় করিয়া তথায় শান্তি ও সাম্যের রাজত্ব প্রতিষ্টা করিয়াছিলেন। এতদ্দর্শনে অসংখ্য অমুসলমান তাঁহার চরণতলে আসিয়া ইসলাম গ্রহণ করিয়াছিল।

রাস্তা নির্মাণ করিতে করিতে খানজাহানের সৈন্যগণ অগ্রসর হইত। পথিমধ্যে স্থানে স্থানে খানজাহানের অনুচরবর্গ বিশ্রাম ও আহারাদি সমাধান করিত। ইত্যবসরে সঙ্গীদল বড় বড় দীঘি খনন করিয়া ফেলিত। কথিত আছে যে এক রাত্রিতে এক একটি পুকুর খনিত হইত। দৈব শক্তির বলে খানজাহান জিন-পরীর সাহায্যে এই সমস্ত দীঘি খনন করিতেন বলিয়া যে প্রবাদ আছে তাহা ঠিক নহে। সাধারণ মানুষের কায়িক পরিশ্রমের দ্বারাই স্বাভাবিক দ্রুততার সহিত রাস্তা ও মসজিদ নির্মাণ এবং দীঘি খনন কার্য সমাপন হইত।

মুরলী বা যশোর হইতে তাহার সুদীর্ঘ রাস্তা আঁকিয়া বাঁকিয়া ভৈরবতীর দিয়া চলিয়া গিয়াছে। ভৈরব তীরেই তিনি চারিটি নগরীর পত্তন করিয়াছিলেন। প্রথম বারবাজার—এই নামের সঙ্গে কসবা শব্দের যোগ দেখা যায় না। দ্বিতীয় মুরলী কসবা (বর্তমান যশোর শহরের সংলগ্ন) এবং তৃতীয় পায়গ্রাম কসবা—যশোর হইতে প্রায় বিশ মাইল পূর্ব দক্ষিণে অবস্থিত। পায়গাঁও ফার্সি শব্দ। উহার অর্থ সুসংবাদ এবং এই পায়গাঁও হইতে পায়গা বা পায়গ্রাম নাম হইয়াছে। পায়গ্রামে কসবা বা কসবায়ে পায়গাঁও অর্থে সুসংবাদ দানের শহর বুঝায়। ফুলতলা হইতে প্রায় চারিমাইল উত্তরে এই নগরী অবস্থিত ছিল। খলিফাতে আবাদের বর্তমান নাম বাগেরহাট। পর্তুগীজ মানচিত্রে ইহাকে কুইপিটাভাজ (কুইপিট = খলিফাত, আভাজ = আবাদ) বলা হইয়াছে। খুলনা শহর হইতে ইহা রেলপথে মাত্র কুড়ি মাইল পূর্ব দিকে অবস্থিত। বারবাজার ও মুরলীর কথা পূর্বে বলিয়াছি। এখন আমরা পায়গা বা পায়গ্রাম কসবা ও তন্নিকটবর্তী স্থান সমূহে খানজাহান আলীর কার্যকাহিনী বর্ণনা করিব।

যশোর হইতে চারি মাইল পূর্ব দক্ষিণ কোণে রামনগর গ্রামে খানজাহান একটি প্রকাণ্ড দীঘি খনন করেন। ট্রেন হইতে রেল লাইনের উত্তরদিকে এই দীঘি দৃষ্টিপথে পতিত হয়। উহা যশোর খুলনা রাস্তার পার্শ্বেই অবস্থিত। এই দীঘি খুব গভীর এবং এখানে বার মাসই জল থাকে। বর্তমানে উহা শাহবাটীর দীঘি নামে সুপরিচিত। রাস্তার পার্শ্বে মনোরম স্থানে অবস্থিত বলিয়া দীঘির পাড়ে ফুলের বাগিচা প্রস্তুত করা হইয়াছে। উহার চতুর্দিক এখন প্রাচীর

বেষ্টিত। ইহা বর্তমানে যশোর খুলনার বনভোজন কেন্দ্ররূপে (Picnic Corner ) ব্যবহৃত হইতেছে। সম্প্রতি এই দীঘি সংস্কার করার সময়ে মৃত্তিকার নীচে অশ্বের হাড় ও প্রাচীনকালীন বহু জিনিষ-পত্র পাওয়া গিয়াছে।

শাহবাটীর দীঘির কার্য সমপনান্তে খানজাহান সিঙ্গিয়া প্রভৃতি স্থান ঘুরিয়া পায়গ্রাম কসবায় সদলবলে আগমন করেন। তিনি যে স্থানে সর্বপ্রথম আস্তানা করিয়াছিলেন সেই স্থানের নাম হয় খাঞ্জেপুর—আজিও সে নাম আছে। এইখানে তিনি একটি শহরের পত্তন করেন এবং নদী তীরে তাঁহার বাসস্থান, দরবার গৃহ ও মসজিদ নির্মিত হইয়াছিল। পায়গ্রাম কসবা হাই স্কুলের সংলগ্ন আজিও তাহা দেখিতে পাওয়া যায়। পাকা মসজিদের ভগ্নাবশেষের উপর এখন টিনের ঘরের মসজিদে লোকে নামাজ পড়ে। এই গ্রামের মধ্য দিয়া একটি রাস্তা নির্মিত হইয়াছিল, এখনও সে রাস্তা আছে। এই রাস্তার উত্তর দিকের নাম হয় উত্তর ডিহি এবং দক্ষিণ ভাগকে দক্ষিণ ডিহি বলা হইত। উত্তর ডিহি নদীর তীরে অবস্থিত, তথায় খানজাহানের আবাসবাটী ও দরবার গৃহ প্রতিষ্ঠিত হইয়াছিল। বাগেরহাটের ন্যায় এখানকার খানজাহান আলীর কীর্তিরাজি কালের আঘাত সহিয়া টিকিয়া থাকিতে পারে নাই। আজিও এই গ্রামে তাঁহার খনিত সানের পুকুর, আঁধার পুকুর ও দুধ পুকুরের চিহ্ন দেখিতে পাওয়া যায়। সানের পুকুরের মধ্যে পূর্বে পুরাকালীন ইট পাওয়া যাইত। এই গ্রামের চতুর্দিকে রাস্তা জালের ন্যায় বিস্তারিত ছিল। এখনও সেই সমস্ত রাস্তার চিহ্ন আছে। তবে এখানে ঘনবসতি না থাকায় বৃক্ষলতা ও জঙ্গলে পরিপূর্ণ হইয়া গিয়াছে। কয়েকটি জরাজীর্ণ তেঁতুলগাছ এই গ্রামের প্রাচীনত্বের সাক্ষ্য দিতেছে।

নদীতীরে যেখানে দরবার গৃহ, মসজিদ ইত্যাদি ছিল উহা ভাঙ্গিয়া একটি বিরাট ইটের টিপিতে পরিণত হইয়াছিল। কেহ কেহ বলেন যে ইংরেজ আমলে জনৈক নীলকুঠিয়াল ইহার ইষ্টক লইয়া কুঠি নির্মাণ করিয়াছিলেন। এই স্থানের পার্শ্বেই অধুনা ঈদগাহ্। ইহারই সন্নিকটে একখানি মনোরম প্রস্তর পড়িয়া আছে। তাহাই এখন খাঞ্জালী কীর্তির একটি জ্বলন্ত নিদর্শন। আরও কয়েকখানি প্রস্তর ও অন্যান্য কয়েকটি কীর্তিচিহ্নের কথা এখনও লোকে বলিয়া থাকে। খানজাহানের কতিপয় সঙ্গী এখানে স্থায়ীভাবে বসবাস আরম্ভ করেন।

তাঁহাদের বংশধরদের কেহ কেহ এখনও এই গ্রামে বসবাস করিতেছেন। তবে সুখের বিষয় এই যে কোন বুদ্ধিমান ব্যক্তি অর্থোপার্জনের জন্য কোন দরগাহ্ প্রতিষ্ঠা করেন নাই।

## পীরালী সম্প্রদায়ের উৎপত্তি

পায়গ্রাম কসবায় বিখ্যাত পীর-আলী সম্প্রদায়ের উৎপত্তি হয়। যশোর অঞ্চলের একজন ব্রাহ্মণ খানজাহানের শিষ্যত্ব গ্রহণ করিয়া ইসলাম কবুল করেন। তাঁহার নাম মোহাম্মদ তাহের। তিনি স্বনামধন্য ব্যক্তি। তাঁহার পূর্ণ নাম হইয়াছিল পীর আলী মোহাম্মদ তাহের। এই ব্রাহ্মণ সন্তানের পূর্ব পরিচয় অস্পষ্ট। সতীশবাবু তাঁহার সম্বন্ধে বলিয়াছেন, 'ব্রাহ্মণ পরহিংসা করিতে গিয়া আত্মহিংসাই করিয়াছিলেন। কারণ তিনি ধর্ম বা রাজ্যলাভে অথবা সংস্পর্শ দোষে নিজের জাতিধর্ম বিসর্জন দিয়া মুসলমান ধর্মে দীক্ষিত হইয়াছিলেন। তাঁহার পূর্বে কি নাম ছিল জানি না, জানিয়াও বিশেষ কাজ নাই।" বহুদিন অনুসন্ধানের পর জানিতে পারিয়াছি যে এই ব্রাহ্মণ সন্তানের পূর্ব নাম ছিল শ্রীগোবিন্দলাল রায়। তিনি গোবিন্দ ঠাকুর নামেই পরিচিত ছিলেন। ইনি খানজাহানের বিশেষ প্রিয়পাত্র ও প্রধান আমাত্য ছিলেন। খানজাহান বাগেরহাটে অবস্থানকালে তিনি পায়গ্রাম কসবায় তাঁহার প্রতিনিধি হিসাবে রাজস্ব আদায় ও অন্যান্য রাজকার্য পরিচালনা করিতেন। খানজাহান পায়গ্রাম কসবায় কয়েক বৎসর অতিবাহিত করেন—কেহ কেহ বলেন দশ বৎসর, কিন্তু উহা অনুমান মাত্র। পায়গ্রামে সুপ্রতিষ্ঠিত হইয়া তিনি স্বহস্তে রাজকার্য পরিচালনা করিতে থাকেন। এই সময় মোহাম্মদ তাহের মন্ত্রী ও অন্তরঙ্গ বন্ধু হিসাবে সমস্ত কার্যে সাহায্য করিতে থাকেন।

খুলনা জেলার দক্ষিণ-ডিহি প্রাচীন হিন্দুপ্রধান স্থান। সেনহাটি, মূলঘর, কালীয়া প্রভৃতি স্থানের বহুপূর্বে এখানে উচ্চশ্রেণীর হিন্দুর বসবাস ছিল। এই গ্রামের নাম ছিল পয়োগ্রাম, এখনও এ নাম আছে। এখানকার রায়চৌধুরী বংশের তৎকালে বিশেষ খ্যাতি ছিল। সম্ভবতঃ তুর্ক-আফগান আমলের প্রথম দিকে এই ব্রাহ্মণ-বংশ রাজ সরকার হইতে সম্মান সূচক রায়চৌধুরী উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। ইহারা কনোজাগত ব্রাহ্মণ। ইহাদের পূর্ব পুরুষ গুড় গ্রামের অধিবাসী বলিয়া ইহারা গুড়ী বা গুড়গাঞি ব্রাহ্মণ হিসাবে পরিচিত।

এই বংশের কৃতি সন্তান দক্ষিণা নারায়ন ও নাগর নাথ। কথিত আছে যে দক্ষিণা নারায়ন দক্ষিণ ডিহি এবং নাগর উত্তর ডিহির সম্পত্তি ভাগ করিয়া লইয়াছিলেন। দক্ষিণ ডিহি নামের সহিত দক্ষিণা নারায়নের সম্পর্ক আছে বলিয়া অনেকে মনে করেন। নাগর বেজেরডাঙ্গায় একটি হাট বসাইয়াছিলেন। উহা নাগরের হাট নামে পরিচিত ছিল। খানজাহানের আমলে চৌধুরীগণ সমাজে সম্মানিত ছিলেন। নাগর নিঃসন্তান। ভ্রাতা দক্ষিণা নারায়নের চারি পুত্র ছিল। তাহাদের নাম যথাক্রমে কামদেব, জয়দেব, রতিদেব ও শুকদেব। কামদেব ও জয়দেব এই নবাগত শাসনকর্তার অধীনে উচ্চপদ গ্রহণ করেন। কথিত আছে যে মোহাম্মদ তাহেরের চেষ্টায় তাহারা ইসলাম গ্রহণ করিয়াছিলেন এবং এই ঘটনাই ইতিহাসে পীরালীদের উৎপত্তি বলিয়া অভিহিত হইয়া থাকে।

পীরালী সম্প্রদায়ের উৎপত্তি সম্পর্কে মিঃ ওমালী বলেন যে খানজাহান একদা রোজার সময় ফুলের ঘ্রাণ লইতে থাকেন। ইহাতে তদীয় হিন্দু কর্মচারী মোহাম্মদ তাহের (তখনও ইসলাম গ্রহণ করেন নাই) বলেন যে "ঘ্রাণেন চার্ধ ভোজনং" অর্থাৎ ঘ্রাণে অর্ধ ভোজন। খানজাহান পরে একদিন খানাপিনার আয়োজন করেন। মাংসের গন্ধে তাহের নাকে কাপড় দিলে খানজাহান বলেন যখন ঘ্রাণে অর্ধভোজন তখন এই খানা ভক্ষণের পর আপনি ইসলাম গ্রহণ করুন। তদনুসারে তাহের ইসলাম গ্রহন করেন। কথিত আছে যে তাহেরের ইসলাম গ্রহনের পূর্বে যে পুত্র সন্তান ছিলেন তিনি হিন্দু থাকিয়া যান। তিনিই সর্ব প্রথম হিন্দু পিরালী এবং তাহেরকে লোকে উপহাসচ্ছলে পীর অলী বলিত। তাঁহাকেই কেন্দ্র করিয়া এদেশে পীরালী গান ও বহু কাহিনী রচিত হয়। ঐকান্তিক ধর্মনিষ্ঠার জন্য শেষ পর্যন্ত তাহের পীর আলী বা পীরালী আখ্যা পান।

পীর আলী মোহাম্মদ তাহেরের কর্ম সাধনায় এদেশের বহু অমুসলমান ইসলাম ধর্মে দীক্ষা গ্রহণ করিয়াছিল। এইজন্য তাহাদিগকে "পীর আলী" বা "পীরেলী" মুসলমান বলা হইত। আর যে বংশের লোকেরা ইসলাম গ্রহণ করিত তাহাদের হিন্দু ভ্রাতা ও আত্মীয়-স্বজন হিন্দু সমাজে সংশ্রব দোষে মুসলমান না হইয়াও সমাজচ্যুত হইল। তাহাদিগকে লোকে পীরালী ব্রাহ্মণ, পীরালী কায়স্থ, প্রভৃতি আখ্যা দিয়াছিল। এইরূপে পীরালী হিন্দু মুসলমান এদেশে ছড়াইয়া পড়িল।

অন্য এক বর্ণনায় জানা যায় যে মোহাম্মদ তাহেরের সঙ্গে জয়দেব ও কামদেবের অন্তরের মিল ছিল না। তাহের মনে মনে তাঁহাদিগকে মুসলমান করিবার চেষ্টা করিতেন। এ সম্পর্কে এতদঞ্চলে একটি গল্প প্রচলিত আছে, উহা কতদূর সত্য জানিনা। গল্পটি বর্ণনা করিতেছি—এক দিন পবিত্র রমজানের সময় মোহাম্মদ তাহের রোজা রাখিয়াছেন। দরবার গৃহে জয়দেব ও কামদেব অন্যান্য কর্মচারীসহ বসিয়া আছেন। এমন সময় একব্যক্তি তাঁহার বাটী হইতে একটি সুগন্ধি নেবু আনিয়া তাহেরকে উপহার দেন। পীর আলী নেবুর ঘ্রাণ লইতেছিলেন। এমন সময় কামদেব বলিলেন, হুজুর, ঘ্রাণে অর্ধ ভোজন—"ঘ্রাণেন চার্ধ ভোজনং"—আপনি গন্ধ শুকিয়া রোজা ভাঙ্গিয়া ফেলিলেন? এই কথার পর পীর আলী ব্রাহ্মণের প্রতি চটিয়া যান। গোপনে পরামর্শ করিয়া স্থির হইল যে একদিন তিনি সমস্ত কর্মচারীদিগকে নিমন্ত্রণ করিয়া আহার করাইবেন। নির্ধারিত দিনে কামদেব ও জয়দেব সভাগৃহে উপস্থিত হইলেন। সভাগৃহের প্রাঙ্গনে গো-মাংসের সহিত নানাপ্রকার মসলা দিয়া রন্ধনকার্য ধুমধামের সহিত চলিতেছিল। রান্নার গন্ধে সভাগৃহ ভরপূর। জয়দেব ও কামদেব নাকে কাপড় দিয়া প্রতিরোধ করিতেছিলেন। পীর আলী নাকে কাপড় কেন জিজ্ঞাসা করিলে কামদেব মাংস রন্ধনের কথা উল্লেখ করেন। পীব আলী নেবুর গল্প উল্লেখ করিয়া বলিলেম ঃ—"এখানে গো-মাংস রন্ধন হইতেছে। ইহাতে আপনাদের অর্ধেক ভোজন হইয়া গিয়াছে, সুতরাং আপনারা জাতিচ্যুত হইয়াছেন।" অতঃপর কামদেব ও জয়দেব ঐ মাংস খাইয়া মুসলমান হইয়া গেলেন। পীর আলী তাঁহাদিগকে জামালউদ্দীন ও কামালউদ্দীন খাঁ চৌধুরী উপাধি দিয়া আমাত্য শ্রেণীভুক্ত করিয়া লইলেন। সংশ্রব দোষে অন্য দুই ভ্রাতা শুকদেব ও রতিদেব পীর আলী ব্রাহ্মণ হিসাবে সমাজে পরিচিত হইলেন। ইহাই পীরালী সম্প্রদায়ের উৎপত্তির ইতিকথা। এ সম্পর্কে ঘটকদিগের পুঁথিতে যে বর্ণনা আছে উহার কিয়দংশ পাঠকগণের জ্ঞাতার্থে উদ্ধৃত করিতেছি ঃ

"খানজাহান মহামান পাদশা নফর
যশোর সনন্দ ল'য়ে করিল সফর ॥

তার মুখ্য মহাপাত্র মামুদ তাহির
মারিতে বামুন বেটা হইল হাজির ॥
পূর্বেতে আছিল সেও কুলিনের নাতি ;
মুসলমানী রূপে মজে হারাইল জাতি ।
পীর আলী নাম ধরে পিরাল্যা গ্রামে বাস ;
যে গাঁয়েতে নবদ্বীপের হইল সর্বনাশ ।
সুবিধা পাইয়া তাহির হইল উজীর ।
চৈঙ্গুটিয়া পরগণায় ছাড়িল জিগীর ॥
* * * * * *
আঙ্গিনায় বসে আছে উজীর তাহির
কত প্রজা ল'য়ে ভেট করিছে হাজির ।
রোজার সে দিন পীর উপবাসী ছিল ।
হেন কালে একজন নেবু এনে দিল ॥
গন্ধামোদে চারিদিকে ভরপূর হইল ;
বাহবা বাহবা বলে নাকেতে ধরিল ॥
কামদেব জয়দেব পাত্র দুইজন,
বসেছিল সেইখানে বুদ্ধে বিচক্ষণ ।
কি করেন কি করেন বলিলা তাহিরে,
ঘ্রাণেতে অর্ধেক ভোজন শাস্ত্রের বিচারে ॥
কথায় বিদ্রূপ ভাবি তাহির অস্থির,
গোঁড়ামি ভাঙ্গিতে দোঁহের মনে কৈল স্থির ॥
দিনপরে মজলিস করিল তাহির ;
জয়দেব, কামদেব হইল হাজির ।
দরবারের চারিদিকে ভোজের আয়োজন,
শত শত বক্‌রী আর গোমাংস রন্ধন ॥
পলাণ্ডু লশুন গন্ধে সভা ভরপূর
সেই সভায় ছিল আরো ব্রাহ্মণ প্রচুর ।
নাকে বস্ত্র দিয়া সবে প্রমাদ গণিল,
ফাঁকি দিয়া ছলে কলে কত পলাইল ।

কামদেবে জয়দেবে করি সম্বোধন,
হাসিয়া কহিল ধূর্ত তাহির তখন।
জারিজুরি চৌধুরী আর নাহি খাটে
ঘ্রাণে অর্ধেক ভোজন শাস্ত্রে আছে বটে।
নাকে হাত দিলে আর ফাঁকিত চলে না।
এখন ছেড়ে ঢং আমার সাথে কর খানাপিনা।
উপায় না ভাবিয়া দোঁহে প্রমাদ গণিল,
হিতে বিপরীত দেখি মরমে মরিল।
পাকড়াও পাকড়াও হাঁক দিল পীব ;
থতমত হ'য়ে দোঁহে হইল অস্থির।
দুইজনে ধরি পীব খাওয়াইল গোস্ত
পীরালি হইল তারা হইল জাতিভ্রষ্ট।
কামাল জামাল নাম হইল দোঁহার
ব্রাহ্মণ সমাজে প'ড়ে গেল হাহাকার ॥
তখন ডাকিয়া দোঁহে আলী খাঞ্জাহান।
সিঙ্গিব জায়গীর দিল করিতে বাখান ॥

* * * * * *

ধনেমানে হ'য়ে হীন কুটুম্ব স্বঘর,
সমাজে রহিল ঠেলা সেই বরাবর
পীবালী রহিল পড়ি কুলাচার্য ঘোষে।
রচিল পীরালী কথা নীলকান্ত শেষে ॥"

চৈতন্য সাহিত্যের ন্যায় ঘটকদের পুঁথিতে অনেক বিষয় অতিরঞ্জিত করিয়া বলা হইয়াছে। এখানেও মূল ঘটনাকে অতিরঞ্জিত করা হইয়াছে। যাহা হউক নবদীক্ষিত কামালউদ্দীন ও জামালউদ্দীন প্রচুর সম্পত্তির জায়গীর পাইয়া সিঙ্গিয়া অঞ্চলে বাস করিতে থাকেন। তাঁহাদের ইসলাম গ্রহণ খুব সম্ভব খানজাহানের পায়গ্রাম ত্যাগের পূর্বেই হইয়াছে। কথিত আছে যে খানজাহান তাঁহাদিগকে উচ্চ সম্মানে সম্মানিত করিয়াছিলেন। তিনি বাগেরহাটে

অবস্থানকালে এই দুই ভ্রাতা মধ্যে মধ্যে তাঁহার সহিত সাক্ষাৎ করিতে বাগেরহাট আসিতেন। বাগেরহাটের পশ্চিমে সোনাতলা গ্রামে আজিও কামাল খাঁ নামীয় দীঘি তাঁহার নাম রক্ষা করিতেছে।

ক্রমে ক্রমে পীরালী মুসলমানের সংখ্যা বর্ধিত হইতে লাগিল। সাতক্ষীরা ও যশোর অঞ্চলে এই পীরালীদের বাস আছে। রসুলপুর, পলাশপোল, হাকিমপুর, কুলিয়া, গোদাঘাটা, কোমরপুর, পাথরঘাটা প্রভৃতি গ্রামে বহু সম্ভ্রান্ত পীরালী মুসলমান আছেন। ইঁহারা সাধারণত অন্য মুসলমানদের সহিত বৈবাহিক সম্পর্ক স্থাপন করেন না। তবে বর্তমানে উহার কিছু কিছু ব্যতিক্রম ঘটিতেছে। পীরালীদের মধ্যে এখনও বহু হিন্দু রীতিনীতি প্রচলিত আছে। পিতলের বদনার পরিবর্তে গাড়ু ব্যবহার, কাঁসার থালাবাসনের অবাধ প্রচলন, পীড়ির উপর বসিয়া হিন্দুর ন্যায় আহার গ্রহণ প্রভৃতি প্রথা বিদ্যমান। এই সমস্ত রীতিনীতি আমরা স্বচক্ষে দর্শন করিয়াছি। কোন কোন পীরালীদের বাড়ী মনসা পূজা ইত্যাদি অনুষ্ঠিত হইত বলিয়া শুনা যায়। মাওলানা মোহাম্মদ আকরাম খান এই পীরালী বংশের কৃতি সন্তান বলিয়া পরিচিত। তাঁহার আত্মীয় স্বজন পীরালী খাঁ বলিয়া পরিচিত। আমি মাওলানা সাহেবের সঙ্গে এই বিষয় আলোচনা করিয়াছি। তাঁহার বংশ পীরালী তাহা তিনি স্বীকার করেন না। তিনি বলেন যে গৌড়ের সুলতান যদু বা জালালউদ্দীনের সময় হইতে তাঁহারা মুসলমান এবং জনৈক আলী খানের বংশধর। হাণ্টার সাহেব বলিয়াছেন, সমস্ত রায়চৌধুরীগণ খান চৌধুরীতে পরিণত হয়। কিন্তু মাওলানা সাহেবের বংশ খান চৌধুরী নহে, শুধু খাঁ উপাধিধারী।

সংশ্রব দোষে রায় চৌধুর বংশের লোকেরা পুত্র কন্যার বিবাহ লইয়া বিড়ম্বিত হইয়া পড়ে। তখন তাহারা প্রতিপত্তি ও অর্থবলে সমাজকে বাধ্য করিবার জন্য চেষ্টা চালাইতে লাগিল। ইহাদের সহিত কলিকাতার ঠাকুর বংশ এবং আরও কতিপয় বংশ সংশ্রব দোষে পতিত হইয়াছিল। কলিকাতার ঠাকুরগণ ভট্টানারায়ণের সন্তান, এবং কুশারী গাঁঞিভুক্ত ব্রাহ্মণ। খুলনা জিলার আলাইপুরের পূর্বদিকে পিঠাভোগে কুশারীদের পূর্ব নিবাস ছিল। পিঠাভোগের কুশারীগণ রায়চৌধুরীদের সহিত আত্মীয়তা করিয়া পীরালী হন। প্রবাদ আছে

যে কবি সম্রাট রবীন্দ্রনাথ ঠাকুর এই কুশারী বংশের অন্যতম অধস্তন পুরুষ। রবি বাবুর পূর্ব পুরুষ পঞ্চানন কুশারী খুলনা জিলা ত্যাগ করিয়া কালিঘাটের নিকট গোবিন্দপুরে আসিয়া বসতি স্থাপন করেন। তথাকার কৈবর্ত, জেলে, মালো প্রভৃতি জাতির লোকেরা নবাগত ব্রাহ্মণকে ঠাকুর বলিয়া ডাকিত। তদবধি এই বংশের উপাধি কুশারী হইতে পরিবর্তিত হইয়া ঠাকুরে পরিণত হয়। আজিও পিঠাভোগ গ্রামে জোড়াসাঁকোর ঠাকুর পরিবারের পূর্ব নিবাস লোকে দেখাইয়া থাকে। এই বংশের জয়রাম আমীন ঠাকুর, মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর, কালীকৃষ্ণ ঠাকুর, রবীন্দ্রনাথ ঠাকুর ( কবি সম্রাট ), সৌরীন্দ্রমোহন ঠাকুর এবং আরও অনেকে দক্ষিণ ডিহির রায় চৌধুরী বংশে বিবাহ করিয়াছিলেন। সংশ্রব দোষে রবিবাবুর শ্বশুর বংশের পূর্ব পুরুষদের বদনাম সমাজে থাকিয়া যায়। পীরালী গানের মাধ্যমে রায় চৌধুরীদিগকে অন্যান্য কুলীন হিন্দুরা ঠাট্টা বিদ্রূপ করিতে ছাড়ে নাই। তাহারা বলিত :—

"মোসলমানের গোস্তভাতে
জাত গেল তোর পথে পথে
ও-রে পিরেলী বামন।"

দক্ষিণ ডিহিতে রবি বাবুর মাতুলালয় ও শ্বশুর বাড়ী বিদ্যমান। অনেকে রবি বাবুর পূর্ব পুরুষের বাড়ী দক্ষিণ ডিহি বলিয়া জানেন। কিন্তু তাহা ঠিক নহে। অবশ্য দক্ষিণডিহির সহিত রবি বাবুর ও তাঁহার বংশাবলীর ঘনিষ্ঠ যোগসূত্র ছিল বলিয়া লোকে এইরূপ মনে করিয়া থাকে। রবি বাবুর পূর্ব পুরুষের প্রকৃত বাসভবন পিঠাভোগে, এখনও সে বাড়ী আছে। কেহ কেহ কবি সম্রাটের পূর্ব পুরুষের বাড়ী পিঠাভোগে কিনা সন্দেহ করিয়া থাকেন। কলিকাতা এবং স্থানীয় সম্ভাব্য সমস্ত সূত্র হইতে জানিয়া আমাদের মন্তব্য সন্নিবেশিত করিলাম। রায় চৌধুরী বংশের পূর্ব পুরুষদের সহিত রবি বাবুর যেরূপ রক্ত সম্পর্ক, মওলানা আকরাম খাঁ সাহেবের সম্পর্কও ঠিক ততটুকু। সেইজন্য বিভাগ-পূর্বে কলিকাতার একটি পত্রিকায় বলা হইয়াছিল যে এই দুইজনই একই বংশসম্ভূত। কিন্তু প্রকৃত পক্ষে তাহা ঠিক নহে। রবি বাবু যে খুলনা জিলার পিঠাভোগের কুশারী বংশসম্ভূত উহারই সমর্থনে কয়েক বৎসর

পূর্বে কলিকাতার দৈনিক যুগান্তর পত্রিকায় এক সুদীর্ঘ প্রবন্ধ প্রকাশিত হইয়াছিল।

## বাসুড়ী ও বাগেরহাট যাত্রা

খানজাহান আলী কিছুকাল পায়গ্রাম অবস্থান করিয়া এই স্থানের শাসনভার তদীয় বন্ধু ও সহকারী মোহাম্মদ তাহেরের উপর ন্যস্ত করিয়া সদলবলে পূর্বাভিমুখে যাত্রা করেন। তাঁহার অভ্যাস মত তিনি পথিমধ্যে রাস্তা ও পুকুর খনন করিয়া চলিতে লাগিলেন। তিনি ভৈরব নদী পার হইয়া উত্তর তীরে অগ্রসর হন। তখন এ নদীর প্রলয় ছিল ভয়ংকর। খানজাহান সম্ভবতঃ উত্তর দিকে যশোরের কোন এক অঞ্চলে যাইতে মনস্থ করিয়াছিলেন। কিন্তু পথকষ্ট ও অন্যরূপ অবস্থা দেখিয়া তিনি কিছুদূর গিয়া সদলবলে প্রত্যাগমন করেন। তিনি সর্বপ্রথম বাসুড়ী গ্রামে আস্তানা করেন। তথায় তিনি একটি বিশালকায় দীঘি খনন করেন। তীরভূমি সহ ৭০ বিঘা জমি জুড়িয়া এই দীঘি বিস্তৃত ছিল। দীঘিটি ক্রমাগত ভরাট হইয়া আসিতেছে। খুলনা অঞ্চলের লোকেরা এই দীঘিতে মৎস্য ধরিতে যায়। দীঘির পাড় অনেক ফলবান বৃক্ষে ভরপূর। এখানে খাঞ্জালী পীর সাহেবের নামে প্রতিবৎসর মেলা বসিয়া থাকে।

খানজাহান আলী বাসুড়ীতে কিছুদিন অবস্থান করিয়া পুনরায় দক্ষিণ দিকে ভৈরব তীর দিয়া ফিরিয়া আসেন। ভৈরব তীরে শুভরাড়া গ্রামে তিনি একটি মসজিদের প্রতিষ্ঠা করেন। ইহা বাবরাজার মসজিদের ন্যায় এক গুম্বজ বিশিষ্ট। এই মসজিদের চতুষ্কোণে চারিটি সুদৃঢ় মিনার নির্মিত হইয়াছিল। মসজিদে বিভিন্ন প্রকার ইট ও টালী ব্যবহৃত হইয়াছে। বর্তমানে মসজিদটি জরাজীর্ণ অবস্থায় জঙ্গলাকীর্ণ হইয়া পড়িয়াছে। আগাছায় ভরপূর মসজিদের ফটো সংগ্রহ করিতে আমাদের বিশেষ বেগ পাইতে হইয়াছিল। খানজাহান বিখ্যাত চাঁদ সওদাগর নামীয় চান্দের বিলের মধ্য দিয়া আসিয়াছিলেন। কথিত আছে যে এখানে "সপ্তডিঙ্গা মধুকরের" মালিক চাঁদ সওদাগরের নৌকায় বাওয়ালীরা সুন্দরবনের কাঠ ও মধু সংগ্রহ করিতে যাইত। তৎকালে নেবুখালীর খাল ভৈরবের ন্যায় খরস্রোতা ছিল। চাঁদ সওদাগরের ডিঙ্গাসমূহ পাল তুলিয়া নেবুখালীর তীরে শোভা পাইত। শুভরাড়া গ্রামের মধ্যে সরদার বাড়ীর

পুকুর, পুঁড়ার পুকুর এবং ইষ্টক নির্মিত বাড়ীর ভগ্নাবশেষ আজিও চাঁদ সওদাগরের কথা স্মরণ করাইয়া দেয়। চাঁদ সওদাগর খানজাহানের সমসাময়িক বলিয়া কেহ কেহ অনুমান করেন।

শুভরাড়া গ্রামে কিছুদিন অবস্থানের পর খানজাহান রানাগাতী, গোপীনাথপুর এবং নাউলী হইয়া ধূলগ্রামে আগমন করেন। নাউলী হইতে ধূলগ্রাম এবং তথা হইতে বারাকপুর-দিঘলীয়া হইয়া যে রাস্তা নির্মিত হইয়াছিল উহার চিহ্ন অদ্যাপি বিদ্যমান। ধূলগ্রাম হইতে ভৈরবতীর হইয়া খানজাহান সিদ্ধিপাশা গ্রামের মধ্য দিয়া বারাকপুরে উপস্থিত হন। তখন মুজুতখালীর নদী ছিল না। এই স্থানের পূর্ব নাম কি ছিল জানি না। সম্ভবতঃ খানজাহানের সৈন্যগণ এখানে ছাউনী ফেলিয়াছিলেন বলিয়া এইস্থানের নাম হইয়াছিল বারাকপুর। ব্যারাক শব্দের অর্থ শিবির। বারাকপুর হইতে তিনি সদলবলে নদীতীর হইয়া ঘোষগাতী ও দিঘলীয়ার মধ্যে দিয়া রাস্তা নির্মাণ করিতে করিতে বর্তমান দৌলতপুর কলেজের সন্নিকটে নদীর উত্তরতীরে উপস্থিত হন। ভৈরব নদী তখন বর্তমান স্থান হইতে উত্তর পূর্ব দিকে প্রবাহিত ছিল। ইহার আশে পাশে আরও কয়েকটি নদী ছিল। সেনহাটি গ্রামের উত্তর পূর্বে এখনও মরা নদীর চিহ্ন পরিলক্ষিত হয়। ব্রহ্মগাতী গ্রামে খানজাহান দুইটি বৃহৎকায় জলাশয় খনন করেন। যুগ যুগ ধরিয়া জনসাধারণ এই জলাশয়গুলি হইতে উপকৃত হইয়া আসিতেছে। এই দুইটি দীঘির নাম পরে শিমন্ধা ও কালীন্ধা হইয়াছিল। চৈত্র পূর্ণিমায় শিমন্ধার পাড়ে প্রতি বৎসর মেলা বসিয়া থাকে।

খানজাহান পূর্ব হইতে নির্ধারিত স্থানে খাদ্যের ব্যবস্থা রাখার জন্য ফরমায়েশ বা আদেশ করিয়াছিলেন। কথিত আছে যে সেইজন্য ঐ স্থানের নাম হইয়াছিল ফরমায়েশখানা। তথা হইতে তিনি সেনহাটি ও চন্দনীমহল দিয়া আতাই নদী পার হইয়া সোলপুরের পথে সেনের বাজারে উপনীত হন। এই সেনের বাজার খুলনা শহরের উত্তর পারে অবস্থিত। কেহ কেহ বলেন তিনি খালিশপুর হইয়া পরে সেনের বাজারে গিয়াছিলেন। যাহা হউক খাঞ্জালী রাস্তা সেনের বাজার পর্যন্ত গিয়াছিল। সেন জমিদারী হইতে সেনের বাজার নাম হইয়াছে। উহার পূর্ব নাম তখন কি ছিল জানা নাই। গৌড়ের সেন

রাজবংশের সহিত এই স্থানের যে সম্পর্কের প্রবাদ আছে তাহা ঠিক নহে। এই স্থান হইতে খানজাহান বাগেরহাট যাত্রার প্রস্তুতি গ্রহণ করিয়াছিলেন। সম্ভবতঃ সেনের বাজার তখন লোকালয়ের দক্ষিণ সীমা ছিল এবং ইহার দক্ষিণদিকে সর্বত্র সুন্দরবনে ভরপুর ছিল।

## খলিফাতে—আবাদ নগরীর প্রতিষ্ঠা

সেনের বাজারের স্থান পরিবর্তিত হইয়াছে। বর্তমান সেনের বাজার তাহা অপেক্ষা প্রায় দেড় মাইল পূর্বে অবস্থিত ছিল। উহার অপর তীরে অবস্থিত ছিল প্রাচীন খুলনা বা কিসমৎ খুলনা। খানজাহান আলী সেনের বাজার হইতে ভৈরব নদী পার হইয়া তালিমপুর, শ্রীরামপুর, নৈহাটী, সামন্তসেনা প্রভৃতি স্থানের মধ্য দিয়া সোজা সাতসিকা ও আট টাকার পার্শ্ব দিয়া রাংদিয়ায় পৌঁছিয়াছিলেন। ব্রাহ্মণ জমিদারদের নামানুসারে পরে এই স্থানের নাম হইয়াছিল ব্রাহ্মণরাংদিয়া। স্থানীয় লোকেরা বলিয়া থাকে খানজাহান যে স্থানে ব্রাহ্মণদের রাখিয়া দিয়াছিলেন সেই স্থানের নাম হয় ব্রাহ্মণ "রাখ্ দিয়া" বা রাংদিয়া। কিন্তু এইরূপ প্রবাদ একেবারেই ভিত্তিহীন। ইহার পূর্ব নাম ছিল রঙ্গদ্বীপ এবং দিয়া অর্থ দ্বীপ সে কথা গ্রন্থারম্ভেই বলিয়াছি। গুজবের আবর্জনা রাশির মধ্য হইতে প্রকৃত ইতিহাস বাহির করিতে হইবে। গুজব ও কুসংস্কার এক শ্রেণীর মানুষের মজ্জাগত হইয়া গিয়াছে। তাহারা কিছুই চিন্তা না করিয়া গুজবে বিশ্বাস করে এবং উহা চতুর্দিকে ছড়াইতে সাহায্য করিয়া থাকে। কুসংস্কার, গুজব ও অসম্ভব ও অবাস্তব ব্যাপার সমূহকে ঝাড়িয়া প্রকৃত সত্য উদ্ধার করিবার প্রবল ইচ্ছা লইয়াই ইতিহাস লিখিতেছি।

খানজাহান রাংদিয়া ত্যাগ করিয়া মধু দিয়া, আফরা প্রভৃতি গ্রামের মধ্য দিয়া বাদখালীর বিল হইয়া বাগেরহাটের সন্নিকটে প্রাচীন ভৈরব নদী তীরে সুন্দরঘোনা মৌজায় উপস্থিত হন। তিনি যে স্থানে শিবির সন্নিবেশিত করিয়াছিলেন সেই স্থানের নাম হয় বারাকপুর। তিনি সর্বপ্রথম এইখানে একটি বিশালকায় দীঘি খনন করেন। খুলনার পূর্ব পারে অবস্থিত সামন্তসেনা গ্রাম হইতে বাদখালী পর্যন্ত খানজাহান বিশ মাইল দীর্ঘ পাকা রাস্তা নির্মাণ করিয়াছিলেন বলিয়া প্রবাদ আছে। এখনও কোন কোন স্থানে ঐ রাস্তার চিহ্ন

পরিলক্ষিত হয়। প্রায় অর্ধ শতাব্দী পূর্বে খুলনা জেলা বোর্ড ইঞ্জিনিয়ারের সাহায্যে সেই রাস্তা আবিষ্কার করিয়াছিলেন। বাদখালীর উত্তর পার্শ্ব দিয়া খানজাহান বারাকপুর আগমন করেন। এখনও এই স্থানে প্রাচীন ভৈরবের চিহ্ন বিদ্যমান। ভৈরব নদ তৎকালে সুন্দরঘোনার উত্তর পর্যন্ত আসিয়া পূর্বদিকে প্রবাহিত ছিল। এই নদীর দক্ষিণ তীরে মনোরম স্থানে খানজাহান তাঁহার শহরের পত্তন করেন। নদী মজিয়া যাইবার পর সেখানে যে গ্রাম সৃষ্টি হয়, উহা মরানদীর উপর অবস্থিত বলিয়া গ্রামের নাম হইয়াছে মর.গা। খানজাহানের শহর পশ্চিমে সায়ড়া পর্যন্ত বিস্তৃত ছিল। এখন সায়েড়ায় উহার কিছু কিছু নিদর্শন আছে। নদীর উত্তর পাড়ে শহরের কিয়দংশ অবস্থিত ছিল বলিয়া প্রবাদ আছে। নদীর কূলে অবস্থিত বলিয়া দুইটি গ্রামের নাম হইয়াছিল কূলীয়াদাইড় এবং জোয়ারের কূল। খানজাহানের সময়ে এখানে কোন যুদ্ধবিগ্রহ সংঘটিত হইয়াছিল কিনা জানা যায় না। রণবিজয়পুর, রণভূম, ফতেপুর, পিলজঙ্গ প্রভৃতি স্থানে যুদ্ধ হইয়াছিল বলিয়া শুনা যায়। পিলজঙ্গে সম্ভবতঃ হস্তীর সাহায্যে যুদ্ধ হইয়াছিল। এই সমস্ত খণ্ডযুদ্ধ পরবর্তীকালেও হইতে পারে।

খানজাহান সর্বপ্রথম যে বিশালকায় দীঘি খনন করেন উহার নাম ঘোড়াদীঘি। এই দীঘির জলাশয়ের দৈর্ঘ্য ১০০০ হাত এবং প্রস্থে প্রায় ৬০০ শত হাত। এই ঐতিহাসিক দীঘি খানজাহানের একটি চিরস্থায়ী কীর্তি। শত শত বৎসর ধরিয়া এই দীঘি সুপেয় জল সরবরাহ করিয়া স্থানীয় জনসাধারণের জলকষ্ট নিবারণ করিয়াছে। দীঘিতে বারমাস প্রচুর জল থাকে। ইহার গভীরতা কোন কোন স্থানে ২৫´ ফুটের অধিক। এই দীঘির জল স্বচ্ছ এবং এইরূপ সুপেয় ও গভীর জলাশয় এতদঞ্চলে বিরল। আজিও এতদঞ্চলের অধিবাসীরা উহার খনন কর্তার জলদান পুণ্যের কথা ভারস্বরে ঘোষণা করিতেছে। পূর্ব পাকিস্তানের অন্যতম বৃহত্তম এই দীঘি প্রায় সাড়ে পাঁচশত বর্ষ পূর্বে খনিত হইয়াছিল। বৈজ্ঞানিক যুগে অধুনা এই ধরণের দীঘির প্রয়োজনীয়তা পূর্বের ন্যায় বর্তমানে না থাকিলেও বাগেরহাটের পৌরসভা কর্তৃপক্ষ বর্তমান শহরের প্রাণকেন্দ্র হইতে সাড়ে তিন মাইল দূরে অবস্থিত ঘোড়াদীঘি হইতে পাইপের সাহায্যে পানীয় জল সরবরাহের ব্যবস্থা সম্পন্ন



ষাটগুম্বজ — পূর্ব পাকিস্তানের বৃহত্তম মস্‌জিদ ও দরবারগৃহ — বাগেরহাট

করিয়াছেন। এজন্য দীঘির পূর্বতীরে যন্ত্রপাতি প্রতিষ্ঠাকল্পে একটি ইষ্টক নির্মিত ঘর ও কাষ্ঠ নির্মিত সাঁকোর কার্য সুসম্পন্ন করা হইয়াছে।

ঘোড়াদীঘির নামকরণ সম্পর্কে প্রবাদ আছে যে একটি ঘোড়া এক দৌড়ে যতদূর পর্যন্ত পৌঁছিয়াছিল, ততদীর্ঘ কবিয়া এই দীঘি খনিত হইয়াছিল। ইহার ভিতর কোন সত্য আছে বলিয়া মনে করি না। কেহ কেহ বলেন দীঘি খননের পর খানজাহান অশ্বারোহণ করিয়া চতুর্দিকে ঘুরিয়া পরিদর্শন করিয়াছিলেন, সেইজন্য উহাব নাম হইয়াছে ঘোড়াদীঘি। অন্য মতানুসারে জানা যায় যে এইস্থানে একটি ময়দান ছিল। তথায় সৈন্যদের কুচকাওয়াজ ও ঘোড়দৌড় হইত। ঘোড় দৌড়ের মাঠ বলিয়া উহার নাম হয় ঘোড়াদীঘি। এই দীঘির পূর্বদিকে এখনও ইষ্টক নির্মিত পাকা ঘাট আছে। দীঘির মধ্যে প্রচুর মৎস্য আছে। পূর্বে এই দীঘিতে কয়েকটি কুমীর ছিল, এখন সে কুমীর নাই। ধলাপাড়, কালাপাড় নাম ধরিয়া ডাকিলে কুমীর তীরের সন্নিকটে আসিত।

## ষাট গুম্বজ

ঘোড়াদীঘি পূর্ব পশ্চিমে দীর্ঘ। ইহার পূর্ব তীরে খানজাহানের শ্রেষ্ঠতম কীর্তি সুবিখ্যাত ষাট গুম্বজ অট্টালিকা। ইহার ন্যায় বৃহৎকায় ভজনালয় পূর্ব পাকিস্তানে আর নাই। ইহার দৈর্ঘ ১৬০´ ফুট এবং প্রস্থ ১০৮´ ফুট। গৃহের অভ্যন্তরে গুম্বজের উচ্চতা ২২´ ফুট। এই বিশালকায় হর্মের সম্মুখদিকে মধ্যস্থলে একটি বড় খিলান ও উহাব দুই পার্শ্বে পাচটি করিয়া ছোট খিলান আছে। ইহার প্রাচীরের প্রসস্ততা প্রায় ৯´ ফুট। ষাট গুম্বজ ও খানজাহান আলীর সমাধি সৌধ বিশেষ স্থাপত্য বৈচিত্রে ভাস্কর। এ সকল স্থাপত্যের কোণস্থিত গোলাকার গুম্বজের হেলান ভাব, সরল অলঙ্করণ ও কার্ণিশের বক্রতায় তোগলক স্থাপত্য রীতির প্রভাব বিশেষভাবে পরিস্ফুট। ৬০ গুম্বজের অভ্যন্তর ও বহির্ভাগে বিশেষ করিয়া খিলানের উভয় পার্শ্বের ত্রিভুজাকার অংশে ফুল, লতাপাতা, ইত্যাদি পোড়ামাটির অলঙ্করণ আছে। খানজাহান রীতির স্থাপত্যে মাঝে মাঝে বহুবর্ণে রঞ্জিত মীনা করা চাকচিক্যময় টালির ব্যবহারও দেখা যায়। সমস্ত অট্টালিকা পূর্ব পশ্চিমে ৬৬টি প্রস্তর স্তম্ভের উপর সাতটি করিয়া এগার শ্রেণীতে সর্বমোট ৭৭টি গুম্বজ আচ্ছাদিত একটি

আয়তকার স্থাপত্য নিদর্শন । ছাদের উপর উঠিলে সমস্ত গুম্বজগুলি পরিষ্কার ভাবে দেখা যায় । তন্মধ্যে সত্তরটি গুম্বজের উপরিভাগ গোলাকৃতি এবং মধ্যকার এক সারিতে চৌকোণা বিশিষ্ট সাতটি গুম্বজ আছে। এই গুম্বজগুলি বাংলা চৌচালা রীতিতে নির্মিত। মোট দরজার সংখ্যা পচিশটি, পশ্চিমদিকে একটি ক্ষুদ্র দরজা আছে। নামাজ পড়িবার সময় বা দরবারের কার্যকলাপ চলাকালে যখন লোকে ভরিয়া যাইত তখন সম্ভবতঃ খানজাহান এবং প্রধান অমাত্যগণ পশ্চিমদ্বার দিয়া প্রবেশ করিতেন। ইহা সর্বদা সাধারণের নামাজের জন্য ব্যবহৃত হইত না বলিয়া অনুমিত হয়। এই বিশালকায় গৃহের চারি কোণে চারিটি মিনার আছে। উহা ছাদ হইতে কয়েকফুট উচ্চ এবং উহার মধ্যে ক্ষুদ্র কুঠ্‌রী আছে। উত্তর-পূর্ব ও দক্ষিণ-পূর্ব দিকের মিনারের মধ্যে ঘুরান সিড়ি আছে। ইহার একটিব নাম "আঁধার কোঠা" এবং অন্যটির নাম "শলক কোঠা" বা "রওশন কোঠা"। ইহার সিংহ দরজার পশ্চিমে প্রস্তর কূপের পার্শ্ব দিয়া দক্ষিণ মুখে যাইবার সময় নিজের এগারটি ছায়া দৃষ্টি গোচর হইত বলিয়া সতীশ বাবু বর্ণনা করিয়াছেন। কিন্তু ইহাব ভিতর কোন সত্যতা নাই। উপরে উঠিবার সিড়ি দুইটি সংকীর্ণ এবং এখনকার সিড়ির ন্যায় প্রস্তুত নহে। দক্ষিণ দিকের মিনারে উঠিয়া তৎকালে সম্ভবতঃ সমুদ্র পর্যন্ত দেখা যাইত। কেহ কেহ বলেন এই সুউচ্চ মিনারে উঠিয়া খানজাহানের গুপ্তচরগণ বহিশত্রুর গতায়ত পর্যবেক্ষণ করিতেন। স্যার উল্‌সে হেইগ বলেন, "ষাট গুম্বজের চতুষ্কোণের মিনারগুলি তোঘলোক স্থাপত্য শিল্পের জ্বলন্ত নিদর্শন। ইহার আভ্যন্তরীন প্রশস্ত স্থান অতীব সুন্দর। তবে প্রস্তর স্তম্ভের আধিক্যের জন্য উহার সৌন্দর্য কিছুটা ম্লান হইয়াছে।"

ষাট গুম্বজের মিনারে দাঁড়াইয়া মুয়াজ্জিন উচ্চৈস্বরে আজান দিয়া নামাজের জন্য মুছাল্লিদিগকে আহ্বান করিতেন। ইহা যেমন মস্‌জিদ হিসাবে নামাজের জন্য ব্যবহৃত হইত তদ্রূপ উহা খানজাহানের দরবার গৃহ ছিল। দৈনিক এখানে শাসনকার্য পরিচালনার্থে দরবার বসিত। তুর্ক-আফ্‌গান আমলে এদেশে মাদ্রাসা শিক্ষার প্রবর্তন হয়। তখনকারদিনে প্রত্যেক মস্‌জিদে আরবী ফার্সী প্রভৃতি ভাষা শিক্ষা দেওয়া হইত। এখনও কোন কোন স্থানে সেই পুরাতন রীতি প্রচলিত আছে। এই বিশালকায় গৃহে নামাজ ও সাধারণ

দরবার ব্যতীত মাদ্রাসার কার্যও চলিত বলিয়া অনুমিত হয়। সম্ভবতঃ অসংখ্য ছাত্র এই সুরম্য হর্মে বসিয়া দৈনন্দিন শিক্ষা গ্রহণ করিত। রাজস্ব সংগ্রহ, নানা প্রকার অভিযোগের তদন্ত ও বিচার কার্যও সম্ভবতঃ এখানে বসিয়া চলিত। নামাজের সময় হইলে মুসল্লিরা একত্রিত হইয়া নামাজ আদায় করিত। ষাট গুম্বজ মস্‌জিদের পশ্চিমদিকে ইমামের দাঁড়াইবার জন্য প্রস্তর নির্মিত মেহ্‌রাব ছিল। বর্তমানে কোন মিম্বর নাই। পশ্চিমদিকে একটু বর্ধিত জায়গা ইমামের দাঁড়াইবার স্থান নির্দেশ করিতেছে। এখানে বসিয়া সভাসদগণ রাজকার্য পরিচালনা করিতেন। এইস্থান সুক্ষ্ম কারুকার্যমণ্ডিত ছিল এবং উহার দেওয়াল গাত্রে অসংখ্য লতাপাতা, পদ্মফুল ও অন্যান্য মনোরম নক্সা উৎকীর্ণ ছিল। পাক-ভারত উপমহাদেশে তুর্ক-আফগান স্থাপত্যের মধ্যে ষাটগুম্বজ বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছে। প্রস্তর বিহীন সুন্দরবন প্রদেশে এই বিশালকায় অট্টালিকা যে মর্মর স্বপ্নের স্থান অধিকার করিয়া আছে তাহাতে কোন সন্দেহ নাই। লণ্ডনে প্রকাশিত ইতিহাস গ্রন্থে ( Cambridge History of India ) ষাটগুম্বজের একটি সুন্দর ফটো দেওয়া হইয়াছে এবং উহার স্থাপত্য শিল্পের ভূয়সী প্রশংসা করা হইয়াছে। বাগেরহাটবাসীরা নিকটবর্তী একটি রেলষ্টেশনের নাম ষাটগুম্বজ রাখিয়া মহাত্মা খানজাহানের স্মৃতির প্রতি সম্মান প্রদর্শন করিয়া ধন্যবাদার্হ হইয়াছেন।

ষাটগুম্বজ অট্টালিকার গুম্বজ সংখ্যা ষাটটি নহে। উহার সংখ্যা মোট ৭৭টি, মিনারের গুম্বজ চারিটি — সর্বমোট ৮১টি গুম্বজ আছে। কিন্তু তবুও ইহাকে ষাটগুম্বজ বলা হয় কেন? সাতটি সারিবদ্ধ বলিয়া ইহা সাত গুম্বজ এবং তাহা হইতে ষাটগুম্বজ নামও হইতে পারে। তবে মস্‌জিদের গুম্বজগুলি ৬০টি প্রস্তর নির্মিত স্তম্ভের উপর অবস্থিত। এজন্যও ষাটগুম্বজ নাম হইতে পারে। আমাদের মনে হয় ৬০টি খাম্বাজ বা স্তম্ভ হইতে ষাটগুম্বজ নামকরণ হইয়াছে। খাম্বাজ শব্দ সম্ভবতঃ পরবর্তীকালে গুম্বজে পরিণত হইয়াছে।

পূর্বে ষাটগুম্বজ অট্টালিকার চতুর্দিকে প্রাচীর বেষ্টিত ছিল। এখন সে প্রাচীর নাই। উহার দুই পার্শ্বে কর্মচারীদের জন্য গৃহ নির্মিত হইয়াছিল। সে গৃহগুলি নিশ্চিহ্ন হইয়াছে। বহুকাল যাবৎ তত্ত্বাবধান না করার দরুণ এই বিশালকায় হর্ম জঙ্গলে আবৃত হইয়া ভাঙ্গিয়া যাইবার উপক্রম হইয়াছিল।

ইম্পিরিয়াল গেজেটিয়ার প্রণেতা ডাব্লু ডাব্লু হান্টার বলিয়াছেন যে ১৮৭১ খৃষ্টাব্দে ষাটগুম্বজের সর্বত্র জঙ্গলাবৃত হইয়াছিল। উক্ত গেজেটিয়ারে ষাটগুম্বজের একটি ছবি আছে। ইহাতে দেখা যায় যে তৎকালে ষাট গুম্বজের ছাদের ও গুম্বজের উপর বহু আগাছা বাহির হইয়া পড়ায় উহা হালকা জঙ্গলে পূর্ণ ছিল। ষাট গুম্বজের স্থাপত্য শিল্প সম্পর্কে মিঃ ওমালী বলেন যে উহা খানজাহানের সমাধি সৌধের স্থাপত্য শিল্প অপেক্ষা নিম্ন মানের। তিনি ইহাকে দরবার গৃহ বলিয়া বিশ্বাস করেন না। মিঃ ওমালীর মতে ইহা একটি ভজনালয়। উহার পূর্বদিককার সদর তোরণটি এককালে নগরের শোভা বর্ধন করিত। উহাও সুক্ষ্ম কারুকার্যময় ছিল। এখন উহার শেষ অবস্থা। ১৯০৪ সালের প্রাচীন কীর্তিরাজি রক্ষা আইনের দ্বারা এই অট্টালিকা সরকারের তত্ত্বাবধানে আসিয়াছে। উহাব গুম্বজগুলিও সর্বত্র মেরামত হইয়া এখন উহা যত্নের সহিত রক্ষিত হইতেছে। যাটগুম্বজ দেখিবার জন্য আজিও দৈনিক অসংখ্য লোকের ভীড় হয়। প্রতি বৎসর চৈত্র পূর্ণিমায় যে মেলা হয় সেই সময় অগণিত দর্শক এই অট্টালিকা দেখিয়া তৃপ্তিলাভ করে এবং উহার স্থাপত্য শিল্প দর্শনে স্তম্ভিত হইয়া যায়। বিশালকায় জলাশয়, পার্শ্বে বিশালকায় মসজিদ ও দরবার গৃহ উহার নির্মাণ কর্তার অন্তরের বিশালতার কথা স্মরণ করাইয়া দেয়। ষাট গুম্বজের পূর্বদিকে যে হাজারী কাঠালের বৃক্ষটি কালের সাক্ষী হইয়া দণ্ডায়মান ছিল, বিগত ১৯৬১ সালের প্রলয়ঙ্করী ঝটিকায় তাহা ভাঙ্গিয়া যায়। সম্প্রতি উহারই পার্শ্বে প্রত্নতত্ব বিভাগেব বিশ্রামাগার নির্মিত হইয়াছে।

ষাটগুম্বজ খানজাহানের প্রধান সৌধ। ইহা নির্মাণ করিতে কয়েকবৎসর সময় লাগিয়াছিল এবং অসংখ্য দেশী ও বিদেশী রাজমিস্ত্রী নিয়োজিত হইয়াছিল। আজিও তোগলক আবাদে যে সমস্ত সৌধমালা বিদ্যমান আছে উহার স্থাপত্যশিল্প ষাট গুম্বজের স্থাপত্য শিল্পের সহিতও ইহার মিল আছে। কথিত আছে যে খানজাহান জৌনপুর হইতে দক্ষ মিস্ত্রী আনয়ন করিয়া এই সুরম্য হর্মের নির্মাণ কার্য সমাপ্ত করিয়াছিলেন। জৌনপুব তখন স্বাধীন ছিল এবং সম্ভবতঃ জৌনপুর রাজ্যের শাসনকর্তার সহিত তাঁহার ঘনিষ্ট সম্বন্ধ ছিল। কেহ কেহ বলিয়াছেন যে তিনি জৌনপুর হইতেই এদেশে আসিয়াছিলেন। খানজাহান যে জৌনপুরের প্রতিষ্ঠাতা খাজায়েজাহান নহে, তাহা আমরা স্পষ্টাক্ষরে পূর্বে প্রমাণ করিয়া দেখাইয়াছি।



ষাটগুম্বজ অট্টালিকা — (আভ্যন্তরীণ দৃশ্য)

- বাগেরহাট

## বসতবাটী নির্মাণ ও অন্যান্য কীর্তি

ষাট গুম্বজ হইতে একটি খাঞ্জালী রাস্তা উত্তরমুখী হইয়া ভৈরব পর্যন্ত এবং অন্য রাস্তা পূর্বদিকে বর্তমান বাগেরহাট শহর পর্যন্ত গিয়াছিল। তৃতীয় রাস্তা দ্বিতীয় রাস্তা হইতে উত্তরমুখী হইয়া নদীতীর দিয়া প্রথম রাস্তার সহিত মিশিয়াছিল। এই শেষোক্ত রাস্তার পশ্চিম পার্শ্বে ভৈরবতীরে খানজাহানের গড়বেষ্টিত বাড়ী ছিল। গড়ের চিহ্ন বর্তমানে নাই বলিলেই চলে। এই খানে স্তূপের আশে পাশে কয়েকখানা প্রকাণ্ড প্রস্তর স্তম্ভ এখনও পড়িয়া আছে। এখানে সোনা মসজিদ নামে একটি মসজিদ ছিল। এখানকার বয়োবৃদ্ধ লোকেরা এই মসজিদের ভগ্নাবশেষ দেখিয়াছেন। বাড়ীর সংলগ্ন এই মসজিদে সম্ভবতঃ খানজাহান দৈনন্দিন নামাজ আদায় করিতেন। বাড়ীর সদর ছিল পূর্ব দিকে এবং নদীতীরে পাকা ঘাট ও খানজাহানের আবাসবাটীর তোরণ ছিল। উহার নিকটেই কোতয়ালী চৌতারা এবং পশ্চিমদিকে একটি ছিলেখানা বা অস্ত্রাগার ছিল। কোতয়াল পুলিশ ও সৈন্যদের সাহায্যে শহরের শান্তি রক্ষা হইত। রাজ্যের প্রধান রক্ষীবাহিনীর প্রধান কেন্দ্রস্থল এইখানেই অবস্থিত ছিল।

খানজাহানের প্রাচীর বেষ্টিত বাড়ীর দেওয়াল এগার হাত উঁচু ও সাত হাত প্রশস্ত ছিল। ইহা এক প্রকার দুর্ভেদ্য ছিল বলিলে অত্যুক্তি হয় না। এই প্রাচীরের বেষ্টন সর্বাপেক্ষা অধিক কারণ এইখানেই খানজাহানের নিজস্ব বাড়ী এবং অস্ত্রাগার ছিল। সাধারণে এই বাড়ীকে সোনাবিবির বাড়ী বলে এবং ক্ষুদ্র পুকুরটিকে বিষপুকুর বলে। "বিষ" পুকুর নামের পিছনে যে কোন ঐতিহাসিক সত্য নাই তাহা পরে বলিব। অন্যান্য যে সমস্ত দালান কোঠার দেওয়ালের বেষ্টন সাধারণতঃ চার হইতে পাঁচ হাত তাহাও এখনকার দিনে বিস্ময় সৃষ্টি করে। নদীতীরে খানজাহানের বাড়ীর সংলগ্ন জমিতে এখন পালেরা বাস করে। কথিত আছে তিনি অস্ত্রসস্ত্র, ইষ্টক ও মৃণ্ময়পাত্র প্রস্তুতের জন্য কর্মকার, কুম্ভকার, রাজমিস্ত্রী প্রভৃতি কারিগর সঙ্গে আনিয়াছিলেন। একদা পাল পাড়ার একস্থানে সতেরটি মাজার পাওয়া যায়। এইখানে মৃত্তিকা খনন কালে একটি কবর হইতে খোশবু বাহির হয়, তখন খনন কার্য বন্ধ করিয়া দেওয়া হয়। সম্ভবতঃ কোন সুগন্ধ দ্রব্য কবরের মধ্যে প্রোথিত ছিল। সম্প্রতিকালে

এইস্থানে মরা ভৈরবের খাতের মধ্যে মৎস্য ধরিবার সময় স্থানীয় দুই তিন জন লোক প্রচুর স্বর্ণ ও স্বর্ণালঙ্কার পায়। শুনা যায় মৎস্যের ভাণ্ড ও গামছা ভর্তি করিয়া দুই ব্যক্তি এই স্বর্ণ ও অলঙ্কার বাড়ীতে লুকাইয়া রাখে। স্থানীয় লোকেরা বাগেরহাটে খবর দিলে তৎকালীন এস, ডি, ও, মিঃ বখতিয়ার আলী পুলিসের সাহায্যে তল্লাশীর পর কিছু স্বর্ণ ও অলঙ্কার উদ্ধার করেন। তাহাও নাকি অনেকে ২।১টি করিয়া লইয়া যায়। বাগেরহাট ট্রেজারীতে উহার কিছু কিছু রক্ষিত ছিল। কেহ কেহ বলেন খানজাহান আলী সোনা পুতিয়া রাখিতেন এবং ইহা সেই কালের লুকায়িত সোনা। আবার কেহ কেহ বলেন উহা হয়ত কোন কালে কেহ রাখিয়া দিয়াছিলেন বা নৌকাডুবির ফলে এইখানে পড়িয়া ছিল। স্বর্ণলঙ্কারের মধ্যে একটি সোনার মুকুট ও কয়েকটি বৃহৎকায় অঙ্গুরী পাওয়া গিয়াছিল। কেহ কেহ বলেন যে ঐ মুকুট ও অঙ্গুরীয় কোন দেবমূর্তির গাত্রে ব্যবহৃত হইত। যাহা হউক এ বিষয় বাগেরহাট অঞ্চলে এমন চটকদার গল্পের সৃষ্টি হইয়াছিল যাহা খুবই অতিরঞ্জিত।

ঘোড়াদীঘি খনন, ষাটগুম্বজ ও স্বীয় বসতবাটী নির্মাণের পর খানজাহান এইখানেই স্থায়ীভাবে শেষ জীবন অতিবাহিত করিতে মনস্থ করেন। তিনি যে অগণিত ধনভাণ্ডার সঙ্গে আনিয়াছিলেন তাহ সহজেই অনুমেয়। তিনি এতদঞ্চলে একটি ক্ষুদ্র রাজ্যের সৃষ্টি করিয়াছিলেন। সুন্দরবনের বিভিন্ন স্থানে জঙ্গল আবাদ করিয়া তিনি লোকালয় স্থাপন করিয়াছিলেন। বাগেরহাটের এ অঞ্চলও জঙ্গলাকীর্ণ ছিল। প্রাচীনকাল হইতে সম্ভবতঃ এইস্থানে সামান্য বসতি এখানে সেখানে থাকিতে পারে। খানজাহানের বয়সও অধিক হইয়াছিল। সেইজন্য এখানে তিনি মনস্থির করিয়া মসজিদ ও রাস্তা নির্মাণ, দীঘি খনন, ধর্ম চিন্তা ও ইসলাম প্রচারে আত্মনিয়োগ করেন। তাঁহার যোগ্য শিষ্যও জুটিয়াছিল। যশোরের গরীব শাহ ও বাহরাম শাহের কথা পূর্বেই বলিয়াছি। মোহাম্মদ তাহের, বুড়ো খাঁ, ফতে খাঁ ও খালাস খাঁর কার্য-কাহিনী বর্ণিত হইয়াছে। এখতিয়ার খাঁ, বড় আজম খাঁ, ছোট আজম খাঁ আনোয়ার খাঁ, শাহাদাৎ খাঁ, রেজাই খাঁ, বদর খাঁ, ছুটী খাঁ, কোমর খাঁ, শের খাঁ, দিদার খাঁ, আহম্মদ খাঁ প্রভৃতি তাঁহার প্রধান শিষ্য ছিলেন। ঘোড়াদীঘির পশ্চিমে সায়েড়া

গ্রামে গরীব শাহের দীঘি ও এবাদতখানা ছিল। সায়েড়ায় মসজিদ নির্মাণ ও দীঘি খনিত হইয়াছিল। খানজাহানের শিষ্য বদর খাঁর নামে সিংড়ে গ্রামে বদর দীঘি আছে। বড় আজম খাঁ ও ছোট আজম খাঁ নামীয় দীঘি খাঁরদুয়ার গ্রামে অবস্থিত। বড় আজিম খাঁর নামানুসারে এই গ্রামের নাম খাঁরদুয়ার হইয়াছে। তাঁহারা উভয়েই খানজাহানের নির্মাণ কার্যের ইঞ্জিনিয়ার ছিলেন। খাঁরদুয়ার গ্রামে এখনও লোকে তাঁহাদের বাসস্থান দেখাইয়া থাকে। স্থানীয় লোকে তাঁহাদিগকে গ্রাম্য ভাষায় বড় আজমে ও ছোট আজমে বলিয়া জানে। এখানে বড় আজম খাঁ নামীয় একটী মসজিদ ছিল এবং জঙ্গলের মধ্যে মৃত্তিকার নিম্নে সুড়ঙ্গ ছিল।

খাঁরদুয়ারে হর্ম্যরাজির মালমসলা প্রস্তুত ও সুর্কি ভাঙ্গার কারখানা ছিল। এই কারখানায় সুর্কি ভাঙ্গার জন্য ষাটটি বা একশতটি ঢেকী একই সঙ্গে কার্যরত থাকিত। একটি ঢেকীতে টান দিলে সমস্ত ঢেকী হইতে একই সঙ্গে সুর্কি ভাঙ্গার কাজ চলিত। স্থানীয় প্রবীণ ও বিশ্বস্ত লোকেরা এই ঘটনা তাঁহাদের পুরুষানুক্রমে শুনিয়া আসিতেছেন। এখানে জনশ্রুতির মূল্য আছে বলিয়া মনে করি। খানজাহান গুণী ও জ্ঞানী ব্যক্তি ছিলেন, সেজন্য গুণের সমাদর করিতেন। পার্শ্ববর্তী অঞ্চলের গুণবান লোকদের তিনি খলিফাতাবাদে আনিয়া বসতির ব্যবস্থা করিতেন। কথিত আছে যে ফরিদপুর হইতে তিনি চাঁদ খাঁ ও বাহাদুর খাঁ নামীয় দুই গুণবান ভ্রাতাকে আনিয়া তদীয় শহরে বসতি স্থাপন করাইয়াছিলেন।

সুন্দরঘোনায় ঘোড়দীঘির পূর্ব পার্শ্বে একটি প্রকাণ্ড দীঘি খনিত হইয়াছিল। উহা কোদাল ধোয়ার দীঘি বলিয়া খ্যাত। এই দীঘি প্রায় মজিয়া গিয়াছে। ঐ গ্রামে বখতিয়ার খাঁর দীঘি ও ক'ড়ে মসজিদের সংলগ্ন দীঘি, মীর্জাপুর গ্রামে পাচু দীঘি মহাত্মা খানজাহানের অক্ষয় কীর্তি আজিও লোকমুখে ঘোষিত হইতেছে। তিনি সুন্দরঘোনা গ্রামে শ্বেত পাথরের একটি ছোট মসজিদ নির্মাণ করিয়াছিলেন। উহাকে কড়ে মসজিদ বলা হইত। কেহ কেহ বলেন উহাতে এমন সুন্দরভাবে চুনকাম করা হইয়াছিল যে উহা বহুকাল ধরিয়া সাদা ধবধবে দেখাইত এবং সেইজন্য উহার নাম হইয়াছিল কড়ে মসজিদ। অন্যান্য প্রকাণ্ড দীঘির মধ্যে আহম্মদ খাঁ ও শাহাদত খাঁর দীঘি বিশেষ

উল্লেখযোগ্য। এখ্‌তিয়ার খাঁর দীঘি ৩৮ বিঘা জমি জুড়িয়া বিস্তৃত। এই দীঘিতে এমন দামদল ছিল যে উহার উপর দিয়া মানুষ পদব্রজে যাতায়াত করিতে পারিত। এই দীঘিতে কয়েকটি কুমীর ছিল। দামদল পরিষ্কার করার সময় এবং মৎস্য চাষের জন্য বহু সর্প ও কুমীর বন্দুকের গুলী করিয়া মারিয়া ফেলা হয়। দীঘির মালিকেরা সংস্কারের পর ইহাতে মৎস্য চাষ করিতেছেন। সুন্দরঘোনায় শাহাদাত খাঁর দীঘি বর্তমানে মজিয়া গিয়াছে। উহাতে ধান্য ফসলের আবাদ করা হয়।

যাহা হউক খানজাহান বাগেরহাটে সুপ্রতিষ্ঠিত হইবার সঙ্গে সঙ্গে উহার নামকরণ করেন খলিফাতে-আবাদ বা প্রতিনিধির কর্মস্থল। ইহার অন্য নাম হাবেলী কসবা অর্থাৎ বাসস্থানের শহর। ইহাই খানজাহানের প্রতিষ্ঠিত শেষ ও বৃহত্তম শহর এবং তদীয় রাজ্যের রাজধানী। সম্প্রতি বাংলা একাডেমী হইতে প্রকাশিত পূর্ব পাকিস্তানের সুফী সাধক পুস্তকের লেখক গোলাম সাক্‌লায়েন বলিয়াছেন যে খানজাহানের রাজধানী ছিল পায়গ্রাম কসবায়। কিন্তু তাহা ঠিক নহে। পায়গ্রাম কসবায় রাজস্ব আদায়ের একটি কেন্দ্র এবং খানজাহান প্রতিষ্ঠিত একটি শহর ছিল। কিন্তু রাজধানী ছিল খলিফাতে—আবাদ বা হাবেলী কসবায়।

প্রতিনিধি অর্থে তিনি দিল্লীর সুলতানের বা বঙ্গের স্বাধীন সুলতানের প্রতিনিধি তাহাই আমাদের বিবেচ্য। দিল্লীর সুলতানের সঙ্গে তাঁহার কোন সম্পর্ক থাকিলে ইতিহাসে তাহা লিপিবদ্ধ থাকাই স্বাভাবিক। ঐতিহাসিক কাশিম ফিরিশতা, জিয়া বারাণী, আবদুল কাদের বদাউনী প্রভৃতি সমসাময়িক লেখকদের গ্রন্থে এ বিষয়ের কোন উল্লেখ নাই। গভীরভাবে তন্নতন্ন করিয়া অনুসন্ধান করিয়াও কিছু পাওয়া যায় নাই। দিল্লী নগরীর ষড়যন্ত্র ও বিশৃঙ্খল অবস্থার মধ্যে তিনি রাজকার্যে বিতৃষ্ণ হইয়া নির্জন বাস, জনহিতৈষণা ও ধর্ম সাধনায় আত্মনিয়োগ করিবার জন্যই এদেশে শুভাগমন করিয়াছিলেন। বাগেরহাট হইতে মহানগরী দিল্লী পর্যন্ত সংবাদ আদান প্রদানেরও কোন ব্যবস্থার কথা আমরা জানি না। খানজাহান প্রথম জীবনে স্বাধীন ভাবেই রাজকার্য পরিচালনা করিতেন। জনগণ সংকটকালে তাঁহার নেতৃত্ব

পাইয়া ধন্য মনে করিয়াছিল। গৌড়ের স্বাধীন সুলতানও ইহাতে কোন আপত্তি করেন নাই। সামসুদ্দিন ইলিয়াস ও তদীয় পুত্র সেকন্দার শাহ দিল্লীর সুলতান ফিরোজ শাহ তোগলকের সহিত যুদ্ধ করিয়া বঙ্গের স্বাধীনতা অক্ষুণ্ণ রাখিয়াছিলেন। বঙ্গদেশের অভ্যন্তরে বা রাজধানীতে সম্রাটের কোন প্রাধান্য ছিল না। নাসিরুদ্দীন মাহমুদ তখন গৌড়ের স্বাধীন সুলতান। সম্ভবতঃ খানজাহান তাঁহার সহিত সখ্যতা স্থাপন ও রাজ্য প্রতিষ্ঠা করিয়া তাঁহারই প্রতিনিধি হিসাবে রাজ্যের নাম খলিফাতাবাদ রাখিয়া শাসন করিতেন। অধ্যাপক ডক্টর দানী বলেন যে খুব সম্ভব খানজাহান গৌড় সুলতানের প্রতি আনুগত্য স্বীকার করিয়াছিলেন। আধুনিক গবেষণায় ইহাই প্রমাণিত হইয়াছে যে খানজাহান গৌড়ের সুলতান মাহমুদ শাহের প্রতিনিধি হিসাবে রাজকার্য পরিচালনা করিতেন। কথিত আছে যে তিনি তাঁহাকে একটি সনদ দিয়া সুন্দরবন আবাদের ভারার্পণ করিয়াছিলেন। গৌড়ের সুলতানদের মধ্যে একমাত্র মাহমুদ শাহই খলিফাতোল মোসতায়ান বা আল্লাহর প্রতিনিধি—এই উপাধি গ্রহণ করিয়াছিলেন। ঢাকার যে মসজিদের আলোচনা ইতিপূর্বে করিয়াছি, উহাতে এই কথাটি লিখিত আছে। সেইজন্য খানজাহান প্রতিষ্ঠিত শহরের নাম গৌড় সুলতানের উপাধি অনুসারে খলিফাতাবাদ হওয়াই স্বাভাবিক। গৌড়ের সুলতান তখন প্রথম নাসিরুদ্দীন মাহমুদ। খানজাহানের পূর্বে সুন্দরবন অঞ্চল মুসলমান অধিকারে আসিয়াছিল। তাঁহার আগমন সময় হইতে এই বিস্তীর্ণ অঞ্চলে মুসলমান শাসন স্থায়ী হইয়াছিল।

খানজাহান স্বাধীন রাজার ন্যায় চলিতেন না। উহার প্রমাণস্বরূপ বলা যায় যে তিনি স্বনামে কোন মুদ্রাঙ্কন করেন নাই। বাগেরহাট অঞ্চলে বিভিন্ন সময়ের প্রাচীনকালীন মুদ্রা পাওয়া গিয়াছে। কিন্তু খানজাহানের নামীয় একটি মুদ্রাও আজ পর্যন্ত আবিষ্কৃত হয় নাই। বঙ্গের সুলতানের সহিত খানজাহানের যে সখ্যতা ছিল তাহা সপ্রমাণিত হইয়াছে। সমাধি লিপি হইতে জানা যায় যে ১৪৫৯ খৃষ্টাব্দে ২৫শে অক্টোবর খানজাহান ইহধাম ত্যাগ করেন। নাসিরুদ্দীন মাহমুদ ১৪৪২-১৪৬০ খৃষ্টাব্দ পর্যন্ত রাজত্ব করেন। ১৪৫৪ খৃষ্টাব্দে (৮৫৮ হিজরী) আবিষ্কৃত নাসিরুদ্দীনের মুদ্রায় মাহমুদাবাদের

উল্লেখ আছে। উহা যশোর জেলার অন্তর্গত। মাহমুদ শাহের মৃত্যুর পর তৎপুত্র বরবক শাহ সুলতান হইয়াছিলেন। সুন্দরবন সংলগ্ন বরিশালের অন্তর্গত পাটুয়াখালী মহকুমার মীর্জাগঞ্জের সন্নিকটে মসজিদ বাড়ী গ্রামের একটি মসজিদের আরবী লিপি হইতে জানা যায় যে উহা সুলতান বরবক্ শাহের নির্দেশে নির্মিত হইয়াছিল। পটুয়াখালী খলিফাতাবাদের পূর্ব সীমায় অবস্থিত এবং গৌড়ের স্বাধীন সুলতানের রাজ্যাধীন ছিল। সেইজন্য সহজেই সিদ্ধান্ত করা যায় যে খলিফাতাবাদ বা বাগেরহাট অঞ্চল গৌড়ের সুলতানের অধীন ছিল।

অন্যূন চল্লিশ বৎসর ধরিয়া হাবেলী কসবা বনামে খলিফাতে-আবাদ শহর গড়িয়া উঠিয়াছিল। ১৫৮২ খৃষ্টাব্দে সম্রাট আকবরের সময় রাজা তোডরমল্ল বঙ্গদেশ জরিপ করিয়া যে রাজস্ব তালিকা প্রস্তুত করিয়াছিলেন, উহাতে পরগণা খলিফাতে-আবাদ নামীয় একটি বিভাগ দৃষ্ট হয়। ১৫৭৮ খৃষ্টাব্দে খলিফাতাবাদ ও অন্যান্য ৩৪টি পরগণার রাজস্ব ১,৩৫,০৫৩৲ টাকায় পৌঁছিয়াছিল।

খানজাহান সম্ভবতঃ তিরিশ হইতে চল্লিশ বৎসর কাল পর্যন্ত খলিফাতাবাদ শহরে শেষ জীবন অতিবাহিত করিয়াছিলেন। তাঁহার তিরোধানের পর এই শহর জনাকীর্ণ ছিল। শহরের প্রাথমিক কার্য সমাপন করিবার পর তিনি রাজদণ্ড হস্তগত করিয়া সুন্দরবন অঞ্চল শাসন করিতে থাকেন। পশ্চিমে সায়েড়া-সদুল্লাপুর হইতে পূর্বে বোটপুর পর্যন্ত এই শহর প্রায় সাত মাইল দীর্ঘ ছিল। দীঘির পাড়, কাড়াপাড়া, সিংড়াই, বাদে কাড়াপাড়া, খাঁর দুয়ার, বোটপুর, ফতেপুর, সোনাতলা, সরাই, মুনিগঞ্জী, রণবিজয়পুর, হরিণখানা, দশানী, কাঠাল, বাগমারা, দরিয়াতালুক, কুলিয়াদাইড়, জোয়ারেরকুল পোলঘাট, রাজাপুর, মরগা, পাটরপাড়া, দেওয়ালবাটী, ফুলতলা, বাবাসাটী, সুন্দরঘোনা, বারাকপুর, নোনাডাঙ্গা, চুনখোলা, মির্জাপুর প্রভৃতি গ্রাম খলিফাতাবাদ শহর ও শহরতলীর অন্তর্গত ছিল। শহরের সর্বত্র ঘন বসতি ও অসংখ্য লোকের বাস ছিল। সর্বত্র অসংখ্য জলাশয়, বসতবাটীর নিদর্শন, মসজিদ, গোরস্থান প্রভৃতি দর্শনে ইহা সহজেই অনুমিত হয়। এখনও যে কোন

স্থান খনন করিলে ইষ্টক ও প্রস্তর পাওয়া যায়। শহরের প্রায় সর্বত্র অসংখ্য মানুষের অস্থি ও কঙ্কাল পাওয়া যায়। প্রবাদ আছে যে খানজাহানের শিষ্য সংখ্যা বর্ধিত হইয়া ৩৬০ জনে পরিণত হইয়াছিল এবং প্রত্যেকের জন্য তিনি একটি করিয়া মোট ৩৬০টি মস্‌জিদ ও ৩৬০টি দীঘি খনন করিয়াছিলেন। এই প্রবাদের মধ্যে কিছুটা অতিরঞ্জিত আছে বলিয়া মনে করি। বার আউলিয়া, ৩৬০ দরবেশ এবং ৩৬০টি দীঘির কথা যশোর-খুলনা ও সিলেট অঞ্চলে শ্রুত হয়। ১২ এবং ৩৬০ কথার বিশেষ তাৎপর্য আছে বলিয়া মনে হয়। বার মাস এবং ৩৬০ দিনে বৎসর ধরার জন্য সম্ভবতঃ কথা দুইটির উৎপত্তি হইয়াছে। সেই প্রকারে পাঁচ পীর কথার উদ্ভব হইয়াছে। তদ্রূপ বারভূঞার নেতা বারজন বা কমবেশী কিনা সঠিকভাবে নির্ণয় করা দুষ্কর হইয়া পড়িয়াছে।

ভিন্ন ধর্মাবলম্বীদের দেশে ইসলাম ধর্ম প্রচার করিয়া যাঁহারা ধন্য হইয়াছেন তাঁহাদের নাম দেশবাসী চিরদিন পরম শ্রদ্ধার সহিত স্মরণ করিবে। কিন্তু এই সমস্ত মহাত্মার তিরোধানের পর তদীয় ভক্তগণ বহু অতিরঞ্জিত ও অসম্ভব ঘটনা তাঁহাদের পুণ্য নামের সহিত যোগ করিয়া প্রচার করিয়াছেন। অনেক লেখক এই সমস্ত তথ্যের উপর ভিত্তি করিয়া পুস্তক রচনা করিয়াছেন। তাঁহারা বিশেষ সঙ্কোচের সহিত সত্য উদ্‌ঘাটনে বিরত রহিয়াছেন। ঐতিহাসিকের কর্তব্য যথাসম্ভব অতিরঞ্জিত ঘটনাকে এড়াইয়া চলা। ৩৬০টি দীঘি ও ৩৬০টি মস্‌জিদের প্রবাদ অতিরঞ্জিত। তবে খানজাহান বহু মসজিদ ও অসংখ্য দীঘি খনন করাইয়াছিলেন। বাগেরহাট অঞ্চলে ২০।২৫টি বড় বড় দীঘি ব্যতীত আরও বহু পুকুর ও জলাশয়ের চিহ্ন আছে। পুকুরগুলি ও গর্ত সমূহ এত নিকটবর্তী অবস্থিত যে উহার সবগুলি জলাশয় বলিয়া মনে হয় না। অনুসন্ধানের পর জানিতে পারিয়াছি যে উহার অনেকগুলি হইতে মাটি তুলিয়া ইষ্টক প্রস্তুত করা হইত। তথায় জলাশয় ও খাতের ন্যায় চিহ্ন রহিয়াছে। বহুস্থানে খাত, গড়খাই ও নদীনালার চিহ্ন আজিও দেখিতে পাওয়া যায়।

যাহা হউক খানজাহানের শহর মরগার খাল ও ভৈরব নদীর উভয় তীর হইতে দক্ষিণে মোস্তফাপুর ও কাড়াপাড়ার বিল পর্যন্ত প্রায় চার মাইল প্রশস্ত ছিল। শহরের সর্বত্র আজিও তাঁহার কীর্তিরাজি দৃষ্টিগোচর হয়। যেখানে

নদী তীরে খানজাহানের আবাসবাটী ও তোরণ ছিল, তথা হইতে রাস্তা মরগার খালের কূল দিয়া উত্তরমুখী হইয়া পূর্ব দিকে গিয়াছিল। ভৈরবের প্রাচীন খাতকে এখন মরগার খাল বলা হয়। ইহারই পশ্চিম তীরে জাহাজ বোঝাই হইয়া দেশ বিদেশ হইতে বাণিজ্য পোত পণ্য সম্ভারের আমদানী ও রপ্তানী কার্য চালাইত এবং শহর নির্মাণের আবশ্যকীয় তৈজসপত্র এই স্থানে অবতরণ করান হইত। এই স্থানের নাম জাহাজঘাটা। এখনও মরগা গ্রামে রাস্তার পার্শ্বে একটি কৃষ্ণ প্রস্তরের স্তম্ভ জাহাজ ঘাটার স্থান নির্দেশ করিতেছে। ঐ প্রস্তরের গাত্রে একটি মূর্তির চিহ্ন আছে। বাগেরহাটে কোন প্রস্তর ছিল না। রাজমহল, গৌড় ও চট্টগ্রাম হইতে এই সমস্ত পাথর নৌকাযোগে আমদানী করা হইত। লোকমুখে প্রবাদ আছে যে প্রস্তর সমূহ পীর খানজাহান আলীর অলৌকিক শক্তির প্রভাবে ভাসিয়া আসিত। একথা শুধু অতিরঞ্জিত নহে, অবিশ্বাস্যও বটে।

খানজাহানের অন্যান্য কীর্তিরাজির বিষয় একে একে বর্ণনা করিতেছি। তাঁহার প্রতিষ্ঠিত খলিফাতাবাদ নগরী সুরক্ষিত ছিল। প্রত্যেক রাস্তার প্রবেশদ্বারে রক্ষীদের অবস্থানের স্থান আজিও দেখিতে পাওয়া যায়। রক্ষীরা নগরের শান্তিরক্ষা, সাধারণের গতিপথ নির্দেশ, প্রভৃতি কার্য পরিচালনা করিত। ষাটগুম্বজ হইতে বাগেরহাট পর্যন্ত রাস্তার পার্শ্ব দিয়া এখনও বহু দীঘি, অট্টালিকার ভগ্নাবশেষ ও প্রস্তর খণ্ড দৃষ্টিগোচর হয়। রনবিজয়পুরে ফকির বাড়ীতে একটি পুকুর আছে। তথায় একটি বিরাটকায় এক গুম্বজ বিশিষ্ট মস্‌জিদ জরাজীর্ণ অবস্থায় পড়িয়া আছে। ইহার পূর্বে দরগার রাস্তার পার্শ্বে ঠাণ্ডা পীরের মাজার ও মস্‌জিদ। এই স্থান হইতে ২।৩ রশি দক্ষিণ পূর্বে রণবিজয়পুরে ফকিরের ভিটায় একটি পাকা মাজার সম্প্রতি আবিষ্কার হইয়াছে। ইহারই সন্নিকটে পাগল পীরের মাজার। হিন্দুরা এই মাজারে দুধকলা দিয়া থাকে। কৃষ্ণনগর গ্রামে বড় রাস্তার উত্তর পার্শ্বে হোসেন শাহ্‌ নামীয় দশ গুম্বজ বিশিষ্ট প্রকাণ্ড মস্‌জিদ অবস্থিত। ইহা সম্ভবতঃ হোসেন শাহী বংশের কীর্তি। কাঠাল গ্রামে একজন পীরের মাজার আছে। হিন্দুরা রাত্রে সেখানে আলো জ্বালাইয়া রাখে। কাড়াপাড়া

রাস্তার সঙ্গমস্থলে রক্ষীদের ঘর ছিল এবং উহার উত্তরে একটি পুকুর আছে। বুড়োখাঁর দীঘির পূর্ব-দক্ষিণ কোণে পাকা ইমারতের ভগ্নাবশেষ আছে।

কথিত আছে নুরুল আমীন হাইস্কুলের উত্তরে খানজাহানের মোসাফেরখানা ছিল। তিনি জনহিতার্থে যেরূপ মুক্ত হস্তে দান করিয়াছেন তাহাতে তাঁহার মোসাফেরখানায় বহু আগন্তুক খানাপিনা করিত তাহা সহজেই অনুমেয়। মোসাফিরখানাকে সবাইখানাও বলা হয়। সবাইখানা হইতে বাগেরহাটের সোরাই বা সরই গ্রামের উৎপত্তি হইয়াছে। এখানে মিঠা পুকুর নামীয় একটি পুকুর ও তৎসংলগ্ন বাড়ী ছিল। এই স্থানে বড় বড় কয়েকখানি প্রস্তর আজিও দৃষ্টিগোচর হয়।

দরগা হইতে পশ্চিমদিকে জিন্দাপীরের মাজার। ইহার পশ্চিম-উত্তরে উঁচু স্থানে রেজাই খাঁ নামীয় ছয় গুম্বজবিশিষ্ট মসজিদটি ভাঙ্গিয়া পড়িতেছে। গুম্বজের কয়েকটি প্রস্তর নির্মিত থাম এখনও পড়িয়া রহিয়াছে। উহার দেওয়ালে আগাছা জন্মিয়া ভগ্ন কায় তরান্বিত করিতেছে। উহার পূর্ব পার্শ্বে উঁচু জায়গায় ইমারতের চিহ্ন আছে। উহাকে লোকে ছিলেখানা বলে। কেহ কেহ বলেন ওখানে কোমর খাঁর বাড়ী ছিল। পুকুরের সংখ্যাধিক্যের কারণ শুধু পানীয় জল ও ইষ্টক প্রস্তুতের জন্য নহে। গৃহ নির্মাণের জায়গা উঁচু করা এবং নিম্ন স্থলকে সমতল করার জন্যও পুকুর খনন করার প্রয়োজন ছিল। যেখানেই প্রাচীন কীর্তি সেখানেই উর্বর মস্তিষ্ক প্রসূত কিছুনা কিছু কুসংস্কার আবিষ্কৃত হয়। ধর্মান্ধতা এই সমস্ত কুসংস্কার সৃষ্টির মূল। এ বিশ্বে ধর্মের নামে যত কুসংস্কার, গ্লানি, রক্তপাত ও পাপকার্য প্রসার লাভ করিয়াছে অধর্মের নামেও তাহা সংঘটিত নয় নাই। রেজাই খাঁ নামীয় মসজিদে কৃষ্ণ প্রস্তরের বড় বড় কয়েকটি থাম আছে। একটি থামে লোকে ভক্তিভরে দুগ্ধ দিয়া থাকে। ঐ পাথরে দুগ্ধ শুষিয়া লয়। এই পাথর সম্পর্কে বহু অলৌকিক কাহিনী শ্রুত হয়। প্রকৃতপক্ষে প্রস্তর খানি ক্ষয়িষ্ণু মসজিদের একখানি স্তম্ভের একাংশ। ইহার মধ্যে অলৌকিকত্ব কিছু থাকা একেবারেই অসম্ভব।

বাগেরহাট শহরে সুলতান নসরৎ শাহ খনিত মিঠাপুকুর ও তাঁহার

ঐতিহাসিক খলিফাতাবাদ টাঁকশালের কথা গ্রন্থের অন্যত্র বর্ণনা করিয়াছি। এই মিঠাপুকুরের ৬।৭ রশি দক্ষিণে দ্বিতীয় ঘোড়াদীঘি নামীয় আর একটি বড় দীঘি ছিল। কেহ কেহ বলেন এই দীঘির অনতিদূরে খানজাহানের যন্ত্রর মন্ত্রর ( Ovservatory ) ছিল। উহার নির্মাণ কৌশল দেখিয়া এইরূপ অনুমান করা হইয়াছে। বাগমারা গ্রামে আনোয়ার খাঁ নামীয় দীঘি ও মসজিদ আছে। আফ্‌রা, খলসী, উৎকুল, বাদখালী, রামপাল থানার কালেখারবেড় প্রভৃতি গ্রামের দীঘি অদ্যাবধি সুপেয় জল সরবরাহ করিয়া খানজাহান আলীর মহাপুণ্যের কীর্তি তারস্বরে ঘোষণা করিতেছে। রামপাল থানার হুড়কো গ্রামে সুপেয় ঝলমলে দীঘির কথা অন্যত্র বর্ণনা করিয়াছি। উহাও খানজাহান খনিত বলিয়া প্রবাদ আছে।

বাগেরহাট হইতে ষাটগুম্বজ রাস্তার মাঝামাঝি স্থান হইতে দক্ষিণে কাড়াপাড়ার রাস্তার পার্শ্বে বিশালকায় একটি দীঘি খনিত হইয়াছিল। এই দীঘির দৈর্ঘ্য ১৭০০ হাত এবং প্রস্থ প্রায় ৪০০ হাত হইবে। এরূপ সুদীর্ঘ দীঘি এতদঞ্চলে আর নাই। ইহার জল সুপেয় নহে। সেইজন্য সম্ভবতঃ উহার নামকরণ হইয়াছে পচাদীঘি। পচাদীঘির উৎপত্তি ও নামকরণ সম্বন্ধে অনেক কিংবদন্তী এদেশে প্রচলিত আছে। কেহ কেহ অনুমান করেন যে এই দীঘি তৎকালীন নদীর দুই মুখ বাঁধিয়া সামান্য খনন করিয়া দীঘিতে পরিণত করা হইয়াছিল। ইহার পাড় সুউচ্চ নহে, সেইজন্য এরূপ অনুমান করা স্বাভাবিক। বিস্তীর্ণ ভূমি জুড়িয়া এই দীঘি বিস্তারিত। ইহার উত্তরে দশানী গ্রাম। পূর্বে বাদে কাড়াপাড়া, দক্ষিণে ফুলতলা এবং পশ্চিমে দেওয়ালবাড়ী ও ফুলতলা গ্রাম। এই দীঘি ভরাট হইয়া স্থানে স্থানে নলখাগড়ার জঙ্গলে ভরিয়া গিয়াছিল। উহা এখন পরিষ্কার করা হইয়াছে। মৎস্য রক্ষণ ব্যবস্থা এই দীঘিতে আছে। উত্তর ও দক্ষিণে আবাদাযোগ্য ভূমি প্রস্তুত হইয়াছে। খাঞ্জালী দীঘি ও ঘোড়াদীঘির পরই ইহার স্থান। চতুর্থ স্থান অধিকার করিয়াছে এখ্‌তিয়ার খাঁর দীঘি। ইহাও নদীর খাতের মধ্যে খনিত। এই দীঘির পূর্বে এবং পশ্চিমে মরা ভৈরবের প্রাচীন খাতের চিহ্ন বিদ্যমান। তবে ষাটগুম্বজের দীঘি ও খাঞ্জালী দীঘি সর্বত্র মৃত্তিকা খনন করিয়া খনিত। ইহার সুউচ্চ ও বিশালকায়

পাড় দর্শনে তাহা সহজেই হৃদয়ঙ্গম করা যায়। পচাদীঘি সম্পর্কে জনশ্রুতি আছে যে খানজাহানের জনৈক ভাগিনেয় কর্তৃক খনিত হইবার পর অহঙ্কারের সহিত স্বীয় মাতুলকে লক্ষ্য করিয়া বলিয়াছিলেন, "আপনার দীঘি অপেক্ষা আমার এই দীঘি বৃহত্তর।" কথিত আছে যে খানজাহান তাহাকে অভিশাপ দিয়া বলিয়াছিলেন যে উহার পানি সুপেয় ও ব্যবহারযোগ্য হইবে না। তখন হইতে উহার পানি অব্যবহার্য হইয়া পড়ে। একটু চিন্তা করিয়া দেখিলেই সিদ্ধান্ত করা যায় যে এই প্রবাদ একেবারেই ভিত্তিহীন। পচাদীঘির পানি বর্তমানে বেশ স্বচ্ছ।

বাদামতলা গ্রামে একটি খাঞ্জালী মস্‌জিদ ছিল। শহরের বহু স্থানে এবং বিশেষ করিয়া হাবসীখানা ও মস্‌জিদের সংলগ্ন সর্বত্র পাকা ইন্দিরা ছিল। বহু মস্‌জিদ ও বাড়ীর ইষ্টক স্থানীয় লোকে ভাঙ্গিয়া ব্যক্তিগত কাজে লাগাইয়াছে। চুনোখোলা ও সাবেকডাঙ্গায় দুইটি মস্‌জিদ নির্মিত হয়। প্রথমোক্ত মস্‌জিদ জরাজীর্ণ হইয়া পড়িয়া আছে। কাঠাল গ্রামে একটি পাকা কবর ও মস্‌জিদের নিদর্শন পাওয়া গিয়াছে। সোনাতলা গ্রামে শাহ্‌বাজ খাঁ নামীয় দীঘি অদ্যাপি বিদ্যমান। ফকির হাট থানার লালচন্দ্রপুর ও সুভদিয়া গ্রামে দুইটি খাঞ্জালী মস্‌জিদ আছে। প্রায় এক যুগ পূর্বে মৃত্তিকার নিম্নে লালচন্দ্রপুরের মস্‌জিদটি আবিষ্কৃত হয়। এই মস্‌জিদে এখন নিয়মিত নামাজ পড়া হয়। মরগা ও চুনোখোলা গ্রামের দোসীমানায় একটি বিরাটকায় এক গুম্বজবিশিষ্ট মস্‌জিদ নির্মিত হয়। উহা বর্তমানে সরকারী তত্ত্বাবধানে আসিয়াছে। উহাকে লোকে বিবির মস্‌জিদ বলে। এই মস্‌জিদে এখন ওক্তিয়া নামাজ হয়।

দরগার উত্তর পশ্চিমদিকে সম্প্রতি জঙ্গলের মধ্যে একটি এক গম্বজ বিশিষ্ট মস্‌জিদ আবিষ্কৃত হইয়াছে। উহার দৈর্ঘ্য ও প্রস্থ সমান সমান — ২২´×২২´ ফুট। মস্‌জিদের সংলগ্ন চারিটি বড় এবং চারিটি ক্ষুদ্র কবর পাওয়া গিয়াছে। ইহা একটি এবাদতখানা বা হুজরাখানা ছিল। উহার স্তম্ভের চিহ্ন পরিদৃষ্ট হয়। কোন বিশেষ পরিবারের সমস্ত সদস্যই এই গোরস্থানে শায়িত বলিয়া অনুমিত হয়। বৃহত্তম কবরটির স্তম্ভের মাপ ২০´×১৫´ ফুট। পাগলা পীরের মাজারের সন্নিকটে ৩০টি কবর পাওয়া গিয়াছে। খলিফাতাবাদের সর্বত্র গোরস্থানে ভর্তি।

খানজাহানের সময় অধিকাংশ পাকা ইমারতের ছাদ বহুলাংশে গুম্বজাকৃতি হইত। এবাদতখানা, দরবারগৃহ, বৈঠকখানা ও বাসগৃহের ছাদ চালু ও গুম্বজ আকৃতি দেখিয়া অনেকে মস্‌জিদ মনে করিয়া থাকেন, কিন্তু তাহা ঠিক নহে। অবিরল বারিপাত প্রতিরোধ মানসে সম্ভবতঃ খানজাহান এই ধরনের ছাদের প্রবর্তন করেন।

## জিন্দাপীর

হজরত খানজাহান আলীর সমসাময়িক বা পরবর্তী কীর্তিরাজির মধ্যে জিন্দাপীরের সমাধি বিশেষ উল্লেখযোগ্য। চারিটি সুদৃঢ় প্রস্তর স্তম্ভের উপর গুম্বজ নির্মিত। ইহার চতুর্দিকে ইষ্টকের গাঁথুনি। জিন্দাপীরের সমাধি সৌধ প্রাচীন কালীন স্থাপত্য শিল্পের সাক্ষ্য দিতেছে। সমাধির উপর নানা শ্রেণীর লতাপাতা ও আগাছা জন্মাইয়া উহাকে ধ্বংশের দিকে লইয়া গিয়াছিল। বর্তমানে শুধু সমাধি সৌধের নিম্নভাগ ও উহার বৃহৎকায় স্তম্ভের চিহ্ন আছে এবং উহা সযত্নে রক্ষিত হইতেছে। কেহ কেহ বলেন জিন্দাপীরের প্রকৃত নাম আহম্মদ খাঁ, মিঃ ওমালী বলেন জিন্দা ফকির,প্রকৃত নাম আহাম্মদ আলী। কিন্তু তাহা ঠিক নহে। তাঁহার প্রকৃত নাম ছিল সৈয়দ আহম্মদ শাহ্ ওরফে জিন্দাপীর। এই মাজারের পশ্চিম পার্শ্বে এক গুম্বজ বিশিষ্ট একটি এবাদতখানা আছে। পিতার সমাধির উত্তরে স্বীয় পুত্রের সমাধি বিদ্যমান। পরবর্তীকালে এখানে অনেকগুলি কবর আবিষ্কৃত হইয়াছে। বর্তমানে গোরস্থানটির বিশেষ উন্নতি হইয়াছে। খলিফাতাবাদের কীর্তিরাজির অধিকাংশই খানজাহানের সময় নির্মিত হইয়াছিল। তাঁহার তিরোধানের পর রাজধানীর আরও উন্নতি সাধিত হইয়াছিল বলিয়া মনে হয়। জিন্দাপীরের গোরস্থানের পার্শ্বে আরও ১৩টি পাকা কবর এবং অসংখ্য কাচা কবর আছে। সবগুলিই তাঁহার বংশধরদের কবর বলিয়া দাবী করা হয়। মাজারের উত্তরে জিন্দাপীর সাহেবের বাসভবন ছিল, সে চিহ্ন পরিলক্ষিত হয়। গোরস্থানের উত্তর ও দক্ষিণদিকের দুইটি দীঘিকে ছোট কোমরা ও বড় কোমরা বলা হয়। উত্তরদিকের দীঘিটি নলখাগড়া ও হাজিবনে পূর্ণ। জিন্দাপীরের কোন ইতিহাস না জানিয়া লেখার জন্ম গোরস্থানে একটি সাইন বোর্ড দেওয়া হইয়াছে। এই গোরস্থানের

জনৈক খাদেম দাবী করেন যে জিন্দাপীর একজন শাসক দরবেশ ছিলেন এবং তিনি খানজাহানের বহু পূর্বে এদেশে আগমন করিয়াছিলেন। এই সমস্ত স্থান তখন ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপে পূর্ণ ছিল এবং উহার উপরেই জন বসতি গড়িয়া উঠিয়াছিল। পীর সাহেবের বংশধরদের নামে পূর্বে লাখেরাজ ও পীরোত্তর সম্পত্তি ছিল। খানজাহানের সঙ্গে জিন্দাপীরের সম্পর্ক কতটুকু তাহা জানা যায় না।

জিন্দাপীর সম্পর্কে কয়েকটি অলৌকিক গল্প এদেশে প্রচলিত আছে। সিলেটে শাহজালালের সঙ্গে একজন জিন্দাপীর ছিলেন। তাঁহারই নামে তথাকার জিন্দাবাজারের নামকরণ হইয়াছিল। খলিফাতাবাদের জিন্দাপীর সম্পর্কে প্রবাদ আছে যে প্রতি রাত্রিতে তিনি নামাজ বাদ আল্লার অনুগ্রহে সহস্র মুদ্রা প্রাপ্ত হইতেন এবং পরদিন ভোরে উহার সমস্তই দীন দরিদ্রদিগকে দান করিয়া দিতেন। কিছুই সঞ্চয় করিয়া রাখিতেন না। একদা তাঁহার সহধর্মিণী ঐ অর্থ হইতে কিছু সঞ্চয় করিয়া রাখিয়াছিলেন। ইহার পর সেইরূপ অর্থের সমাগম একেবারে বন্ধ হইয়া যায়। কথিত আছে যে ইহার কয়েক দিন পরে এই মহাত্মা পবিত্র কোরান হাতে লইয়া উহা পাঠ করিতে করিতে কবরের মধ্যে প্রবেশ করিয়া আর ফিরিয়া আসেন নাই। কেহ কেহ বলিয়া থাকেন আজিও তিনি কবর মধ্যে জীবিত আছেন এবং কোরান পাঠ করিতেছেন। ধর্মপ্রাণ ব্যক্তি সে কোরান পাঠ শ্রবণ করিতে পরেন এবং এই জন্যই তাঁহার নামকরণ হইয়াছিল জিন্দাপীর। জিন্দা শব্দের অর্থ জীবিত। এই কাহিনীর ভিতর কোন সত্যতা আছে বলিয়া আমরা মনে করি না। পবিত্র কোরানে আছে, "প্রত্যেক মানব মরণশীল," অতএব কাহাকে জীবিত থাকার কল্পনা করা শুধু সমীচীন নহে, ধর্ম বিরুদ্ধ কার্যও বটে। অন্যমতে জিন্দাপীর সাধারণ মানুষের ন্যায় মৃত্যুমুখে পতিত হইয়াছিলেন। মৃত্যুর পর সমাধিস্থ করার পূর্বে গায়েবী আওয়াজ হইয়াছিল, "আমাকে সবই দিলে কিন্তু একখানি কোরাণ দিলে না?" তৎক্ষণাৎ কবরের মধ্যে একখানি পবিত্র কোরান আনিয়া দেওয়া হয়। পরে এই ঘটনা অতিরঞ্জিত করিয়া লোকে প্রকাশ করিতে লাগিল যে জিন্দাপীর কোরান হাতে লইয়া জীবন্ত সমাধিস্থ হন এবং এখনও তিনি কোরান পাঠ করিতেছেন।

এ গল্প সরল ও অজ্ঞ পল্লীবাসীর নিকট বাহবা পাইবার যোগ্য কিন্তু ঐতিহাসিকের কাছে ইহার কোনই মূল্য নাই।

## রাস্তাঘাট

শুধু মসজিদ ও দীঘি নহে, রাস্তা নির্মাণে খানজাহান বিশেষ দক্ষ ছিলেন। সামন্তসেনা হইতে পিলজঙ্গ পর্যন্ত "হাতীধরার রাস্তা" নামে একটি রাস্তা ছিল। রাস্তার প্রস্তরের আমদানীর জন্য সম্ভবতঃ পাথরঘাটা নাম হইয়াছিল। এখনও ঐ অঞ্চলে খাঞ্জালী রাস্তার চিহ্ন আছে।

ষাট গুম্বজ হইতে পশ্চিমমুখী সামন্তসেনা পর্যন্ত পাকা রাস্তার চিহ্ন এখনও আছে। উহাই খানজাহান আলীর বৃহত্তম পাকা রাস্তা। ষাট গুম্বজের দক্ষিণ পশ্চিমে বিলের মধ্যে ঐ রাস্তা আমরা দেখিয়াছি। উহা বর্তমানে লোকের চলাচলের অযোগ্য হইয়া পড়িয়াছে।

জলাশয় খনন ও হর্মবাজি নির্মাণের ন্যায় খানজাহান রাজপথ নির্মাণে যে দক্ষতা দেখাইয়াছেন তাহা ইতিহাসে বিরল। তিনি জানিতেন যে সুন্দর রাজপথ ব্যতীত যাতায়াতের সুবিধা ও নগরের শোভা বর্ধিত হইতে পারে না। তজ্জন্য তিনি শহর ও শহরতলীর সর্বত্র পাকা রাস্তা নির্মাণ করাইয়াছিলেন। প্রথমে পার্শ্ববর্তী জমি হইতে আধুনিক ধরণে মাটি ফেলিয়া কাচা রাস্তা প্রস্তুত করা হইত। ঐ মাটি বসিয়া গেলে পরে ইটের উপর খোয়া ফেলিয়া রাস্তা করা হইত না। রাস্তা দীর্ঘস্থায়ী করার জন্য তিনি শুধু ইষ্টক সাজাইয়া রাস্তা নির্মাণ করিতেন। ষাট গুম্বজের আধ মাইল উত্তর-পূর্বে নদী তীরের রাস্তা ৫০০ বৎসর টিকিয়া আছে। বারবাজার হইতে আঁকিয়া বাঁকিয়া বাগেরহাট পর্যন্ত ছিল খানজাহানের দীর্ঘতম রাস্তা। এত দীর্ঘ ও প্রশস্ত রাস্তা সে যুগে আর ছিল না।

আস্ত ইট খাদরী করিয়া পাকা রাস্তা করা হইত। ইটের মাপ সাধারণতঃ ৬″×৪″×২″। পাকা রাস্তা ছয় ফুটের অধিক প্রশস্ত ছিল না। তখনকার দিনে মোটর গাড়ী ও ভারী যানবাহনের প্রচলন ছিল না। সেজন্য অল্প প্রসর রাস্তায় জন সাধারণের চলাচলে কোন অসুবিধা হইত না। ৩ ফুট অন্তর খাদরী করিয়া পাশাপাশি ইট সাজান হইত। আবার যাহাতে ঐ ইট সরিয়া না যাইতে পারে তজ্জন্য লম্বালম্বিভাবে আর এক লাইন ইট খাদরী করিয়া দেওয়া হইত। খাঞ্জালীর



খাঞ্জেলী দীঘি খনন কালে প্রাপ্ত প্রাচীন বুদ্ধ মূর্তি, শিববাড়ী— বাগেরহাট

মূল রাস্তা মরা ভৈরব তীরে এখনও বিদ্যমান। প্রত্নতত্ত্ব বিভাগ কর্তৃক হর্মরাজির ন্যায় মূল রাস্তার কিয়দংশ রক্ষা করিলে এই কীর্তিটি বিলোপ হইত না। নদীর পূর্ব তীরে বোটপুর, ব্যামোর্তা, জয়গাছি, রঘুনাথপুর হইয়া পাকা রাস্তা বহুদূর গিয়াছিল। এখনও পূর্ব পারের রাস্তা খুঁড়িলে খাঞ্জাই ইট পাওয়া যায়। কথিত আছে খানজাহান চট্টগ্রাম পর্যন্ত জনহিতার্থে রাস্তা নির্মাণ করিয়া দিয়াছিলেন। এই রাস্তার পরিচয় পাওয়া দুষ্কর। চট্টগ্রামে হযরত বায়েজিদ বোস্তামীর সহিত খানজাহানের কাহিনী সম্পূর্ণ অলীক। সে বিষয় আমরা পরে আলোচনা করিতেছি।

## খাঞ্জেলী দীঘি

আমরা খানজাহান আলীর শেষ জীবনের কর্মক্ষেত্র এবং তাঁহার প্রতিষ্ঠিত দরগা, মসজিদ, দীঘি প্রভৃতি বিষয় একে একে আলোচনা করিব। বাগেরহাট শহর হইতে ষাটগুম্বজ ও ঘোড়াদীঘির দূরত্ব চার মাইল। এই প্রধান রাস্তা হইতে একটি রাস্তা দক্ষিণমুখী হইয়া দরগায় মিশিয়াছে। খানজাহানের খনিত বৃহত্তম দীঘি এইখানেই অবস্থিত। বহুদিন আগের কথা — পরগনা সম্মেলনে অধ্যক্ষ কামাখ্যাচরণ নাগ সভাপতির আসন হইতে যে ভাষণ দিয়াছিলেন উহা হইতে জানা যায় যে এই দীঘি খানজাহানের মৃত্যুর ৮।৯ বৎসর পূর্বে অর্থাৎ ১৪৫০ খৃষ্টাব্দে খনিত হইয়াছিল। এই বিশালকায় দীঘি খনন করিতে অসংখ্য জনমজুর ও অগণিত অর্থ ব্যয় হইয়াছিল। এই দীঘি খনন করিতে করিতে মৃত্তিকার নিম্নে একটি প্রাচীনকালীন বুদ্ধমূর্তি পাওয়া যায়। আমরা গ্রন্থের অন্যত্র এ বিষয়ে আলোচনা করিয়াছি। বুদ্ধদেবকে লোকে বুদ্ধ ঠাকুর বলিত, সেইজন্য মৃত্তিকার তলদেশে এই ঠাকুর মূর্তি পাওয়া গিয়াছিল বলিয়া এই দীঘির নামকরণ হইয়াছিল "ঠাকুর দীঘি"। সম্ভবতঃ প্রাকৃতিক বিপ্লবে বৌদ্ধ সংস্কৃতি ধ্বংস হইয়া মূর্তিটি মৃত্তিকার নীচে প্রোথিত হইয়াছিল। এই দীঘি সম চৌকোণা বিশিষ্ট অর্থাৎ দৈর্ঘ্য ও প্রস্থ সমান সমান. এক এক দিকে প্রায় ১১০০ হাত। ইহার জল সুপেয় ও স্বচ্ছ। এমন সুন্দর ও স্বচ্ছ জলাশয় পূর্ব পাকিস্তানে নাই বলিলেই চলে। বৈজ্ঞানিক প্রণালীতে এই দীঘি খনিত হইয়াছিল। যাহাতে পাড়ের ময়লা ও আবর্জনা পড়িয়া দীঘির পানি স্পর্শ

করিয়া উহাকে কলুষিত করিতে না পারে তজ্জন্য দীঘির ভিতরে প্রশস্ত বস্নার প্রস্তুত করা হইয়াছিল। বস্নারের উপর তালগাছ ও অন্যান্যগাছ জন্মিয়াছে। এতৎ প্রদেশে তখন সর্বত্র লবনাক্ত জল, এক ফোটাও পান করা যাইত না। এহেন নিদারুণ অসুবিধা দূরীকরণার্থে খানজাহান সর্বত্র অসংখ্য দীঘিকা খনন করেন।

এই দীঘির নাম সম্পর্কে চিরদিন মতভেদ চলিয়া আসিতেছে। কেহ কেহ বলেন বুদ্ধ ঠাকুরের মূর্তি প্রাপ্তির জন্য ইহার নাম হয় ঠাকুরদীঘি। অন্যমতে খানজাহানকে দেশীয় হিন্দুগণ ভক্তিভরে ঠাকুর বলিত এবং তাঁহারই বিশেষ তত্বাবধানে এই দীঘি খনিত হয় বলিয়া তাহাদের ভক্তিভাজন ঠাকুরের নামানুসারে ঠাকুর দীঘি বলা হইত। আবার কেহ কেহ বলেন পীর আলী মোহাম্মদ তাহের খানজাহানের প্রিয়তম বন্ধু ছিলেন। তিনি পূর্বে ব্রাহ্মণ ছিলেন এবং খানজাহান তাঁহাকে আদর করিয়া "ঠাকুর" বলিয়া সম্বোধন করিতেন। তাঁহারই স্মৃতি রক্ষার্থে তিনি এই দীঘির নাম ঠাকুর দীঘি রাখিয়াছিলেন। প্রকৃতপক্ষে জনসাধারণের মধ্যে ঠাকুর দীঘি নাম বিদ্যমান থাকিলেও এই দীঘিকে "খাঞ্জালী দীঘি" এবং ঘোড়াদীঘিকে যাটগুম্বজের দীঘি বলা হইয়া থাকে। কেহ কেহ বলেন যে বিগত জিলা জরিপের সময় খাঞ্জালী দীঘির নাম একদল লোকের চেষ্টায় ঠাকুর দীঘিতে পরিবর্তিত হয় এবং তদনুসারে স্থানীয় ঠাকুর দীঘি মৌজার নামকরণ হয়। আমরা এই ঐতিহাসিক দীঘিকে খাঞ্জেলী দীঘি বা "ঠাকুর দীঘি" উভয় নামে অভিহিত করিব। পূর্ব পাকিস্তানের বৃহত্তম দীঘি এবং অবিসংবাদিতভাবে স্বীকৃত যে ইহা খানজাহানের খনিত শেষ দীঘি। যে কোন নামে ইহাকে আখ্যায়িত করিলে হজরত খানজাহানের মহত্বের হ্রাস-বৃদ্ধি হইবে না। দীঘির চারিদিকে পরস্পর মুখোমুখী চারিটি পাকা ঘাট ছিল। এখনও সে ঘাটের চিহ্ন দেখিতে পাওয়া যায়। উত্তরদিকের ঘাট অব্যবহার্য হইয়া পড়িলে ১৩৫০ সালে বাগেরহাটের তৎকালীন এস, ডি, ও, আলী আহম্মদ সাহেবের তত্বাবধানে উহা মেরামত করা হয়। এই বিরাট সিড়ি বাঁধা ঘাটের প্রশস্ততা ৬০´ ফুট এবং সিড়ির সংখ্যা ২৮টি। শত সহস্র লোক এখনও উহার স্বচ্ছ জল পান করিয়া তৃপ্তি লাভ করে। রোগ পীড়া হইলে লোকে দীঘির পানি সেবন

করে এবং স্নান করিলে রোগ নিরাময় হয় বলিয়া অনেকে বিশ্বাস করে। এই দীঘি ঘোড়াদীঘির ন্যায় গভীর নহে। ইহাতে এখনও "ধলাপাড় ও কালাপাড়" নামক কুমীরের বংশধরেরা বাস করিতেছে। প্রচুর মৎস্য এই দীঘিতে আছে।

## খাঞ্জেলী দরগাহ

দীঘির উত্তর পাড়ে খানজাহানের সমাধি সৌধ। ইহা এক গুম্বজবিশিষ্ট। পবিত্র মাজারের উপর কিলক চিহ্নের ন্যায় অর্ধচন্দ্রাকৃতি আলোক ছিল। সোনালী বর্ণের এই গোলাকৃতি বস্তুটি সূর্য কিরণের সঙ্গে সঙ্গে বৃত্তাকারে ঘুরিত। ইংরেজ আমলে কেহ উহা অপসারিত করিয়াছে। মাজারের ছাদের দক্ষিণে দুইটি স্তম্ভের উপর দুইটি সোনালী বর্ণের কলসী ছিল। সমাধি সৌধের চতুর্দিক দেওয়ালবেষ্টিত এবং উহার পরিধি চারি হাত। সমাধি সৌধের ভিতরে আরও একটি দেওয়াল আছে উহার বেষ্টন চৌত্রিশ হাত। উহার চারিকোণে চারিটি নাতিদীর্ঘ স্তম্ভ দেওয়ালের সঙ্গে গাঁথা আছে। সুন্দরবন অঞ্চলের দালান কোঠা ৩।৪ হাত পর্যন্ত নোনা ধরিয়া ক্রমশঃ ক্ষয়প্রাপ্ত হয়। সমাধি সৌধ যাহাতে নোনায় ধ্বংস করিতে না পারে সেজন্য খানজাহান নির্মাণের সময় প্রস্তর দ্বারা উহার দেওয়াল গাত্রে নিম্নের দিকে প্রায় ৪ ফুট পর্যন্ত লেয়ার দিয়াছিলেন। উক্ত প্রস্তরের গাঁথুনি এখনও অটুট রহিয়াছে। ইহার বাহিরের দেওয়াল চতুষ্কোণ। কিন্তু ভিতরের দেওয়াল আটকোণাবিশিষ্ট এবং ২৪´ ফুট দীর্ঘ হইয়া তথা হইতে একটি গোলাকৃতি বৃহৎ গুম্বজ প্রস্তুত হইয়াছিল। ইহার উপর লতা, পাতা, ফুল প্রভৃতি মনোরম কারুকার্য উৎকীর্ণ ছিল। ওমালি সাহেব এই কারুকার্যের ভূয়সী প্রশংসা করিয়াছেন। কারুকার্যগুলি লোপ পাইলেও গুম্বজের উপরিস্থ জমাট এত মজবুত ও সুদৃশ্য যে অদ্যাপি উহা প্রায় অক্ষত অবস্থায় আছে। মূল্যবান মাল মসলা দ্বারা প্রস্তুত বলিয়া উহা এখনও খুবই মজবুত। ইহার স্থাপত্যসৌন্দর্য স্থায়ী এবং উপভোগ্য। প্রত্নতত্ত্ব বিভাগ কর্তৃক এই সৌধটির কোন কোন স্থান মেরামত করা হইয়াছে। কিন্তু উহা প্রাচীন গাঁথুনির সহিত ভালভাবে মিশ খায় নাই।

উত্তর দিক হইতে দীঘি ও দরগায় প্রবেশ করিতে হইলে একটি বিশালকায় তোরণের মধ্য দিয়া আসিতে হয়। এই সুউচ্চ তোরণ দর্শন করিলে আগ্রা,

দিল্লী প্রভৃতি স্থানের তোরণের কথা মনে পড়িয়া যায়। প্রতি তোরণে পাথরের খিলান ছিল। মাজারের বড় দরজা কাঠের ছিল। তৎকালীন পুরাতন কাঠের নমুনা এখনও কিছু কিছু দেখিতে পাওয়া যায়। দরজা বন্ধ করিবার জন্য লোহার পাতে মোড়া বড় কাঠের ঠ্যাস ছিল। বন্ধ করিবার সময় উহার দুই দিকের বড় গর্তের মধ্যে প্রবেশ করাইয়া দিতে হয়।

খানজাহানের সমাধি অতীব যত্নের সহিত রক্ষিত হইয়া আসিতেছে। দৈনিক অসংখ্য লোক তাঁহার কবরগাহ্ জিয়ারত করিয়া থাকে। কবরটি সব সময় মূল্যবান বস্ত্রের দ্বারা আবৃত থাকে। স্থানীয় খাদেমগণ উহা তত্ত্বাবধান করিয়া থাকে। কিছুদিন সরকার (বাগেরহাটের এস, ডি, ও, মারফত) দরগার তত্ত্বাবধানের ভার গ্রহণ করিয়া সুষ্ঠভাবে চালাইয়াছিল। একটি কমিটির উপর উহার ভার ন্যস্ত ছিল। মৌঃ এ, ওয়াহেদ, ম্যাজিষ্ট্রেট, কমিটীর সেক্রেটারী ছিলেন। বর্তমানে দরগার স্বত্ব লইয়া ওয়াক্ফ কমিশনার, সরকার ও খাদেমদের মধ্যে খুলনার সবজজ আদালতে একটি মামলা চলিতেছে। (১৯৬১ সালের ১০১ নং দেওয়ানী মোকদ্দমা)। এতদ্ব্যতীত ষাটগুম্বজ, ঘোড়দীঘি এবং দরগার সম্পত্তি লইয়া মাননীয় হাইকোর্ট পর্যন্ত অসংখ্য মামলা মোকদ্দমা হইয়া গিয়াছে এবং এখনও চলিতেছে। ইংরেজ আমলে খলিফাতাবাদের বিপুল সম্পত্তি জমিদারগণ দখল করিয়া পত্তনী দিয়াছিলেন।

দরগার খাদেমদের সাধারণে ফকির বলিয়া অভিহিত করে। আলী আহম্মদ সাহেব বলিয়াছেন "তীর্থস্থানে ফকির সাহেবদের পাণ্ডাদের অত্যাচারে তীর্থযাত্রীদিগকে নিঃস্ব ও নির্যাতিত করিবার বিবিধ প্রক্রিয়া তাদের জানা আছে। ধর্মান্ধ যাত্রীদল নির্বিচারে তাদের জুলুম, অত্যাচার সহ্য করে। ছাগল, মুরগী, কুমীরের নামে আত্মসাৎ করে।" স্থানীয় ফকিরেরা খানজাহান আলীর আত্মীয়ের বংশধর বলিয়া দাবী করে। কিন্তু এ কথা সত্য যে তাঁহার নিজের কোন সন্তান সন্ততি ছিল না সেজন্য তিনি কোন উত্তরাধিকার রাখিয়া যান নাই। মিঃ জেমস ওয়েষ্টল্যাণ্ড বলিয়াছেন, "দরগার ফকিরেরা তাঁহার বংশধর বলিয়া দাবী করে। কিন্তু তাঁহাদের কোন ইতিহাস নাই। সেজন্য তাহাদের উত্তরাধিকারত্ব প্রমাণ করা অসম্ভব।" মোকদ্দমা বিচারসাপেক্ষ, সেজন্য আমরা



হযরত খানজাহানের সমাধি সৌধ— বাগেরহাট

এ বিষয় কোন মন্তব্য করিতে চাহি না। তবে ফকিরদের অত্যাচার এখন বিশেষভাবে হ্রাসপ্রাপ্ত হইয়াছে। দুঃখের বিষয় অজ্ঞলোকেরা পীরের দরগায় আসিয়া কবরে সেজদা ও কাঁদাকাটি করে এবং আল্লাহ্‌র নিকট আত্ম সমর্পণ না করিয়া মৃত পীর মোর্শেদের নিকট সাহায্য চায়। ইহা মূর্তি পূজার সামিল। ইসলাম ধর্মে এই ধরনের পীরপূজা ও গোরপূজা একেবারেই নিষিদ্ধ।

ধর্মীয় দৈন্যতার জন্য সমাজদেহে অসংখ্য কুসংস্কার বদ্ধমূল হইয়া আছে। কুসংস্কারাচ্ছন্ন মানুষ পীরপূজা, গোরপূজা ছাড়াও কুমীর পূজায় শরিক হইতেছে। কুমীরে মানতকারীর মুর্গী বা ছাগ খাইলেই উদ্দেশ্য সিদ্ধ হইল বলিয়া অনেকের দৃঢ়বিশ্বাস। কুমীরেরও বহু কেরামতি আছে বলিয়া একদল লোকে জাহির করিয়া ভক্তিতে গদগদ হয়। এ বিষয় আমরা আলেম সমাজের সঙ্গে আলোচনা করিয়াছি। তাহাদের মতে উক্ত কার্যসমূহ ইসলাম-বিরুদ্ধ। জনৈক বিজ্ঞ ধর্মতত্ত্ববিদ স্পষ্টভাষায় বলিয়াছেন - এ ধরণের কার্যকলাপ শেরেকী বা ধর্মদ্রোহী। আমরা ফতোয়া দিতে চাহি না, তবে এ সম্পর্কে আলেম সমাজ জনসাধারণ ও সরকারের দৃষ্টি রাখা একান্ত কর্তব্য মনে করি। দরগার খাদেমদের মধ্যে জনৈক বিজ্ঞ ব্যক্তি এ সম্পর্কে মন্তব্য করিয়াছেন যে সমাজের একদল দুষ্কৃতিকারী, দুর্বলচেতা ও ইসলাম ধর্মের মূলতত্ত্ব সম্পর্কে অনভিজ্ঞ ব্যক্তিরাই কবরে ও কুমীরে অতিমাত্রায় ভক্তি প্রদর্শন করে। এই ধরনের কুসংস্কার অমুসলীমদের মধ্যে অতিমাত্রায় বিরাজমান। কুমীরের তথাকথিত কেরামতি সম্পর্কে পরবর্তী অধ্যায়ে বিস্তারিত আলোচনা করা হইয়াছে। আলেমদের চেষ্টায় বর্তমানে কিছু কিছু সুফল ফলিয়াছে। আরবে মোহাম্মদ ইবনে আব্দুল ওহাব যে আন্দোলনের প্রতিষ্ঠাতা, তাহা প্রধানতঃ পীরপূজা ও গোরপূজার বিরুদ্ধে চালিত হইয়াছিল। আজমীর, দিল্লী প্রভৃতি স্থানের দরগাসমূহেও এই ধরণের কুসংস্কার বিদ্যমান। ইহাতে পীর, মোর্শেদ বা মহাত্মাদের আত্মার অবমাননা করা হয় বলিয়া মনে করি। এই সমস্ত কুসংস্কারের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করা কর্তব্য।

হজরত খানজাহানের সমাধির পশ্চিম পার্শ্বে তদীয় বন্ধু ও সহকারী মোহাম্মদ তাহেরের সমাধি। ইহার পশ্চিমে এক গুম্বজবিশিষ্ট মসজিদ।

ইহার দেওয়ালের প্রশস্ততা ৭´ ফুটের অধিক। গ্রীষ্মকালেও এই মস্‌জিদের মধ্যে শীতোত্তাপ অনুভূত হয়। মস্‌জিদের বাহিরের দেওয়াল চারি হাত উঁচু। এই মস্‌জিদটি এখনও পূর্বাবস্থায় আছে এবং এখানে ওক্তিয়া ও জুম্মার নামাজ হইয়া থাকে। সমাধি সৌধের দক্ষিণদিকে চারিটি আলো দেওয়ার ঘর আছে। উহাতে বায়ূ প্রবেশ করিতে পারে না। উত্তর পশ্চিম কোণায় তুইটি প্রাচীন কালীন কাঠাল গাছ আজিও কালের সাক্ষী হইয়া জীর্ণাবস্থায় বাঁচিয়া আছে। উহাদের বয়স ৩০০ বৎসরেরও অধিক হইবে। উহাতে অশ্বত্থ বৃক্ষের ন্যায় গুড়ি বাহির হইয়াছে। মস্‌জিদের দক্ষিণ দিকে একটি নিউস্কিম জুনীয়র মাদ্রাসা ১৯২০ খৃষ্টাব্দে স্থাপিত হয়। সম্প্রতি দীঘির উত্তর পাড়ে সিড়ির পূর্বদিকে জনসাধারণ কর্তৃক একটি সুন্দর রেষ্ট হাউজ নির্মিত হইয়াছে। উহার সংলগ্ন উত্তরদিকে বড় প্রাচীরের মধ্যে ছয়টি পাকা কবরের নিদর্শন আছে। এইটি সম্ভবতঃ খাস গোরস্থান ছিল। এই মাজারগুলি খানজাহানের প্রধান শিষ্যদের বলিয়া অনুমিত হয়।

## শেষ জীবনের কার্যাবলী

সমাধি সৌধের পূর্বদিকে খানজাহানের বাবুর্চিখানা। উহার এখন শেষ অবস্থা। ইহার ছাদ বহুলাংশে চৌচালা খড়ের ঘরের ন্যায়। দীন দরিদ্রের বন্ধু খানজাহান জীবনের শেষ মুহূর্ত পর্যন্ত অসংখ্য গরীব তুঃখী, তুস্থ, অসহায় ও আগন্তুকদিগকে তৃপ্তি সহকারে ভোজন করাইতেন। এই ইমারতের উত্তর ও দক্ষিণদিকে একটি করিয়া এবং পূর্বদিকে তিনটি দরজা আছে। মধ্যকার তোরণটি অপেক্ষাকৃত বৃহৎ। এই রন্ধনশালার মধ্যে জিনিষপত্র রাখার তাকও দেখিতে পাওয়া যায়। বাবুর্চিখানার উত্তরে প্রধান প্রবেশদ্বার ও তোরণ। ইহার উত্তরে প্রশস্ত রাস্তা। এই রাস্তার পশ্চিমদিকে সম্প্রতি ছয়টি পাক কবর আবিষ্কৃত হইয়াছে। এই কবরগুলির উপর হইতে মৃত্তিকা অপসারণের সময় শাহী আমলের প্রায় শতাধিক রৌপ্যমুদ্রা পাওয়া যায়। উহার একটি ডাঃ মতিয়ার রহমান আমাকে দিয়াছিলেন। ইহার মধ্যে স্বর্ণ মুদ্রাও ছিল। মুদ্রাগুলির পাঠোদ্ধার একপ্রকার অসম্ভব। দীঘির পাড়ে সর্বত্র মাজার, মৃত্তিকা খুঁড়িলেই অসংখ্য কঙ্কাল পাওয়া যায়। ক্ষুদ্র পথের উপর দিয়া সর্বত্র মনুষ্য অস্থি

দেখিতে পাওয়া যায়। পচাদীঘির পশ্চিম পাড়েও বহু মনুষ্য কঙ্কাল পাওয়া গিয়াছে। এই সমস্ত নিদর্শন নিঃসন্দেহে প্রমাণ করাইয়া দেয় যে খলিফাতে-আবাদ এক সময় ঘনবসতিপূর্ণ জনবহুল শহর ছিল। প্রাচীন মহেঞ্জোদাড়ো শহরে সর্বপ্রথম অসংখ্য মনুষ্য কঙ্কাল ও অস্থি আবিষ্কৃত হওয়ায় শহরের নাম হয় মৃতের টিপি বা মহেঞ্জোদাড়ো। "মহেঞ্জোদাড়ো" সিন্ধি ভাষা, উহার অর্থ মৃতের টিপি। মহেঞ্জোদাড়োর ন্যায় খলিফাতাবাদেও যত্রতত্র মনুষ্য কঙ্কাল ও অস্থি বিদ্যমান। খানজাহানের পূর্বে এখানে শহর ছিল বলিয়া অনুমিত হইয়াছে। খানজাহানের আগমনকালে সম্ভবতঃ এই স্থান জঙ্গলাকীর্ণ অবস্থায় ছিল এবং তিনি তথায় পুরাতন ভিত্তির উপর নূতন শহরের পত্তন করিয়াছিলেন। এত ঘন বসতিপূর্ণ শহর এবং অসংখ্য মনুষ্য কঙ্কাল বঙ্গের অন্য কোন প্রাচীন শহরে দৃষ্ট হয় না। তজ্জন্য ইহাকে "সমাধির-শহর" ( City of Graves ) বলিলে অত্যুক্তি হয় না।

খানজাহানের অসাধারণ শিল্প নৈপুণ্য ছিল। তিনি জানিতেন বাংলা দেশ নদীমাতৃক স্থান। ইহার পলিমাটিতে কোন সৌধ চিরস্থায়ী হয় না। নদীর গতি অস্থায়ী, ভাঙ্গন বেশী। জলবায়ু ও নোনাক্রান্ত দোষে হর্ম্যরাজি অবিকৃত থাকে না। বাংলায় প্রস্তরের সৌধ নির্মাণের জন্য ইষ্টকের প্রয়োজনীয়তা খানজাহান বিশেষভাবে অনুভব করিয়াছিলেন। সৌধরাজি স্থায়ী করার জন্য তিনি মূল্যবান মালমসলা ও প্রস্তর ব্যবহার করিয়াছিলেন। খানজাহান বুঝিতে পারিয়াছিলেন যে এখানে অত্যধিক বারিপাত হয়। এইজন্য তাঁহার অধিকাংশ হর্ম্যরাজির ছাদ বহুলাংশে চৌচালা গোলপাতা ঘরের ন্যায়। এই ভাবে সহজে জল গড়াইয়া পড়িবার প্রথাতে ছাদ নির্মাণ করা বৃষ্টিপাত বহুল দেশেরই পরম উপযোগী। মিঃ হ্যাভেল তদীয় গ্রন্থে ( Ancient and mediaval Architecture cf India ) লিখিয়াছেন যে এই প্রকার ছাদ গঠন বাংলার স্থপতি শিল্পদের খেয়ালমাত্র নহে, ইহা দস্তুরমত বৈজ্ঞানিক প্রথায় ও সুপরিকল্পনায় গঠিত।" খানজাহানের সময় নির্মিত অধিকাংশ মস্‌জিদ ও বাসগৃহের ছাদ চতুর্দিকে ঢালু করিয়া নির্মিত হইয়াছিল।

খানজাহানের শেষ জীবনের প্রায় সমস্ত কীর্তিই ঠাকুর দীঘির উত্তর পাড়ে অবস্থিত। পূর্ব পাড়ে বিশেষ কিছুই নাই, মাত্র একটি পাকা ঘাটের চিহ্ন

অদ্যাপি বিদ্যমান আছে। এই পাড়ে একটি ক্ষীর খেজুর ও দুইটি প্রাচীন আমগাছ এখনও বাঁচিয়া আছে। ক্ষীর খেজুর বৃক্ষটি বকুল বৃক্ষের ন্যায় ঝাপটান এবং উহার পাতা ছাতিয়ান বৃক্ষের পত্রের ন্যায়। প্রবাদ আছে যে এই বৃক্ষটির বয়স ৪০০ বৎসরের অধিক হইবে। যুগে যুগে এই বৃক্ষের বাকল শুকাইয়া মরিয়া আবার নূতন বাকলের সৃষ্টি হয়। সমগ্র পাক-বাংলায় এইরূপ অভিনব ও অশ্রুতপূর্ব ক্ষীর খেজুর বৃক্ষ আর কোথাও নাই। এই বৃক্ষটি সম্ভবতঃ খানজাহানের কোন শিষ্য কোথাও হইতে আনাইয়া দীঘির পাড়ে রোপণ করিয়া উহার সৌন্দর্য বৃদ্ধি করিয়াছিলেন। এই পাড়ে বহু প্রকার ঔষধির গাছ ও লতাপাতা ছিল। কুমীর এই পাড়েই সাধারণতঃ ডিম পাড়ে ও তা দেয়। একজন শিকারী গুইসাপ মনে করিয়া একটি কুমীর মারিয়া ফেলে। ঐ কুমীরকে এই পাড়েই কবরস্থ করা হয়। দক্ষিণ পাড়ে ফকিরদের কয়েকটি বাড়ী ভিন্ন অন্য কিছুই নাই। এখানকার পাকা ঘাট অব্যবহার্য হইয়া পড়িয়াছে।

ঠাকুর দীঘির পশ্চিম দিকে একটি নবগুম্বজ মসজিদ আছে। উহার এক এক সারিতে তিনটি করিয়া গুম্বজ। পশ্চিম দিক ভিন্ন সর্বদিকে তিনটি করিয়া দরজা ছিল। ইটগুলিতে কারুকার্য খোদাই করা আছে। মসজিদের মধ্যকার পিলারের সংখ্যা চারিটি। মসজিদের দেওয়ালের প্রশস্ততা ৮½ ফুট। স্তম্ভগুলি প্রস্তর দ্বারা নির্মিত। এই মসজিদে ওক্তিয়া নামাজ হয়। ইহাও অন্যান্য স্থানের ন্যায় পাকা প্রাচীর বেষ্টিত। জঙ্গলের মধ্যে এই মসজিদটি জরাজীর্ণ অবস্থায় পড়িয়া আছে। উহার সংস্কার আবশ্যক। এই মসজিদে বহু প্রকারের ইট ও সুন্দর প্রস্তর ব্যবহৃত হইয়াছে। ভিতরকার খিলানগুলি মনোরম কারুকার্য খচিত। ইহাতে নানা প্রকার লতাপাতা ও ফুলের ছবি উৎকীর্ণ আছে। মসজিদের চিহ্ন এবং উহার সুন্দর কারুকার্যের নিদর্শন এখনও দেখিতে পাওয়া যায়। এই মসজিদের পার্শ্বে খানজাহানের কোন নিকট আত্মীয় বা বন্ধুর বাড়ী ছিল বলিয়া অনুমিত হয়। পাকা বাড়ীর নিদর্শন এখনও আছে। উহার সংলগ্ন পাকা ঘাটও প্রাচীর বেষ্টিত ছিল। পর্দা রক্ষার জন্য সম্ভবতঃ এই ঘাটের সংলগ্ন প্রাচীর দেওয়া হইয়াছিল।

ঠাকুরদীঘির অধিকাংশ স্থানই জঙ্গলাবৃত। ইহার তীরে দাড়াইয়া ভাবুক ব্যক্তি উদ্বেল হইয়া পড়ে। মনে হয় কি বিশাল অন্তকরণ ছিল হযরত

খানজাহান আলীর। জনহিতকর কার্যে তিনি যথা সর্বস্ব দান করিয়া গিয়াছেন। তাই তিনি মরিয়াও অমরত্ব লাভ করিয়াছেন। কবির ভাষায় বলিতে হয়ঃ—

"এনেছিলে সাথে করে মৃত্যুহীন প্রাণ
মরণে তাহাই তুমি করে গেলে দান।"

খানজাহান নির্মিত ষাটগুম্বজ, স্বীয় সমাধিসৌধ, মসজিদ ও বিশালকায় তোরণ সমূহ দর্শনে মানব মনে এই মহাত্মার প্রতি অভাবনীয় ভক্তি জাগরিত হয়। গৌড়ের কয়েকজন স্বাধীন সুলতান ব্যতীত এদেশে কেহই এইরূপ অসংখ্য হর্মরাজি নির্মাণ করেন নাই। দীঘি খননে খানজাহানের সমতুল্য আর কেহ সে যুগে ছিলেন না। পাঁচশত বৎসর পূর্বে লক্ষ লক্ষ মুদ্রা ব্যয়ে এই সমস্ত দীঘি খনিত ও সুরম্য হর্ম নির্মিত হইয়াছিল। জাঁকজমক ও শান শওকতের সহিত খানজাহান সদলবলে এখানে অবস্থান করিতেন। নগর-রক্ষী ও সৈন্যগণ রাজধানীর চতুর্দিকে কুচকাওয়াজ করিয়া বেড়াইত। কর্মচারিগণ অফিস আদালতে অহরহ কর্মব্যস্ত থাকিত। কালচক্রের নিষ্পেষণে উহার বিশেষ কোনও চিহ্ন আজ পরিলক্ষিত হয় না। কালের স্রোতে সমস্তই ভাসিয়া গিয়াছে। আছে শুধু ইতিহাস আর করুণ স্মৃতিচিহ্ন। কবি সত্যই বলিয়াছেনঃ—

"ভাসে তার কত ছবি কত পুণ্য কথা
কত বরষের হায় কত শত ব্যথা,"

অদ্যাপি সেই শত বর্ষ পূর্বের কীর্তিগুলি যেন ধ্বংসের অবতাররূপে দণ্ডায়মান রহিয়া খানজাহানের প্রাচীন গৌরব মহিমা জগৎ সমক্ষে বজ্রনির্ঘোষে প্রচার করিতেছে। সুখের বিষয় অনেকগুলি কীর্তিস্তম্ভ গভর্ণমেণ্ট কর্তৃক প্রাচীন কীর্তি রক্ষা আইনের অন্তর্ভুক্ত হইয়া সযত্নে রক্ষিত হইয়া আসিতেছে। তৎকালীন বাংলার গভর্ণর লর্ড কার্জনের সময় এই ব্যবস্থা অবলম্বিত হয়।

এখন প্রশ্ন — এই সমস্ত হর্মরাজি ও রাস্তার ইষ্টক ও প্রস্তর কোথা হইতে আসিল? কেহ কেহ বলেন প্রস্তর সমূহের কিছু কিছু ওখানেই ছিল। তাঁহাদের মতে বাগেরহাট অঞ্চলে খানজাহানের বহুপূর্বে বৌদ্ধধর্মের একটি প্রধান কেন্দ্র ছিল। এখানে একটি বৌদ্ধ সংঘারাম ছিল বলিয়া অনুমিত হইয়াছে। অধ্যাপক সতীশচন্দ্র, অধ্যক্ষ কামাখ্যাচরণ নাগ, অধ্যাপক রণদাকান্ত রায়চৌধুরী,

পশুপতি ভট্টাচার্য প্রমুখ অনেকে বলিয়াছেন যে স্থানীয় হিন্দু ও বৌদ্ধ মন্দির ও স্মৃতিস্তম্ভের ভগ্নাবশেষ হইতে খানজাহান অসংখ্য প্রস্তরখণ্ড সংগ্রহ করিয়া তদীয় হর্মরাজিতে ব্যবহার করিয়াছিলেন। দরগার দীঘি-মধ্যে বৌদ্ধমূর্তি প্রাপ্তি এবং জাহাজঘাটার নির্দেশক প্রস্তর খণ্ডের মূর্তি দর্শনে তাঁহারা এইরূপ সিদ্ধান্তে পৌঁছিয়াছেন। এই যৎসামান্য প্রমাণই তাঁহাদের উপকরণ। জাহাজঘাটার প্রস্তর খণ্ডে খোদিত মূর্তি সম্পর্কে স্থানীয় বিজ্ঞ লোকেরা বলেন যে ঐ প্রস্তরখণ্ড খানজাহানের কোন এক হর্মে ব্যবহৃত হইয়াছিল। উহার ভগ্নাবশেষ হইতে প্রস্তরখণ্ড আনিয়া উহার উপর একটি দেবমূর্তি খোদিত করা হইয়াছে। এতদ্ব্যতীত হিন্দু-বৌদ্ধ হর্মরাজির কোন ইতিহাস পাওয়া যায় না। সতীশবাবু হুয়েনসাঙ বর্ণিত সমতটে ৩০টি বৌদ্ধ সংঘারামের মধ্যে বাগেরহাট একটি বলিয়া অনুমান করিয়াছেন। সমতট এবং গাঙ্গেয় বদ্বীপ পৃথক রাজ্য সেজন্য বৌদ্ধ সংঘারামের কোন নিশ্চয়তা পাওয়া যায় না। খানজাহানের আগমনকালে যত্রতত্র এতদঞ্চলে বৌদ্ধ হিন্দু নিদর্শনের ইতিহাস পাওয়া দুষ্কর। হিন্দু রাজশক্তির অত্যাচারে বৌদ্ধধর্মের বিলুপ্তির সহিত উহার কৃষ্টিরও বিলোপ সম্পর্কে ইতিপূর্বে বিস্তারিত আলোচনা করিয়াছি। এখানে এককালে বৌদ্ধ অধ্যুষিত শহর সম্ভবতঃ ছিল। কিন্তু তাহাদের কোন হর্মরাজি ছিল বলিয়া জানা যায় না।

খানজাহান চট্টগ্রাম হইতে প্রস্তর আনাইয়াছিলেন। তবে সমস্ত প্রস্তর চট্টগ্রাম হইতে আনীত হয় নাই। রাজমহল ও উড়িষ্যা হইতেও তিনি প্রস্তর আনয়ন করিয়াছিলেন। স্থানীয় মৃত্তিকা দ্বারা মজুরের সাহায্যে রাশি রাশি ইষ্টক প্রস্তুত হইত। এই ইষ্টক কাঠের ফরমায় ফেলিয়া প্রস্তুত করা হইত না। মৃত্তিকা প্রস্তুত করিয়া যে ভাবে ইচ্ছা সেই ভাবে কাটিয়া খণ্ড খণ্ড করা হইত। উহাই স্তূপাকৃতি করিয়া পোড়াইলে বিভিন্ন প্রকারের ইষ্টক পাওয়া যাইত। এখনও খলিফাতাবাদে বহু প্রকারের ইষ্টক হর্মরাজির শোভা বর্ধন করিতেছে। ইটের সাধারণ মাপ (১) ১০″×৪″×৬″, (২) ৯″×৪″×২½″, (৩) ১৮″×১২″×২″, ৪) ১৮″×১২″৩″, (৫) ৬″×৪″×১½″, (৬) ১৬″×১৪″×৩⅛″, (৭) ৫″×৫″×১½″, (৮) ৬″×৩″×২″, ইত্যাদি, ক্ষুদ্র ছয় কোণ ও পাঁচ কোণাবিশিষ্ট ইষ্টক পাওয়া যায়। প্রচুর পরিমাণে

নক্সা করা ইটও পাওয়া যায়। সুন্দর কারুকার্য এই সমস্ত ইটে দৃষ্ট হয়। আধুনিক সমতল টালির ন্যায় অসংখ্য টালিও ব্যবহৃত হইত। ইটের প্রকার ভেদ দেখিলেও খানজাহানের অপরূপ শিল্প কৌশলের পরিচয় পাওয়া যায়। চুন, সুর্কী অন্যান্য মাল মসলা এখানে প্রস্তুত হইত। গৌড় অঞ্চল হইতে সম্ভবতঃ খানজাহান মাল মসলা ও রাজমিস্ত্রী সংগ্রহ করিয়াছিলেন। গৌড় পাণ্ডুয়ার হর্ম্মরাজির সহিত খলিফাতাবাদের স্থাপত্য শিল্পের বিশেষ সামঞ্জস্য পরিলক্ষিত হয়। তোগলোক আমলের দিল্লী ও জৌনপুরের স্থাপত্য নিদর্শনের সহিতও বাগেরহাটের বিশেষ মিল দেখিতে পাওয়া যায়। তোগলোকাবাদের অর্ধ ভগ্ন সৌধরাজি দেখিলে উহার সত্যতা সহজে উপলব্ধি করা যায়। খলিফাতাবাদের হর্ম্মরাজি খানজাহানের অদ্ভুত শিল্প প্রতিভার পরিচায়ক। এই দিক দিয়া তিনি একজন দক্ষ শিল্পী তাহাতে কোন সন্দেহ নাই।

প্রতি বৎসর চৈত্র মাসে পূর্ণিমার স্নিগ্ধ জ্যোৎস্না রাতে খানজাহানের দরগায় ধুমধামের সহিত মেলা বসিয়া থাকে। তিন দিন এই মেলা স্থায়ী হয়। অসংখ্য লোক এখানে পীর খানজাহান আলীর কর্মক্ষেত্র দর্শন মানসে জমায়েত হয়। তাহারা সমাধি সৌধ পরিদর্শন করিয়া পুণ্য সঞ্চয় করে। ইহাকে লোকে খাঞ্জালীর মেলা বলিয়া থাকে। পার্শ্ববর্তী স্থান ও জেলা সমূহ হইতে হাজার হাজার হিন্দু মুসলমান নরনারী ও শিশুরা এই মেলায় অংশ গ্রহণ করে। এক সময় এখানে জুয়া খেলার অবাধ প্রচলন ছিল। উহা বর্তমানে হ্রাসপ্রাপ্ত হইয়াছে। তবে এখনও বহু অনাচারের কথা শ্রুত হয়। এখানে অসংখ্য মুরগী, ছাগল ইত্যাদি মানত আসিয়া থাকে। উদ্দেশ্য সিদ্ধির জন্য ও পুণ্য সঞ্চয় হইবে মনে করিয়া লোকে কুমীরকে মুরগী ও অন্যান্য খাদ্য ভক্ষণ করিতে দেয়।

খানজাহান আলীর মৃত্যুদিবস উপলক্ষ্যে এখানে প্রতি বৎসর ২৫শে অগ্রহায়ণ বিশেষ মিলাদ ও ধর্মানুষ্ঠানের আয়োজন করা হয়। এই সময় সমস্ত কবরগাহ ধৌত করিয়া উহাকে নূতন করিয়া সজ্জিত করা হয়। বহু লোক এই অনুষ্ঠানে যোগদান করিয়া হযরত খানজাহানের পুণ্যস্মৃতির উদ্দেশ্যে আল্লার দরগায় প্রার্থনা করিয়া থাকেন। ঐদিনে ভোজেরও আয়োজন করা হয় এবং দূরদূরান্ত হইতে বহু ভক্ত উহাতে অংশ গ্রহণ করেন।

অন্য আর একটি বিয়ষ আলোচনা করিয়া আমরা অত্র প্রসঙ্গ শেষ করিব। প্রশ্ন উঠিয়াছে-প্রাচীন খলিফাতাবাদ শহরের সৌধরাজির সমস্তই খানজাহান নির্মিত কিনা? কেহ কেহ এ সম্পর্কে আমাদের নিকট সন্দেহ প্রকাশ করিয়া আলোচনায় অংশ গ্রহণ করিয়াছেন। একাধিক অভিজ্ঞ ও অনুসন্ধিৎসু ব্যক্তির সুচিন্তিত অভিমত এই যে হর্মরাজির অনেকগুলিই খানজাহান নির্মিত এবং বক্রী সমস্তই তাঁহার পূর্বে বা পরে নির্মিত হইয়া থাকিবে। এই মতানুসারে খানজাহানের পূর্বেও গৌড় সুলতানের অধীন এখানে শহর ছিল। কালের অতলতলে সে সব ইতিহাস বিলুপ্ত হইয়াছে। তবে খলিফাতাবাদ শহরে যে পরিমাণ পৌরানিক কীর্তি আবিষ্কৃত হইতেছে তাহাতে উক্ত মতের স্বপক্ষে কিছু কিছু প্রমাণেরও অভাব পরিলক্ষিত হইতেছে না। অধুনা কয়েক বৎসর যাবৎ বহু পাকা কবর ও প্রাচীন অট্টালিকার ধ্বংসাবশেষ আবিষ্কৃত হইতেছে এবং ভবিষ্যতে আরও আবিষ্কারের সমূহ সম্ভাবনা বিদ্যমান। এই সমস্ত নিদর্শন এত পুরাতন যে তদ্দর্শনে কেহ কেহ অনুমান করেন যে খানজাহানের পূর্ব হইতে অর্থাৎ তুর্ক-আফগান আমলের প্রারম্ভ হইতে এখানে সম্ভবতঃ শহর প্রতিষ্ঠিত হইয়া কিছু সংখ্যক দীঘি খনিত ও হর্মরাজি নির্মিত হইয়া থাকিবে। খলিফাতাবাদ শহরের যত্রতত্র এত অধিক সংখ্যক কবর এবং মনুষ্য কঙ্কাল ও অস্থি এত প্রচুর পরিমাণে পাওয়া যায় যে তাহাতে প্রাচীনত্বের ছাপ দৃষ্ট হয়।

উপরোক্ত বিষয় আমরা গভীর ভাবে বিবেচনা করিয়াছি। সঠিক প্রমাণের অনুপস্থিতিতে আমরা কোন সিদ্ধান্তে পৌছিতে পারি না। দুঃখের বিষয় সমসাময়িক পাক-ভারতের ইতিহাসে খানজাহান সম্পর্কে কিছুই লিখিত নাই। গৌড় সুলতানদের তিনশত বৎসরের ইতিহাস ও খলিফাতাবাদ সম্পর্কে নীরব। একমাত্র নসরত শাহ প্রতিষ্ঠিত খলিফাতাবাদ টাঁকশালের নাম পাওয়া যায়। পরগণা হাবেলী এবং সরকার খলিফাতাবাদ ও পরবর্তী সময়ে সৃষ্টি হইয়াছিল। সে সময়েরও কিছু কিছু কীর্তি খানজাহানের কীর্তিরাজির সহিত মিশ্রিত হইয়া যাইতে পারে। এমতাবস্থায় আলোচ্য বিষয় লইয়া আমরা অগ্রসর হইতে পারিতেছি না। ভবিষ্যতের অনুসন্ধিৎসু ঐতিহাসিকেরা এদিকে অগ্রসর হইলে এ বিষয়ের সমাধান সম্ভব।

# খানজাহান আলী

## ॥ আট ॥

### আজগুবি গল্পের ভ্রম খণ্ডন, শেষ জীবন ও সাধনা।

### বায়েজীদ বোস্তামী ও খানজাহান।

হযরত বায়েজীদ বোস্তামী ও খানজাহানের সহিত যে সখ্যতা স্থাপিত হইয়াছিল সে কাহিনী সম্পর্কে দেশী-বিদেশী লেখকগণ প্রায় একই বর্ণনা দিয়াছেন। জেমস ওয়েষ্টল্যাণ্ড ও ওমালী এই দুই মনীষীর ঘনিষ্ঠ সম্পর্কের কথা উল্লেখ করিয়াছেন। ইম্পিরিয়াল গেজেটিয়ার প্রণেতা হাণ্টার সাহেব বলিয়াছেন, খানজাহান চট্টগ্রামে হযরত বায়েজীদ বোস্তামীর সহিত সাক্ষাৎ করিতে যাইতেন। এদেশে জনশ্রুতি এত প্রবল যে খানজাহান আলী বায়েজীদ বোস্তামীর সমসাময়িক। কথিত আছে যে খলিফাতাবাদ নগরীর জন্য খানজাহান চট্টগ্রাম হইতে প্রস্তর আনয়নের জন্য এই মহাত্মার নিকট লোক পাঠাইয়াছিলেন। ইহাতে তিনি ক্রোধান্বিত হইয়া খানজাহানকে তাচ্ছিল্যের সহিত বলিয়াছিলেন, "দেড় বুড়ীর ভারাণী, তার চাটিগাঁয়ে বরাত।" অর্থাৎ খানজাহান সামান্য ফকির — তাঁহার এতদূর সাহস যে, সে চট্টগ্রামে হযরত বায়েজীদের নিকট প্রস্তর চাহিয়া পাঠায়? আরও কথিত আছে যে শেষ পর্যন্ত তিনি খানজাহানের ধর্মনিষ্ঠা, সাধনা ও ন্যায়পরায়ণতা দর্শনে পরম পরিতুষ্টি লাভ করেন এবং প্রস্তর আনিবার অনুমতি প্রদান করেন। খানজাহান ও তাঁহার শিষ্যত্ব গ্রহণ করেন এবং তাঁহার সাক্ষাৎ লাভের জন্য মধ্যে মধ্যে চট্টগ্রাম যাইতেন। সতীশ বাবু, ডাঃ আবুল কাসেম ও অন্যান্য সমস্ত লেখকই এই উপাখ্যানকে ইতিহাস হিসাবে গ্রহণ করিয়াছেন। সম্প্রতি বাংলা একাডেমী পত্রিকায় "ফতেহাবাদের আউলিয়া কাহিনী" প্রবন্ধে এই উপাখ্যানের কথা আছে। এখন হযরত বায়েজীদ বোস্তামী কে? তাঁহার পরিচয় আমাদের জানিতে হইবে।

শেখ ফরিদউদ্দীন আত্তার প্রণীত বিখ্যাত গ্রন্থ তাজকিরাতুল আউলিয়ায় হযরত বায়েজীদ বোস্তামীর জীবন চরিত ও সাধনার বিষয় লিপিবদ্ধ হইয়াছে।

উহাই একমাত্র প্রমাণ্য গ্রন্থ। উক্ত গ্রন্থে লিপিবদ্ধ আছে, "সুলতান আরেফিন হযরত বায়েজীদ বোস্তামী দরবেশগণের মাথার মণিস্বরূপ ছিলেন। তিনি অতিশয় খোদা প্রেমিক ছিলেন। তাঁহার অসাধারণ কেরামত ও এবাদৎ শক্তি ছিল। তিনি মধ্য এশিয়ার অন্তর্গত বোস্তাম প্রদেশে জন্ম গ্রহণ করেন" ইত্যাদি। শেষ দিকে লিখিত আছে বায়েজীদ বোস্তামী মহানবী হজরত মোহাম্মদের নাতি ইমাম জাফর সাদিকের সমসাময়িক। উক্ত গ্রন্থে ইমাম জাফর সাদিকের সম্পর্কে বর্ণিত আছে: "হযরত জাফর সাদেক হযরত মোহাম্মদের জামাতা হযরত আলীর বংশধর। তিনি আহলে বায়েতের মধ্যে বিখ্যাত দ্বাদশ ইমামের অন্যতম ছিলেন।" ইমাম জাফর ষষ্ঠ ইমাম। তিনি দার্শনিক, আইনজ্ঞ, ধর্মতত্ত্ববিদ পণ্ডিত ছিলেন। বাগদাদের খলিফা হারুনার রশিদের পিতা আল্‌মনসুর। ইমাম জাফর সাদেক তাহারই সমসাময়িক।

খলিফা আল্‌মনসুরের সময় মহাত্মা জাফর সাদেক দেহত্যাগ করেন। ফরিদউদ্দীন আত্তার তাঁহার তাজকেরাতুল আউলিয়া গ্রন্থ প্রণয়ন করেন ষষ্ঠ হিজরীর মাঝামাঝি। অতএব আমরা দেখিতে পাই যে হযরত বায়েজীদ বোস্তামী দ্বিতীয়-তৃতীয় হিজরীর লোক এবং খানজাহান আলী নবম হিজরীতে খলিফাতাবাদে শহর নির্মাণ করিয়াছিলেন। কবরগাত্রে তাঁহার মৃত্যু তারিখ ৮৬৩ হিজরী জিলহজ্জ মাস লিখিত আছে। এই দুই মহাত্মার আবির্ভাবের মাঝখানে গড়পড়তা অনুন ৬০০শত বৎসরের ব্যবধান। সেজন্য কেমন করিয়া উভয়ের সাক্ষাৎ হইতে পারে? ইহা অসম্ভব এবং ঐতিহাসিক সত্যের বিপরীত। অথচ এই অনৈতিহাসিক কিংবদন্তী কয়েক শতাব্দী যাবৎ অবাধভাবে লিখিত ও পঠিত হইয়া আসিতেছে।

চট্টগ্রাম হইতে প্রকাশিত পুস্তক "হযরত সুলতান বায়জীদ বোস্তামীর (রাঃ) সংক্ষিপ্ত জীবনী।" উক্ত পুস্তকে বর্ণিত আছে, "১৬৪ হিজরী অর্থাৎ ৭৭৭খৃষ্টাব্দে তিনি পারস্যদেশের বোস্তাম নগরে জন্মগ্রহণ করেন। শৈশবকালে তাঁহার পিতার মৃত্যু হয়। হিজরী ২৬১সনে অর্থাৎ ৮৭৪ খৃষ্টাব্দে তিনি পরলোক গমন করেন।" এই পুস্তকের হিসাব ধরিলে হযরত বায়জীদ বোস্তামী এবং খানজাহান আলীর আবির্ভাবের ব্যবধান প্রায় ৬০০ বৎসর হইবে। চট্টগ্রাম

শহর হইতে পাঁচ মাইল উত্তরে জালালাবাদ পাহাড়ের উপর হযরত বায়েজীদ বোস্তামীর দরগাহ অবস্থিত। "তাজকিরাতুল আউলিয়া", "আবেদনামা" বা অন্য কোন পুস্তকে তাঁহার চট্টগ্রাম আগমনের কোনরূপ উল্লেখ নাই। অনেকের মতে তিনি চট্টগ্রামে আসিয়াছিলেন আবার কেহ কেহ বলেন তিনি কখনও চট্টগ্রামে আসেন নাই। শুধু তাঁহার ভক্তগণ কর্তৃক একটি দরগাহ স্থাপিত হইয়াছে। উপরোক্ত পুস্তকে আরও লিখিত আছে যে বায়েজীদ বোস্তামীর মাজার বোস্তাম নগরে অবস্থিত। কথিত আছে যে হযরত বায়েজীদ খৃষ্টীয় নবম শতাব্দীর শেষভাগে চট্টগ্রাম হইতে পাঁচ মাইল উত্তরে নাসিরাবাদ গ্রামের এক পর্বত চূড়ায় সর্বপ্রথম আগমন করিয়া তৎপ্রদেশে ইসলাম ধর্ম প্রচার করিয়াছিলেন। ইহা অসম্ভব ঘটনা। অবশ্য নাসিরাবাদের পর্বত চূড়ায় একখণ্ড প্রস্তর এখনও তাঁহার স্মৃতি বহন করিতেছে। এখানে একটি মসজিদ অক্ষত অবস্থায় বিদ্যমান। ইহা বহু পরে নির্মিত হয়। দরগার রক্ষণাবেক্ষনের জন্য একটি "ওয়াক্‌ফ ষ্টেট" আছে। ঐতিহাসিক দৃষ্টিভঙ্গি লইয়া বিচার করিলে দেখা যায় যে হযরত বায়েজীদ বোস্তামীর চট্টগ্রাম আগমনের কাহিনী সঠিক নহে।

যাহা হউক হযরত বায়েজীদ বোস্তামী যে খানজাহান আলীর ছয় শত বৎসর পূর্বে আবির্ভূত হইয়াছিলেন তাহা ঐতিহাসিক সত্য এবং এ বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নাই। তদ্ব্যতীত দেশীয় প্রবাদ "দেড় বুড়ীর ভারাণী তার চাটিগাঁয়ে বরাত" কথাটি বহু পরে বানোয়াট করা হইয়াছে। এই প্রচলিত গ্রাম্য কথার সহিত খানজাহানের কোনই সম্পর্ক নাই। হযরত খানজাহান ও বায়েজীদ বোস্তামীর নামে এই ধরনের আজগুবি কাহিনী এ দেশে অবাধভাবে লিখিত, পঠিত ও প্রচারিত হইয়া আসিতেছে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত কেহই ইহার সত্যাসত্য নির্ধারনের কোন প্রকার চেষ্টা করেন নাই। সুখের বিষয় যে পরীক্ষা-নীরিক্ষার পর এই অলীক কাহিনী ধরা পড়ায় সত্যোদ্ঘাটন সম্ভব হইয়াছে।

## বিষ পুকুর, সোনাবিবি ও রূপাবিবি উপখ্যান

বিভিন্ন প্রকার কাহিনী ও উদ্ভট গল্প এদেশের প্রকৃত ইতিহাসকে ধামাচাপা দিয়া রাখিয়াছে। বাগেরহাট অঞ্চলে একটি প্রবল জনশ্রুতি আছে যে হজরত খানজাহানের সোনাবিবি ও রূপাবিবি নামক দুই স্ত্রী ছিলেন। তাঁহারা ভৈরবতীরে নির্মিত বাড়ীতে বসবাস করিতেন। অনেকে ইহাকে সোনাবিবির বাড়ী বলে। সতীশ বাবু বলিয়াছেন; "দুই স্ত্রী থাকিলেই ঝগড়া হয়; সোনাবিবি ও রূপাবিবির মধ্যে ঝগড়া হইত। তাহার ফলে একজন বিষ খাইয়া বাটীর পার্শ্ববর্তী পুকুরে ঝাপ দিয়া মরেন ; ঐ পুকুরকে এখনও "বিষপুকুরীয়া" বলে ; অন্য জন মৃত্যুমুখে পতিত হইলে, ঘোড়াদীঘির পশ্চিম দক্ষিণ কোনে সমাহিত হন। ঐ সমাধিস্থানকে বিবিজানের মস্‌জিদ বলে। খানজাহানের পূর্ব পরিচয় সম্পর্কে আমরা পূর্বে যে আলোচনা করিয়াছি তাহাতে তিনি নপুংসক ছিলেন বলিয়া জানা যায়।" গ্রাম্য পাণ্ডাদের চটকদার সত্যমিথ্যা গালগল্প শ্রবণ করিয়া সম্ভবতঃ সতীশবাবু এই সব অলীক ঘটনার অবতারনা করিয়াছেন। এ বিষয়ে তিনি কোন ঐতিহাসিক সূত্রের বরাতও দেন নাই।

উপরোক্ত কথাগুলির কোন ঐতিহাসিক ভিত্তি আছে বলিয়া আমরা মনে করি না। জৌনপুরের খাজায়েজাহান নপুংসক ছিলেন। তিনি এবং বাগেরহাটের খানজাহান ভিন্ন ব্যক্তি। খানজাহান নপুংসক ছিলেন একথা আদৌ সত্য নহে। তাঁহার কোন পুত্র সন্তান ছিল না এ বিষয়ে সকলেই একমত। সোনাবিবি ও রূপাবিবি দুইটি অদ্ভুত নাম। ওমালী সাহেব খানজাহানের সোনাবিবি ও বাঘীবিবি নামে দুই স্ত্রীর কথা বলিয়াছেন এবং বাঘীবিবির কবর ঘোড়াদীঘির পশ্চিমতীরে অবস্থিত বলিয়া বর্ণনা করিয়াছেন। ইহাও ঠিক নহে। কোন কোন লেখক দুইজন পরিচারিকার কথা বলিয়াছেন কিন্তু তাহাও অনৈতিহাসিক। তৎকালীন সম্মানীয় এবং আরবী ফার্সী ভাষায় শিক্ষিত মুস্‌লীম সংস্কৃতির পৃষ্টপোষক কোন বীর শাসকের স্ত্রীর ঐরূপ নাম কিছুতেই হইতে পারে না। পরবর্তী কালে এই আজগুবী নামদ্বয়ের প্রবর্তন হইয়া থাকিবে। খানজাহানের নিজস্ব বাসভবনে সোনা মস্‌জিদ নামে একটি ভজনালয় ছিল। তখনকার দিনে গৌড় পাণ্ডুয়ায়ও সোনালীবর্ণ শোভিত মস্‌জিদের সোনা মস্‌জিদ নাম রাখা

হইত। সম্ভবতঃ সোনা মস্‌জিদ হইতে পরবর্তীকালে সোনাবিবি নামের উৎপত্তি হইয়াছে। প্রকৃত পক্ষে এই নামে কেহই ছিলেন না। খানজাহানের স্ত্রী বা স্ত্রীদের সম্পর্কে কিছুই জানা যায় না। তবে একথা সত্য যে তিনি অতি পবিত্রভাবে জীবন অতিবাহিত করিয়াছেন। তাঁহার এক বা একাধিক স্ত্রী থাকিলেও ইতিহাস তাহার খোঁজ রাখে না। সোনাবিবির বাড়ী, বিবিজানের মস্‌জিদ বা বাঘীবিবির কবর ও বিষপুকুরীয়া বানোয়াট গল্প।

খানজাহানের পূর্ববর্নিত নিজস্ব বাড়ীর সীমানায় বর্তমান রাস্তার পার্শ্বে একটি ছোট পুকুর আছে। ঐ পুকুর এককালে খুব গভীর ছিল। উহাকে স্থানীয় লোকে বিষপুকুরীয়া বলে। প্রবাদ আছে যে খানজাহানের জনৈক স্ত্রী হীরার অঙ্গুরীয়তে মিশ্রিত জহর বা বিষ সেবন করিয়া এই পুকুরে পড়িয়া মৃত্যুমুখে পতিত হন। তজ্জন্য উহার নাম হইয়াছে "বিষপুকুরীয়া"। এই কাহিনী বা পূর্বোক্ত গল্প যে একেবারেই আজগুবী তাহা সহজেই হৃদয়ঙ্গম করা যায়। বিষ খাইয়া আত্মহত্যা করিলে আবার পুকুরে ঝাপ দিয়া মরিবার কথা সামঞ্জস্যপূর্ণ নহে। আমরা এই স্থানটি বিশেষভাবে পরিদর্শন করিয়াছি। এখানে রাজবাড়ী ও মস্‌জিদ ছিল, উহার ভগ্নাবশেষ বিদ্যমান। পুকুরটি রাজবাড়ীর চৌদেওয়ালের মধ্যে অবস্থিত ছিল তাহার নিদর্শন আছে। উহা অন্দর মহল বা বাড়ীর অভ্যন্তরে অবস্থিত। অনুসন্ধানের পর জানিতে পারিয়াছি যে ফার্সী "বিচ" (বে - ইয়া - চে) শব্দ বিকৃত হইয়া বিষ হইয়া গিয়াছে। ফার্সি বিচ্‌ শব্দের অর্থ ভিতর বা অন্দর মহল এবং পুকুরটিও অন্দর মহলের মধ্যে অবস্থিত এবং সম্ভবতঃ তজ্জন্য উহার নাম ছিল বিচ্‌ পুকুর। সাধারণ গ্রাম্য লোকের হাতে পড়িয়া এই বিচ্‌পুকুর হইতে পরবর্তী কালে বিষপুকুর এবং উহা হইতে বিষপুকুরীয়া শব্দের উদ্ভব হইয়া নানা প্রকার চটকদার গল্পের সৃষ্টি হইয়াছে। গল্পের ভিত্তিতে উপন্যাস লেখা যায় এবং গল্প শুনিয়া উহার সত্যাসত্য যাচাই করিয়া ইতিহাস লিখিতে হয়। সেজন্য গল্প ও ইতিহাস একই বিষয়বস্তু নহে।

## কুমীরের কাহিনী

খাঞ্জেলী দীঘিতে ধলাপাড় ও কালাপাড়ের বংশধরেরা এখনও জীবিত আছে। ঘোড়াদীঘিতেও অনুরূপ কয়েকটি কুমীর ছিল। সেখানে এখন কোন কুমীর নাই। এই কুমীরগুলি সম্পর্কে এদেশে বহু কাহিনী প্রচলিত আছে।

কুমীর জল জন্তুদের রাজা। ইহা ভয়ংকর জীব বিশেষ তাহা সকলেরই জানা আছে। প্রবাদ আছে যে খাঞ্জেলী দীঘি খননের সময় গভীর তলদেশেও যখন জল পাওয়া গেল না তখন খানজাহান অশ্বপৃষ্ঠে আরোহণ করিয়া পুকুরের ভিতর পর্যবেক্ষণ করিতেছিলেন, এমন সময় একজন ধ্যানস্থ দরবেশের সাক্ষাৎ পান। এই দরবেশ খানজাহানের হস্তে একটি জিনিষ দান করেন এবং উপদেশ দেন যে তিনি যেন তীরে উঠিবার পূর্বে উহা খুলিয়া না দেখেন। কিন্তু খানজাহান তীরে আসিবার পূর্বেই উহা খুলিয়া দেখামাত্র পুকুর জলে ভরিয়া যায়। কথিত আছে ইহার পর সঙ্গে সঙ্গে খানজাহানের ঘোড়া দুইটি কুমীরে পরিণত হয়। এই কুমীরদ্বয়ই কালাপাড় ও ধলাপাড় নামে খ্যাতি লাভ করে। আবার কেহ কেহ বলেন খানজাহান স্বীয় অলৌকিক ক্ষমতা বলে দুষ্ট জিন বশীভূত করিয়া কুমীরে পরিণত করিয়াছিলেন। অন্য মতানুসারে জানা যায় যে খানজাহান তাঁহার খনিত দীঘিতে দুইটি কুমীর ছাড়িয়া দিয়া আদেশ করেন যে তাঁহার এই দীঘির পানি কেহ যেন অপবিত্র না করে। তন্নিমিত্ত তিনি প্রহরীস্বরূপ কুমীর-দ্বয়কে দীঘিতে মোতায়েন রাখেন। শেষোক্ত প্রবাদের কিছু তাৎপর্য আছে বলিয়া মনে করি। কেহ কেহ বলেন যাঁহাদের সন্তানাদি থাকে না তাঁহারা আদর করিয়া কুমীর, ব্যাঘ্র ইত্যাদি জন্তু পুষিয়া থাকেন। দীঘির কুমীরকে লোকে আদর যত্ন করে। বাগেরহাট অঞ্চলে এই কুমীরের বংশধরেরাই কৌলিন্য পাইয়াছে।

প্রকৃত ব্যাপার সম্ভবতঃ এই যে এই স্থান তৎকালে সমুদ্রের নিকটবর্তী এবং বড় বড় নদী এই দীঘির নিকট দিয়া প্রবাহিত ছিল। বিল খালে অসংখ্য কুমীর বাস করিত। এখনও কিছু সংখ্যক কুমীর যত্রতত্র পরিলক্ষিত হয়। বিশালকায় দীঘির মধ্যে নিয়মিত খাদ্য পাইয়া খানজাহানের সময় বা পরবর্তীকালে কুমীর স্থায়ী বাসা বাঁধিয়াছে। এখনও বর্ষাকালে বিভিন্ন দিক হইতে কুমীর আসিয়া বিভিন্ন দীঘিতে আশ্রয় গ্রহণ করে। কুমীরের বাচ্চা এক পুকুর হইতে অন্য পুকুরে ঘুরিয়া বেড়ায়।

যাহা হউক খাঞ্জেলী দীঘি বা ঠাকুরদীঘির কুমীর শত শত বৎসর ধরিয়া এখানে অবস্থান করিতেছে। এক যায় আর এক আসে। ব্যাঘ্র, কুমীর, সর্প

প্রভৃতি ভয়াবহ জন্তুও পোষ মানিয়া থাকে। কিন্তু সুযোগ পাইলে ইহারা আবার পালন কর্তাকে দংশন করিতে দ্বিধাবোধ করে না। দীঘির কুমীরের বৈশিষ্ট এই যে ধলাপাড় ও কালাপাড় বলিয়া ডাক দিলে উহারা প্রায়ই খাবারের লোভে ঘাটে আসিয়া উপস্থিত হয়। মুর্গি ও ছাগলের ডাক শুনিলেও কুমীর আসিয়া থাকে। চৈত্র পূর্ণিমায় মেলার সময় কুমীরেরা খাবারের লোভে ঘাটে পড়িয়া থাকে। মুরগী খাইবার জন্য কুমীরে সিড়ির উপর উঠিয়া বসিয়া থাকে। ইহারা প্রচুর আহার পায় সেজন্য সাধারণত নরমাংস ভক্ষণ হইতে বিরত থাকে। অসংখ্য লোক দীঘির পাড়ে কুমীর দেখার জন্য ভীড় জমায়। শিশুগণ সিড়ির উপর কুমীর দেখিয়া আনন্দ লাভ করে। মেলার সময় দর্শকদের ভীড়ে দুর্বল লোকের পক্ষে কুমীর দেখা প্রায় অসম্ভব হইয়া পড়ে।

গ্রীষ্ম সমাগমে মাদী কুমীর পুকুর পাড়ে গর্ত করিয়া ডিম পাড়ে এবং তিন মাস যাবৎ ঐ ডিমে তা দেয়। নব বর্ষার সমাগমে ডিম হইতে বাচ্চা বাহির হয়। ডিমগুলি রাজহাঁসের ডিম্বাকৃতি, তবে উহার চেয়ে একটু লম্বা। ডিমের খোসা সেলুলাইড প্লাষ্টিকের ন্যায় মোলায়েম। মাদী কুমীর বাচ্চা বহির হইবার পর উহাদের সঙ্গে লইয়া দীঘিতে নামে। বাচ্চাগুলি উহার পার্শ্বে মৎস্যের ন্যায় ক্রীড়া করে। তখন মাদী কুমীর হা করিয়া থাকে। উহার মুখের ভিতর ধবধবে সাদা। বাচ্চাগুলি খেলিতে খেলিতে উহার মুখের ভিতর প্রবেশ করা মাত্র নিঃশঙ্কচিত্তে উহাদিগকে উদরস্থ করে। পুরুষ কুমীরেরাও স্বীয় বাচ্চা ভক্ষণ করে। এখানে সব সময় একটি মাত্র পুরুষ কুমীর দৃষ্ট হয়। মধ্য ভারতের হনুমানদের ন্যায় একটির অধিক পুরুষ কুমীর সাধারণত এখানে থাকে না।

খাঞ্জেলী দীঘির কুমীর সম্পর্কে বহু আজগুবি গল্প অতিরঞ্জিত হইয়া এতদঞ্চলে ছড়াইয়া পড়িয়াছে। সতীশবাবু লিখিয়াছেন: "খানজাহানের ধলাপাড় ও কালাপাড়ের বংশধরেরা নরমাংস লোভ পরিহার করিয়াছিল বলিয়া তাহাদের বংশধরগণও সেই গুণ পাইয়াছে। এখনও ঠাকুর দীঘি ও ঘোড়াদীঘিতে কতকগুলি কুমীর আছে। তাহারা মানুষকে আক্রমণ করে না।" পশুপতি বাবু বাগেরহাটের লোক, তিনিও লিখিয়াছেন; "কুমীরগুলি একেবারে তীরে আসে কিন্তু কাহাকেও কিছু বলে না। এই দীঘির কুমীরগুলি মানুষের মাংস

খাইয়াছে এমন কোন সংবাদ আজিও পাওয় যায় নাই।" সাধারণ লোকের বিশ্বাস দীঘির কুমীরে মানুষ ভক্ষণ করে না। লোকে কুমীরকে খাওয়াইবার জন্য মুরগী, ছাগল প্রভৃতি মানত করিয়া থাকে। কুমীরকে খাওয়াইলে মরহুম পীর সাহেব খুশী হইবেন এবং মনোবাঞ্ছা পূর্ণ হইবে বলিয়া লোকে বিশ্বাস করে। পীর পূজা ও গোর পূজার ন্যায় কুমীরে ভক্তির আবেশ দৃষ্ট হয়। এই ধরনের কুসংস্কার কোন কোন লোকের অস্থি মজ্জায় প্রবেশ করিয়া তাহারা প্রকৃত ধর্ম হইতে দূরে সরিয়া যাইতেছে। যে দেশের দরিদ্র মানুষ দুই বেলা আহার যোগাইতে পারে না সে দেশের অজ্ঞ ও দরিদ্র লোকেরা কুমীরকে মুরগী ও ছাগল খাইতে দেওয়ার চেয়ে কুসংস্কার আর কি হইতে পারে ?

খানজাহানের দীঘির কুমীরে মানুষ ভক্ষণ করে না — ইহাই লোকে জানে। কিন্তু প্রকৃত পক্ষে তাহা সঠিক নহে। প্রচুর খাদ্যদ্রব্য পায় বলিয়া ইহারা সচারাচার মনুষ আক্রমণ করে না। দ্বাদশ বর্ষ উর্দ্ধের কথা — একদিন একটি ছোট ছেলেকে স্নান করিবার সময় কুমীরে ধরিয়া লইয়া যায়। এই নিদারুন সংবাদে স্থানীয় লোকেরা বিব্রত হইয়া পড়ে। চতুর্দিকে ক্রন্দনের রোল পড়িয়া যায়। লোকে দীঘির সর্বত্র তল্লাসী চালাইতে থাকে। দরগার অন্যতম খাদিম রজব আলী ফকির কুমীর মারিবার জন্য বন্দুক হস্তে ঘুরিয়া বেড়ান। শেষ পর্যন্ত ছেলেটি কুমীরের হস্তে মৃত্যুমুখে পতিত হয়। বহুক্ষণ পরে মৃত শিশুর লাশের সন্ধান পাওয়া যায়। কুমীরভুক্ত লাশের একাংশ পরে উদ্ধার করা হয়। ডক্টর এনামুল হক লিখিত 'বঙ্গে সুফী প্রভাব' হইতে উদ্ধৃত করিয়া ঢাকা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ডক্টর অব্দুল করিম কুমীর সম্পর্কে লিখিয়াছেন: "খানজাহান আলীর কুমীরের নিকট গ্রাম্য যুবতী নারীরা কিছু আকাঙ্খা করিলে নিশ্চিত ফল পাইয়া থাকে। তাহারা দীঘিতে স্নান করিয়া কুমীরের আশীর্বাদ প্রার্থনা করে। তাঁহারা মুরগী ও ছাগ উৎসর্গ করিয়া তাহাদের প্রথম আশার ফল কুমীরকে দিতে প্রতিজ্ঞা করে। এই প্রতিজ্ঞা তাহারা ভঙ্গ করে না। প্রথম নবজাত শিশুকে জলের নিকট আনিয়া আবার ফিরাইয়া লইয়া যায়।"

এককালে এই ধরনের কুসংস্কার এতৎপ্রদেশে পূর্ণ মাত্রায় বিরাজ করিত। বর্তমানে উহা একেবারেই হ্রাস পাইয়াছে বলিলে চলে। কয়েক বৎসর পূর্বে একদিন খাঞ্জেলী দীঘির কুমীরে গোলাপ ফকির নামক এক ব্যক্তির উরুতে

কামড়াইয়া পুকুরের মধ্যে টানিয়া লইয়া যাইতে থাকে। উপস্থিত বুদ্ধিমত তখন স্থানীয় লোকেরা একগাছি দড়ির সাহায্যে তাহাকে কুমীর সহ তীরে লইয়া আসে। তৎক্ষণাৎ কাঠের দ্বারা কুমীরের গাত্রে আঘাত হানিলে লোকটিকে ছাড়িয়া দেয়।

অন্য একটি জ্বলন্ত ঘটনার উল্লেখ করিতেছি। প্রায় পঞ্চাশ বৎসর পূর্বের কথা। খুলনা জিলার এক নমঃশূদ্র দম্পতি সন্তানাদি না হওয়ায় পীর খানজাহান আলীর দরগায় মানত করে যে সন্তান জন্মিলে কুমীরের মুখে দিয়া আবার ফেরত লইয়া যাইবে। তাহাদের দৃঢ় বিশ্বাস পীরের কুমীরে মনুষ্য ভক্ষণ করে না এবং সন্তানকে উহার নিকট দিলেও ফিরাইয়া দিয়া থাকে। যথাসময় এই গ্রাম্য অশিক্ষিত ও কুসংস্কারাচ্ছন্ন দম্পতির একটি পুত্র সন্তান জন্ম গ্রহণ করে। সন্ধ্যার সময় পিতামাতা প্রাণ প্রিয় নবজাত শিশুকে আনিয়া খাঞ্জালী দীঘির পাকা ঘাটের সিড়ির উপর রাখিয়া দেয়। তাহারা ভাবিয়াছিল কুমীরে ছেলেটিকে স্পর্শ করিয়া ফেরত দিবে, কিন্তু দীঘির এই হিংস্র জন্তুটি নবজাত শিশুকে নিঃশঙ্কচিত্তে উদরস্থ করিয়া ফেলে। বৈশাখী পূর্ণিমার রাত্রিতে এই দুর্ঘটনা সংঘটিত হয়। পীরের দরগায় ক্রন্দনের রোল পড়িয়া যায়। স্থানীয় লোকের মধ্যে নিদারুণ ভীতির সঞ্চার হয়। সন্তান শোকে পিতামাতা পাগলপ্রায় হইয়া পড়ে। এই সংবাদ পুলিশের কর্ণগোচর হইলে পিতামাতার নামে একটি ফৌজদারী মোকদ্দমা রুজু হয়। দরগার ফকিরদের বিরুদ্ধেও জোর তদন্ত পরিচালিত হয়। কিন্তু তাহারা এই দুর্ঘটনার সহিত সংশ্লিষ্ট না থাকায় নির্দোষ প্রমাণিত হয়। পিতামাতার বিরুদ্ধে পুলিশ চার্জশিট দখিল করে। ম্যাজিষ্ট্রেট আসামীদ্বয়কে দায়রায় সোপর্দ করেন। খুলনার দায়রা জজের কোর্টে জুরীর সাহায্যে পিতামাতার বিরুদ্ধে নিম খুনের অপরাধে বিচার কার্য পরিচালিত হয়। বিচারে উভয়ের ৭ বৎসরের সশ্রম কারাদণ্ড হয়। আসামীদ্বয় কলিকাতা হাইকোর্টে আপিল করিলে তৎকালীন মাননীয় বিচারপতি তারক আমীর আলী জজকোর্টের রায় ন্যায় সঙ্গত বলিয়া মন্তব্য করেন। তবে মাননীয় বিচারপতি দয়াপরবশ হইয়া কারাদণ্ডের মেয়াদ হ্রাস করিয়া মাত্র তিন বৎসর করিয়া দেন। "Calcutta weekly Note"এ এই মামলার রিপোর্ট যথারীতি প্রকাশিত হয়।

একমাত্র পুত্র সন্তান হারাইবার পর কারাবরণ ও নিঃস্ব অবস্থায় নিদারুণ মানসিক রোগে পিতা জেলখানায় দেহত্যাগ করে। অনাথিনী মাতা জেলে থাকিয়া মস্তিষ্ক বিকৃত অবস্থায় একেবারে উন্মাদিনী হইয়া যায়। তৎকালীন যুক্ত বাংলার গভর্ণর খুলনা জেল পরিদর্শনে আসিয়া জেল কর্মাধ্যক্ষের নিকট এই সংবাদ শ্রবণ করিয়া বিশেষ মর্মাহত হন। তিনি ফৌজদারী কার্যবিধি আইনের ৪০১ ধারার বিধান অনুযায়ী প্রদত্ত বিশেষ ক্ষমতা বলে স্ত্রীলোকটির অবশিষ্ট কারাদণ্ড মওকুফ করিয়া খালাস দেন এবং রিলিফ ফাণ্ড হইতে তাহার পুনর্বাসনের জন্য ৫০০্ শত টাকা এককালীন মঞ্জুর করেন। তৎকালীন জিলা ম্যাজিষ্ট্রেট ফকাস সাহেবের আদেশে সাব ডেপুটী ম্যাজিষ্ট্রেট মোতাহারুল হক সাহেব ১৯২২ সালের কোন একদিনে ঐ সাহায্যের অর্থ লইয়া স্ত্রীলোকটির বাড়ীতে গিয়া ঐ অর্থ দান করিয়া আসেন। ইহার পর কুমীরের স্বভাব সম্পর্কে অধিক আলোচনা নিষ্প্রয়োজন মনে করি। মোতাহারুল হক সাহেবের নিকট আমরা সবিস্তারে এই ঘটনা শ্রবণ করিয়াছি।

সম্প্রতিকালে ঢাকা নগরীর অদূরে কুর্ত্তার শাহ পীরের দীঘিতে একটি ৫।৬ বৎসর বয়স্ক মেয়ে সন্তানকে তীর হইতে কুমীরে ধরিয়া লইয়া যায়। মেয়েটি অন্যান্য দর্শকদের সহিত কৌতুহল চিত্তে কুমীর দেখিতেছিল। হতভাগিনী শিশুকে কুমীরে আক্রমণ করিয়া মারিয়া ফেলে এবং পরে বহু চেষ্টার পর তাহার অর্ধভুক্ত লাশ পাওয়া যায়। অচিরাৎ দেশব্যাপী এই চাঞ্চল্যকর কাহিনী সংবাদ পত্রের মারফত বিস্তার লাভ করে। প্রকৃত ব্যাপার এই যে কুমীর, ব্যাঘ্র, সর্প, সিংহ প্রভৃতি হিংস্র জন্তু রীতিমত পোষ মানে না। একদিন না একদিন উহার প্রকৃত স্বভাব বাহির হইয়া পড়ে। মহাত্মা সেখ সাদী বলিয়াছেন :—

"শার্দুল শিশু শার্দুল হবে শেষে সে
যদিও পালিত হয় মানবের বেশে সে।"

## বুদ্ধ মূর্তির আজগুবি উপখ্যান

খানজাহান আলী তাঁহার বৃহত্তম জলাশয় "খাঞ্জালী দীঘি" খনন কালে একটি কৃষ্ণ প্রস্তরের ধ্যানী বুদ্ধমূর্তি পাইয়াছিলেন সেকথা পূর্বে বর্ণিত হইয়াছে।

ইহা প্রকৃত ঘটনা এবং এই প্রবাদ আদৌ ভিত্তিহীন নহে। এই আবিষ্কারের পর মূর্তিটি দীঘির পূর্ব পাড়ে রাখিয়া দেওয়া হয়। হিন্দুগণ উহাকে দেবতা শিব জ্ঞানে পূজা করিত। খানজাহানের যেরূপ স্বধর্মনিষ্ঠা ছিল তদ্রূপ তিনি পরধর্মে সহিষ্ণু ছিলেন। মুসলমান অধ্যুষিত হাবেলী কসবায় মূর্তির অবস্থানে স্থানীয় হিন্দুগণ আপত্তি করিলে খানজাহান ঐ মূর্তি তাহাদের ইচ্ছানুসারে মহেশ চন্দ্র ব্রহ্মচারী নামক জনৈক ব্রাহ্মণকে দান করেন। অতঃপর ঐ বুদ্ধমূর্তি বাগেরহাট হইতে চারি মাইল পূর্বে কচুয়া থানার অন্তর্গত একটি গ্রামে প্রতিষ্ঠিত হয়। তদবধি ঐ গ্রামের নাম হইয়াছে শিববাড়ী। আজিও ঐ গ্রামে সেই প্রাচীনকালীন বুদ্ধমূর্তি সযত্নে রক্ষিত আছে। হিন্দুগণ এখনও উহাকে দেবতা শিব বলিয়া পুজা করিয়া থাকে। ভ্রম ক্রমেই তাহারা উহাকে শিবমূর্তি বলিয়া পূজা করে। প্রকৃতপক্ষে উহা আদি ও অকৃত্রিম বুদ্ধমূর্তি। এ মূর্তির ফটো দর্শনে পাঠকগণ ইহা সহজেই বুঝিতে পারিবেন। শিববাড়ীতে বৎসরে হিন্দুদের এক বিরাট মেলা হয়।

এই প্রস্তর মূর্তিকে ভিত্তি করিয়া এদেশে অনেক প্রবাদ ও কিংবদন্তী ছড়াইয়া পড়িয়াছে। বাগেরহাটের সর্বপ্রথম এস, ডি, ও ছিলেন জনৈক ইংরেজ, নাম মিঃ সাণ্ডার্স। পরবর্তী এস, ডি, ওর নাম বাবু গৌরদাস বসাক। ইনি দেশীয় খ্রীষ্টান। উভয়ে বাগেরহাটের প্রাচীন কীর্তি সম্পর্কে পুস্তক লিখিয়া গিয়াছেন। দুর্ভাগ্যক্রমে বহু চেষ্টা করিয়াও পুস্তক দুইখানির সন্ধান করিতে পারি নাই। তবে এইটুকু জানা যায় যে গৌরদাস বাবু স্থানীয় প্রবাদের উপর নির্ভর করিয়া লিখিয়াছেন যে দীঘি খনন কালে একটি মন্দির পাওয়া যায় এবং উক্ত মন্দিরের মধ্যে একজন মুসলমান সাধু ধ্যানস্থ অবস্থায় ছিলেন। কথিত আছে যে এই সাধু ভৈরব তীরে আশ্রম স্থাপিত করিয়া ধ্যানস্থ থাকেন। যখন তাঁহার ধ্যানভঙ্গ হয় তখন মন্দির মৃত্তিকার নিম্নে প্রোথিত হইয়া যায়।

দ্বিতীয় প্রবাদ সম্পর্কে সতীশবাবু লিখিয়াছেন ঃ "অনেকদূর খনন করিলেও জল পাওয়া গেল না। শেষে আরও খনন করিলেও একটি মন্দির বাহির হইল। সেই মন্দির মধ্যে প্রবেশ করিয়া খানজাহান আলী এক হিন্দু যোগীর সাক্ষাৎ পাইলেন। তিনি যোগীর নিকট জল চাহিলে উৎসমুক্ত জল দ্রুতবেগে বাহি

হইতেই খানজাহান ও তাঁহরে অনুচরবর্গ বহু কষ্টে কূলে উঠিয়া আত্ম রক্ষা করিলেন। লোকের বিশ্বাস এই মন্দির এখনও জলতলে বিদ্যমান।"

অন্যান্য প্রবাদের কথা আমরা পূর্বে বর্ণনা করিয়াছি। চতুর্থ প্রবাদ এই যে দীঘি খনন কালে মৃত্তিকা গর্ভে একটি মসজিদ উঠিয়াছিল। ঐ মসজিদে একজন ধ্যানস্থ মহাপুরুষ ছিলেন। তিনি এখনও সেই অবস্থায় আছেন। বাগেরহাটের জনৈক প্রবীণ অভিজ্ঞ ব্যক্তি লেখকের নিকট এ কাহিনী সবিস্তারে বর্ণনা করিয়াছেন। আমি উহা বিশ্বাস করিতে অপারগ হইলে তিনি একটু অসন্তুষ্ট হন। এ সম্পর্কে প্রবাদ আছে যে প্রায় একশত বৎসর পূর্বে একবার ভীষণ জলকষ্ট দেখা দেয়। তখন দীঘির পানি প্রায় শুকাইয়া যায়। জনশ্রুতি আছে যে ঐ বৎসর উক্ত মসজিদের চূড়ার উপরিভাগ দেখা যায়। একথা অনেকে বলে এবং বিশ্বাস করে। বাগেরহাট অঞ্চলের বিশেষ বিশেষ প্রবীণ ব্যক্তির মুখে শুনিয়াছি যে তাঁহারা নৌকারোহণে দীঘির তলদেশে ইষ্টকস্তূপ বা পাথরে আঘাত করিয়া ঠক্ ঠক্ শব্দ পরখ করিয়াছেন। তাঁহাদের মতে এখানে ঐরূপ কিছু একটা আছে। তবে একথা সত্য যে খানজাহানের পূর্বে এদেশে কোন মুসলমান আগমন করিয়াছিলের কিনা জানা দুষ্কর। সেজন্য মসজিদের অবস্থান অলীক বলিয়া মনে করি। সম্ভবতঃ বুদ্ধ মূর্তি রক্ষিত পুরাকালীন মঠ বা মন্দিরের ভগ্নাবশেষ দীঘির মধ্যে পড়িয়া আছে। প্রায় ৫০ বৎসর পূর্বে দীঘির মধ্যে একটি বিরাটকায় মৎস্য ভাসিয়া থাকিতে দেখা যায়। লোকে উহাকে মসজিদের চূড়া বলিয়া প্রচার করে। প্রকৃতপক্ষে উহা ছিল একটি মৃত কাতল মাছ। অন্যমতে দীঘির মধ্যস্থলে একটি পাকা পিলার স্থাপিত হইয়াছিল। উহা সেই পিলার বা স্তম্ভ। দীঘি মধ্যে এইরূপ একটি স্তম্ভ দেওয়ার রীতি পূর্বে ছিল।

সতীশ বাবু জীবন্ত যোগী মূর্তির কথা বিশ্বাস করেন নাই। কিন্তু তিনি গৌরদাস বাবুর সমালোচনা করিয়া বলিয়াছেন:—"গৌরদাস বাবু মুসলমান ফকিরের কথা মুসলমানগণের আত্মগৌরব প্রতিষ্ঠার অতিরঞ্জিত সংস্করণ ভিন্ন কিছুই নহে।" উভয় লেখকের লেখনীর তাৎপর্য আছে। সতীশ বাবু হিন্দু মূর্তির উপর জোর দিয়াছেন আর গৌরদাস বাবু মুসলমান ফকিরের কথা বলিয়াছেন। সেজন্য সতীশ বাবু ক্রোধান্বিত হইয়া তাঁহার কঠোর সমালোচনা করিয়াছেন।

প্রকৃত ব্যাপার এই যে মুসলমান ফকির বা হিন্দু যোগীর জীবন্ত ছবি মৃত্তিকার মধ্যে প্রাপ্তির গল্প শুধু অতিরঞ্জিত নহে অসত্যও বটে। আউলিয়া, দরবেশ ও মনীষীদের জীবনী লিখিতে গিয়া অনেকে এই ধরনের উদ্ভট কাহিনী সত্য বলিয়া চালাইয়া দেন। সেজন্য লেখক ও প্রচারকগণই দায়ী —অন্য কেহ নহে। সমস্ত প্রবাদকে আমরা ভিত্তিহীন বলিয়া মনে করি। প্রকৃত ব্যাপার এই যে দীঘি খননকালে যে বুদ্ধমূর্তি পাওয়া গিয়াছিল উহা হইতে ক্রমশঃ এই সমস্ত প্রবাদ লোকমুখে সৃষ্ট হইয়া অতিরঞ্জিত আকারে আমাদের কাছে আসিয়া পৌছিয়াছে। মস্‌জিদ, মন্দির বা ধ্যানী যোগীর কথা বিশ্বাসযোগ্য নহে। কোন প্রাচীনকালীন প্রস্তর বা ইষ্টক নির্মিত ইমারতের ভগ্নাবশেষ থাকিতে পারে। সম্ভবতঃ প্রাকৃতিক বিপ্লবে উহা মৃত্তিকার তলদেশে চলিয়া যায়। এ বিষয় আরও অনুসন্ধান হইলে প্রকৃত ব্যাপার জানা যাইবে। উপরোক্ত অনৈতিহাসিক কাহিনীগুলি মিঃ ওমালী লিখিত ফকির ও ঋষির গল্পের শাখা প্রশাখা।

## শেষ জীবন ও সাধনা

ঐতিহাসিকের দৃষ্টিতে খানজাহান বীর ও যোদ্ধা। তিনি ধর্ম প্রচারক ও সাধক। জনহিতার্থে তিনি স্বীয় জানমাল কোরবাণ করিয়া দিয়াছেন। এই দানবীরের জীবন ধন্য। তিনিই সর্বপ্রথম অভিযানকারী যিনি সুন্দর বনাঞ্চলের গভীর অরণ্যানীর মধ্যে জঙ্গল কাটিয়া বসতি স্থাপন করিতে সমর্থ হইয়াছিলেন। তাঁহার সুযোগ্য সহকর্মী ও শিষ্যদের ত্যাগও কম নহে। সুশৃঙ্খলভাবে তাঁহারা সমস্ত কার্য সমাধা করিতেন। খানজাহানের চরিত্রে ধর্মীয় ও রাজনৈতিক শক্তির অপূর্ব সমাবেশ দৃষ্ট হয়। এক কথায় তিনি বীর সন্ন্যাসী বা সৈনিক-তাপস। সুশাসক ও ইসলাম প্রচারক হিসাবে তিনি যে নজির সৃষ্টি করিয়া গিয়াছেন তাহা এদেশের ইতিহাসে বিরল। তাঁহার অসংখ্য সৈন্য ও অগণিত অর্থ ছিল। জনবল, ধনবল ও ধর্মবলে বলিয়ান হইয়া তিনি সব কিছু মানব সেবায় উৎসর্গ করিয়াছেন। তাঁহার সাধু প্রকৃতি ও জনসেবায় মুগ্ধ হইয়া এ দেশবাসী দলেদলে স্বেচ্ছায় ইস্‌লাম গ্রহণ করিয়াছিল। খলিফাতাবাদ রাজ্য প্রতিষ্ঠা করিতে তাঁহার বিশেষ কষ্ট স্বীকার করিতে হয় নাই। জনশ্রুতি আছে যে খানজাহান মৃত্তিকার নিম্নে অর্থ পুতিয়া রাখিতেন যাহাতে ভবিষ্যতে ভূমি কর্ষনের সময় ঐ অর্থ

পাওয়া যায় এবং উহার আশায় লোকে সুন্দরভাবে ভূমি কর্ষণ করে। এক সময় এখানে একাধিক লোক একত্রে হলকর্ষণ করিত না বলিয়া প্রবাদ আছে। শেষে অর্থ পাইলে উহা লইয়া গোলযোগ উপস্থিত হইতে পারে। এ বিষয় অনেক অতিরঞ্জিত কাহিনী এতদঞ্চলে আজিও প্রচলিত আছে।

মহাত্মা খানজাহান অন্যূন একশত বৎসর জীবিত ছিলেন। জীবন সায়াহ্নে তিনি দরগায় বসিয়া মোরাকেবা ও মোশাহেদায় কালাতিপাত করেন। তিনি নিজেই সম্ভবতঃ তাঁহার এবং তদীয় বন্ধু মোহাম্মদ তাহেরের সমাধি ভবন নির্মাণ করিয়া গিয়াছেন। তবে সমাধির উপরিস্থ প্রস্তরগুলি তাঁহারই পূর্ব নির্দেশ অনুসারে বা নিজস্ব কোন আত্মীয় বা বন্ধু-দ্বারা সংস্থাপিত হইয়াছিল। সমস্ত লিপিগুলি সম্ভবতঃ তদীয় বন্ধুবান্ধব ও বিজ্ঞ ব্যক্তিদের সহিত পরামর্শ করিয়া প্রস্তরোপরি লিপিবদ্ধ করিতে নির্দেশ দিয়া মৃত্যুমুখে পতিত হন। উক্ত লিপিগুলিই ঐতিহাসিকের একমাত্র নির্ভরযোগ্য উপকরণ। গৌরদাস বাবু বলিয়াছেন যে এই সমাধি স্মৃতিসৌধ মোহাম্মদ তাহের ওরফে পীর আলী কর্তৃক নির্মিত হইয়াছিল। এইরূপ চিন্তা করারও কারণ আছে। অন্তিমকালে নির্মীয়মাণ সমাধিভবনের পশ্চিম পার্শ্বস্থ মসজিদে বসিয়া তিনি এবাদত বন্দেগী করিয়া অধিকাংশ সময় অতিবাহিত করিতেন। প্রথম জীবনে নরহত্যা, লুণ্ঠন, ধ্বংসাত্মক কার্য, আমীর ওমরাহদের ষড়যন্ত্র দর্শনে তিনি মর্মাহত হইয়া রাজদরবার ত্যাগ করিয়া অচীন দেশে জীবন অতিবাহিত করেন। বিদেশে আগমনের পর তিনি মানব সেবা ও খোদাপ্রেমে আত্মনিয়োগ করিবার পূর্ণ সুযোগ পাইয়াছিলেন।

যে সমস্ত ব্যক্তি খানজাহানের সাহচর্য পাইয়া ধন্য হইয়াছিলেন তাঁহাদের বংশধরের কেহ কেহ এখনও জীবিত আছেন। বংশ পরম্পরায় প্রচলিত ও পুরুষানুক্রমে শ্রুত প্রবাদ হইতে জানা যায় যে খানজাহান বলিষ্ঠ ও দীর্ঘাকৃতি সুপুরুষ ছিলেন। বার্ধক্যে তাঁহার মস্তকের কেশরাশি শুভ্র হইয়া গিয়াছিল। শুভ্র শ্মশ্রুমণ্ডিত মুখমণ্ডল, অমায়িক ব্যবহার ও সদালাপে তিনি প্রত্যেককে মুগ্ধ করিতেন। শেষ জীবনে দলে দলে লোক তাঁহার খেদমতে উপস্থিত হইয়া ধর্মোপদেশ শ্রবণ করিয়া ধন্য মনে করিত। জনশ্রুতি আছে যে তিনি প্রথম

জীবনে জাঁকাল রাজকীয় পোষাক পরিধান করিতেন। তাঁহার মস্তকোপরী মনোরম জরির শিরস্ত্রাণ শোভা পাইত। তাঁহার গাম্ভীর্যপূর্ণ অবয়ব দর্শনে সকলে তাঁহাকে পরম শ্রদ্ধা করিত।

খানজাহান ৮৬৩ হিজরী ২৬শে জিলহজ্জ, ইংরাজী ১৪৫৯ খৃষ্টাব্দে ২৩শে অক্টোবর ইহধাম ত্যাগ করেন। বুধবার দিবাগত রাত্রে তাঁহার প্রাণ বায়ু বহির্গত হয় এবং পরদিন অর্থাৎ বৃহস্পতিবার আছরের নামাজের সময় তাঁহার পবিত্র দেহ সমাধিস্থ করা হয়। তাঁহার মৃত্যুতে রাজধানী খলিফাতাবাদ শোকে মুহ্যমান হইয়া পড়িয়াছিল। তিনি মরিয়াও অমরত্ব লাভ করিয়াছেন। সৈয়দ সুলতান আলী সাহেব বলিয়াছেন, "বর্তমান বাগেরহাটের সৃষ্টিকর্তা হইলেন খানজাহান। খানজাহানকে বাদ দিয়া বাগেরহাটকে কল্পনা করা যায় না। তিনি সত্যই মৃত্যুঞ্জয়ী মহাপুরুষ।" তদীয় হর্মরাজি সম্পর্কে আলী আহম্মদ সাহেব বলিয়াছেন, "তাজমহলের উন্মত্ত সৌন্দর্য এর দেহে নাই, আছে একটা ঘুমন্ত মাধুর্য। এত বড় একটা বিরাট বিস্ময় তার কোন সুলিখিত নির্ভরযোগ্য ইতিহাস নাই। আবও অনেক ইতিবৃত্ত অন্ধকারের জাল ছিড়ে আলোয় বেরিয়ে আসবে। জানা যাবে আরও অনেক অলৌকিক ও অত্যাশ্চার্য ঘটনাবলী। আমি সেই অনাগত দিনের প্রতীক্ষায় রহিলাম। দেশের গুপ্তরত্ন বিভিন্ন দেশে প্রচারের যে একটা গর্বমিশ্রিত অনাবিল আনন্দ তা বিভিন্ন ভাষায় পুস্তক প্রণয়নেই সম্ভবপর হয়।"

খানজাহান শুধু বাগেরহাটের সৃষ্টিকর্তা নহেন। তিনি এমন এক মহাপুরুষ যাঁহার মহৎ গুণরাজির দ্বারা ভাটি অঞ্চল ধন্য হইয়াছে। বারবাজার হইতে যশোর, যশোর হইতে তালা, ডুমুরীয়া হইয়া তাঁহার কীর্তিসমূহ সুদূর বেতকাশী তথা সুন্দরবনের অভ্যন্তরে এবং যশোর হইতে পিরোজপুর পর্যন্ত বিস্তীর্ণ প্রদেশে বিস্তারলাভ করিয়াছিল। তাঁহারই চেষ্টায় এই বিস্তীর্ণ পল্বলময় লবনাক্ত দেশে ঘনবসতি ও সুন্দর বাসভূমির প্রবর্তন সম্ভব হইয়াছিল। তাঁহাকে সুন্দরবন অঞ্চলের মুকুট বিহীন সম্রাট বলিলে অত্যুক্তি হয়না।

## মাজার লিপি

এখন আমরা সুধী পাঠকগণকে মহাত্মা খানজাহানের পবিত্র সমাধির দিকে লইয়া যাইতেছি। তাঁহার পবিত্র সমাধি সর্বজন সম্মানিত। সমাধি

ভবনের বিবরণ পূর্বে প্রদত্ত হইয়াছে। এখন উহার গাত্রে খোদিত লিপি ও বাণী আমাদের আলোচ্য বিষয়। এই রওজা মোবারক সর্বদা বস্ত্রাবৃত থাকে। সমাধির প্রথমে মেজের সমান করিয়া একটি ইষ্টকের ভিত্তি। ইহার উপর একটি তাক—কয়েকখানি কৃষ্ণ প্রস্তর দ্বারা নির্মিত। উহার উপর আর একটি প্রস্তরের তাক। সমাধির উপরিভাগে অর্ধগোলাকৃতি রোহিত মৎস্যের পৃষ্ঠের ন্যায় একখানি কৃষ্ণ প্রস্তর। এই শীর্ষ প্রস্তরখানি এবং উহার নীচে দুই স্তরের প্রস্তরগুলিতে আরবী ও ফার্সি ভাষায় বিভিন্ন প্রকার বাণী খোদিত আছে। এই সমস্ত লিপি যে উচ্চাঙ্গের ভাস্কর্য শিল্পের জ্বলন্ত নিদর্শন তাহা সহজেই অনুমেয়। মধ্যে মধ্যে দুই একটি অক্ষর উঠিয়া গিয়াছে। উহার পুনর্স্থাপন আবশ্যক।

খানজাহানের কিরূপ ধর্মনিষ্ঠা ছিল তাহা তদীয় সমাধি লিপির মর্ম হইতে হৃদয়ঙ্গম করা যায়। ধর্মের প্রতি তাঁহার বিশ্বাস ছিল অটল। ভক্তির চিহ্ন স্বরূপ সমাধির চতুষ্কোণে হযরত আবুবকর, হযরত ওমর, হযরত ওসমান ও হযরত আলী এই চারিজন মহান খলিফার নাম লিখিত আছে। প্রত্যেক খলিফার নামের পূর্বে

"এলাহি বেহুরমাতে" এবং পরে "রাজিয়াল্লাহু তায়ালা আনহু"—

অর্থাৎ, "হে প্রভু খলিফাদের উপর শান্তি বর্ষিত হউক — তাঁহারই সম্মানার্থে লিখিত হইল।" এই লেখনী হইতে বুঝা যায় যে তিনি খোলাফায়ে রাশেদীনের আদর্শ মনে প্রাণে গ্রহণ করিয়াছিলেন। কবরের চতুর্দিকে আরবী ভাষায় লিখিত আছে —

"মাম্মাতা- গারীবান- ফাকাদ মা'তা- শাহীদান।"

অর্থাৎ "যিনি মোসাফের অবস্থায় দেহত্যাগ করিলেন, তিনি যেন শহীদ বা ধর্মযোদ্ধার ন্যায় মৃত্যুমুখে পতিত হইলেন।" অর্ধ গোলাকৃতি মৎস্য পৃষ্ঠের ন্যায় প্রস্তরের উপর লিখিত আছে —

"আউজোবিল্লাহে মেনাশ্‌শায়তনের রাজিম- বিসামিল্লাহ্‌ হের রহমানের রাহিম।"

অর্থাৎ "আল্লার নামে আমি বিতাড়িত শয়তানের প্রলোভন হইতে রক্ষা পাইবার জন্য সাহায্য চাহিতেছি- সর্ব প্রদাতা করুণাময় আল্লা'র নামে আরম্ভ

করিতেছি।" উত্তরদিকে শীর্ষ প্রস্তরের উপর কলেমা তৈয়ব ও কলেমা শাহাদাত আরবী ভাষায় লিখিত আছে। উহার অর্থ — "আল্লাহ্ তায়ালা ব্যতীত আর কেহ উপাস্য নাই এবং হযরত মোহাম্মদ (দঃ) তাঁহার প্রেরিত রসুল" এবং "আমি সাক্ষ্য দিতেছি যে, আল্লাহ্ তায়ালা ব্যতীত আর কেহই এবাদত পাওয়ার যোগ্য নাই ; তিনি এক, তাঁহার কেহই অংশীদার নাই, আমি আরও সাক্ষ্য দিতেছি যে, হযরত মোহাম্মদ মোস্তফা (দঃ) তাঁহার একজন বান্দা এবং তাঁহার প্রেরিত পয়গম্বর।" এই কলেমা ইস্লাম ধর্মের কুঞ্জিবিশেষ এবং ইহা পাঠ ও বিশ্বাস না করিলে প্রকৃত মুসলমান হওয়া যায় না।

রওজা মোবারকের উত্তর দিকে আরবী ভাষায় লিখিত আছে —
"হাজেহি রওজাতোম মোবারাকাতোন মের বেয়াজিল জান্নাতে লে খানেলআজম খানেজাহান আলাইহের রাহ্মাতো অরেজয়ানোত্তা-হারিরে ফি ছেত্তাতে এশরিনা মেন জিলহাজ্জে অছালাছা ছেত্তিনা আমান অ ছামানিয়াতা মেয়াতেন।"

অর্থাৎ "খানে আজম খান জাহানের এই পবিত্র সমাধি বেহেশ্তের বাগিচা বিশেষ। তাঁহার উপর আল্লা'র অনুগ্রহ বর্ষিত হউক। তারিখ ২৬ শে জিলহজ্জ ৮৬৩ হিজরী।" তুর্ক আফগান আমলে প্রধান সেনাপতির সম্মানিত উপাধি ছিল খানেআজম। আমরা ইতি পূর্বে অন্য কয়েকজন খানে আজমের নাম প্রকাশ করিয়াছি। স্বাধীন শাসক হইলে তাঁহার কবরগাত্রে সুলতান, রাজা বা বাদশাহ্ বা অনুরূপ কোন খেতাব খোদিত থাকিত। সমসাময়িক কোন ইতিহাস গ্রন্থে খানজাহানের নাম নাই। "খানে আজম" উপাধি হইতে ইহাই প্রতীত হয় যে তিনি প্রধানত একজন সেনানায়ক। ইস্লাম ধর্মে তাঁহার প্রগাঢ় ভক্তি এবং মানব সেবার দিক দিয়া তিনি অসংখ্য জ্বলন্ত নিদর্শন রাখিয়া গিয়াছেন। কবরের দক্ষিণ দিকেও আরবী ভাষায় লিপিবদ্ধ আছে —

"অদ্দুনীয়া আউয়োলোহা বোকায়োন,
অ আওছাতোহা আনাওন
অ আখেরোহা ফানাওন।"

অর্থাৎ "দুনিয়া এমন এক স্থান যাহার প্রারম্ভ ক্রন্দনে, মধ্যাবস্থা দুঃখকষ্টে এবং ধ্বংস উহার পরিণতি।"

কবরের দক্ষিণদিকে ইরানের সুফী সাধকদের অমর বাণী নিম্নোক্ত মূল্যবান উপদেশ মিশ্রিত অরবী-ফার্সি ভাষায় লিপিবদ্ধ আছে — ইহা অরবী ও ফার্সি ভাষার সংমিশ্রনে প্রণীত একটি সুন্দর রোবাই বা চতুষ্পদী। এমন সুন্দর মর্মগাঁথা মানুষের হৃদয়কে খোদাপ্রেমে তন্ময় করিয়া রাখে।

ইয়ারো মুরিদ-ই দোস্তান
আলমওতো হাক্কোন আলমওতো হাক্কোন।
খারাস্ত আন্দার বোস্তান
আলমওতো হাক্কোন আলমওতো হাক্কোন।
মরগাস্ত খাসমিয়ে মোহকামি পিয়ে জোমলায়ে জানান যু একিন।
নায় হামচুদিগার দুষমুনান
আলমওতো হাক্কোন আলমওতো হাক্কোন॥

ভাবার্থঃ— "হে সুহৃদ, ভক্ত ও বন্ধুগণ! স্মরণ রাখিও, মৃত্যুই সত্য, উহা কাহাকেও ছাড়িবে না। ইহা বাগিচার মধ্যে অবস্থিত কণ্টকের ন্যায়। মৃত্যু নিশ্চিত জানিও। মৃত্যু প্রতিটি জীবের মহাশত্রু। অন্যান্য শত্রু অপেক্ষা ইহা ভয়ংকর। নিশ্চয় জানিও মৃত্যু অনিবার্য।"

## —ঃ কবির ভাষায় ঃ—

জগতে ক্রন্দন ল'য়ে খুলি এ জীবন
কতবা যাতনা কষ্ট করে আক্রমণ।
পরীক্ষার নাহি পার জীবন ভরিয়া
সবশেষ করে শেষ মরণ আসিয়া।
মৃত্যুই নিশ্চিত ভাই, মৃত্যুই নিশ্চয়,
জীবন উদ্যানে তীক্ষ্ণ কণ্টকের ন্যায়,
মরণ নিশ্চয় ভাই, মরণ নিশ্চয়
জীবনের হেন অরি নাহি কেহ আর,
অন্য শত্রু হ'তে এর প্রভেদ বিস্তার,

দুষ্ট শয়তান আছে অরাতি তোমার
টলাতে বিশ্বাস তব চেষ্টা সদা তার,
সকল সমাজে দেখি এই রীতি আছে
দুর্বল লভয়ে ক্ষমা সবলের কাছে ;
ক্ষমা নাই দয়া নাই, মৃত্যু দুর্নিবার,
মরণ নিশ্চিত ভাই আছয়ে সবার।" ( বাগেরহাটের প্রথম এস, ডি, ও মিঃ সাণ্ডার্সের ইংরাজী অনুবাদ হইতে বাংলায় রূপান্তরিত )

কবর গাত্রের প্রস্তর পিঠের দক্ষিণদিকে মধ্যস্থলে একটি চতুষ্কোণ এবং তন্মধ্যে একটি বৃত্ত আছে। এই বৃত্তের চারিপার্শ্বে আরবী ভাষায় নিম্নোক্ত কথাগুলি লিখিত আছে :

"এনতাকালাল আবদোদ্দায়ীফ আলমোহ্‌তাজো এলা রাহ্‌মাতে রাব্বেল আলামীন আল মোহেব্বো লে আওলাদে ছাইয়েদেল মোরছালিন; আল মোখলেছো লেল উলামায়ের রাশেদীন; আলমোবগেদো লেল কোফ্‌ফারে অলমোশরেকীন; আল মঈনো লেল ইস্‌লামে আল মোসলেমীন; উলুঘ খানজাহান আলাইহের-রাহ্‌মাতো আলগোফ্‌রান মেন দারেদ্দুনীয়া এলা দারিলবাকা; লায়লাতোল আরবায়া ফি ছেত্তাতে ও অ এশরীনা মেন জিলহাজ্জ; অদোফেনা ইয়াওমাল খামিছে ফি ছাবয়াতে ও অ এশরীনা মেনহু; ফি ছানাতে ছালাছা ছেত্তিনা অছামানিয়াতা

উহার মর্মার্থ এই ঃ— "এখানে আল্লা'র এক দীন দাসানুদাস মৃত্যুমুখে পতিত হইয়াছেন। তিনি আল্লা'র অনুগ্রহ প্রার্থী। তিনি পয়গম্বরদিগের মধ্যে শ্রেষ্ঠ মহানবীর বংশধরগণের প্রতি অনুরক্ত-যিনি সত্য পথানুসারী উলামাদের প্রকৃত হিতাকাঙ্খী এবং আল্লা'র নাফরমানকারীদের প্রতি ঘৃণা পোষণ করেন। যিনি ইস্‌লাম ও মুসলমানদের সদা সাহায্যকারী। তাঁহার নাম উলুঘ খানজাহান (আল্লাহ্‌ তাঁহার প্রতি সদয় হউন)। তিনি অস্থায়ী জগৎ হইতে স্থায়ী জগতের আশায় ৮৬৩ হিজরী ২৬ শে জিলহজ্জ বুধবার রাত্রি ধরাধাম ত্যাগ করিয়াছেন

এবং ২৭ শে জিলহজ্জ বৃহস্পতিবার তাঁহাকে সমাহিত করা হয়।" এই লেখনীর মধ্যে এই আভাষ পাওয়া যায় যে তিনি মহানবীর বংশধরদের অতিশয় সম্মান করিতেন। আল্লায় আত্মসর্মপণ, ধর্মের প্রতি অটল বিশ্বাস ও ভক্তি এবং দীনতা উক্ত লেখনীর মধ্যে সুস্পষ্টভাবে প্রকাশিত হইয়াছে।

সমাধি গাত্রের পশ্চিমদিকে পবিত্র কোরাণের ১০৯ সুরা (কাফেরুণ) কোরানের ভাষায় লিপিবদ্ধ আছে;

"বল হে বিধর্মী, তোমরা যাহার
পূজা কর, আমি পূজা করিনা তাহাব।
তোমরা পূজ না তাঁরে আমি পূজি যাঁরে,
তোমরা যাহারে পূজ আমি ও তাহারে
পূজিতে সম্মত নই। তোমবাও নহ
প্রস্তুত পূজিতে, যাঁরে পূজি অহরহ
তোমাদের ধর্ম যাহা তোমাদের তরে,
আমার যে ধর্ম রবে আমারি উপরে।"

সমাধি গাত্রের পূর্বদিকে পবিত্র কোরানের ১০২সুরা (তাকাসোর=আলহাক-মোত্তাকা) লিখিত আছে। উহার অর্থ-"আধিক্যের আকাঙ্খাই তোমাদিগকে মোহাচ্ছন্ন করিয়া রাখিয়াছে, যে পর্যন্ত না তোমরা সমাধিসমূহে উপস্থিত হইতেছে। তা নয়, তোমরা শীঘ্রই অবগত হইবে; আবার না, তোমরা অচিরেই অবগত হইবে। কিন্তু না, যদি তোমরা ধ্রুব জ্ঞানে অবগত হইতে। নিশ্চয় তোমরা নরক অবলোকন করিবে। তৎপর নিশ্চয় তোমরা উহা নিশ্চিত দৃষ্টিতে প্রত্যক্ষ করিবে। অনন্তর নিশ্চয় তোমরা সেদিন সুখ-সম্পদ সম্বন্ধে জিজ্ঞাসিত হইবে।" কি সুন্দর আল্লা'র এই বাণী। শাহানশাহ্ হইতে আরম্ভ করিয়া দীন ভিক্ষুক সকলেরই একই দশার কথা ইস্‌লাম পুণঃ পুনঃ ঘোষনা করিয়াছে। বিপুল বিভব সম্পদ, আধিক্যের আকঙ্খা সবই অসার। আল্লাহ্ ধনজনের মোহ ও অহমিকার পরিণাম সম্পর্কে হুশিয়ার করিয়া দিয়াছেন। খানজাহান বিপুল ঐশ্বর্যের অধিকারী হইয়াও সরল ও নিরহঙ্কারী ছিলেন তাহা সহজেই অনুমান করা যায়।

সমাধি গাত্রের পশ্চিমদিকে পবিত্র কোরাণের বৃহত্তম সুরার (সুরা বাকার) অংশ বিশেষ যাহাকে "আয়তোল কুরসী" অর্থাৎ কোরাণের মহামহিমান্বিত কয়েকটি বাণী লিপিবদ্ধ আছে। এই সম্মানিত আয়াত পাঠে অসীম পুণ্য। ইহাতে আল্লা'র মহাগুণাবলীর পরিচয় আছে। উহার বঙ্গানুবাদ নিম্নে দেওয়া হইল:

"সেই আল্লাহ্ ব্যতীত কোনই উপাস্য নাই—যিনি চির জীবন্ত ও নিত্য বিরাজমান; তন্দ্রা অথবা নিদ্রা তাঁহাকে আকর্ষণ করে না। নভোমণ্ডলে যাহা আছে ও ভূমণ্ডলে যাহা আছে তাহা তাহারই; এমন কে আছে যে তদীয় অনুমতি ব্যতীত তাঁহার নিকট অনুরোধ করিতে পারে? তাহাদের সম্মুখে যাহা আছে. ও তাহাদের পশ্চাতে যাহা আছে, তিনি তাহা পরিজ্ঞাত আছেন; তিনি যাহা ইচ্ছা করেন তদ্ব্যতীত তাঁহার অনন্ত জ্ঞানের কোন বিষয়ই কেহ ধারণা করিতে পারে না। তাঁহার আসন নভোমণ্ডল ও ভূমণ্ডল পরিব্যাপ্ত হইয়া আছে এবং এতদুভয়ের সংরক্ষণে তাঁহাকে বিব্রত হইতে হয় না; এবং তিনি সমুন্নত মহীয়ান। ধর্ম সম্বন্ধে বলপ্রয়োগ নাই; নিশ্চয় ভ্রান্তি হইতে সুপথ প্রকাশিত হইয়াছে; অতএব যে শয়তানকে অবিশ্বাস করে এব' আল্লার প্রতি বিশ্বাস স্থাপন করে, তবে নিশ্চয় সে সুদৃঢ় অবলম্বন ধারণ করিয়াছে যাহা ছিন্ন হইবাব নহে; এবং আল্লাহ শ্রবণকারী মহাজ্ঞানী।"

সমাধিগাত্রের উত্তর পশ্চিমদিকে পবিত্র কোরাণের ১১২, ১১৩, ও ১১৪ সুরা (এখলাস, ফালাক ও নাস) লিখিত আছে। এই বাণীগুলি সমগ্র কোরাণের মধ্যে বিশেষ গুরুত্বপূর্ণ স্থান অধিকার করিয়া আছে।

সুরা এখলাস:

বল, আল্লাহ এক! প্রভু ইচ্ছাময়,
নিষ্কাম নিরপেক্ষ, অন্য কেহ নয়।
করেন না কাহারেও তিনি যে জনম
কাহারও ঔরসজাত তিনি নন
সমতুল তাঁর
নাই কেহ আর!

সুরা ফালাক ঃ

বল, "আমি শরণ যাচি উষাপতির
হাত হ'তে তাঁর সৃষ্টিতে যা আছে ক্ষতির।
আঁধার ঘন নিশীথ রাতের ভয় অপকার
এসব হ'তে অভয় শরণ যাঁচি তাঁহার।
যাদুর ফুঁয়ে শিথিল করে ( কঠিন সাধন )
সংকল্পেব বাঁধন, যাচি তাঁর নিবারন ।
ঈর্ষাতুরের বিদ্বেষ যে ক্ষতি করে
শরণ যাচি, পানাহ মাগি তাঁহার তরে।"

সুরা নাস :

"বল, আমি তাঁরি কাছে মাগিগো শরণ
সকল মানবে যিনি করেন পালন।
কেবল তাঁহারি কাছে, ত্রিভুবন মাঝ
সবার উপাস্য যিনি রাজ-অধিরাজ
কুমন্ত্রণা দানকারী 'খান্নাস' শয়তান
মানব দানব হ'তে চাহি পরিত্রাণ।"

( অনুবাদক — কাজী নজরুল ইসলাম)

সমাধিলিপির মধ্যে আল্লহ'র নামাবলী বা আস্‌মায়াল হোসনা ( সুন্দর নামসমূহ ) লিখিত আছে।

আল্লার মহান গুণাবলীর পার্শ্বে নিম্নোক্ত দোয়া লিখিত আছে ঃ

"নাছরুম্ মেনাল্লাহে অ ফাতহুন কারীব—অবাশ্বেরেল মুমেনীন"
অর্থাৎ, আল্লা'র সাহায্য ও জয় নিকটবর্তী। মোমেনদিগের জন্য খোশ খবর। কবর গাত্রের উত্তরদিকে হযরত জিবরাঈল, হযরত মিকাঈল, হযরত ইস্রাফিল এবং হযরত আজ্‌রাঈল - এই মহান ফেরেস্তাগণের পবিত্র নাম লিখিত আছে। সমাধিগাত্রের দক্ষিণদিকে লিখিত আছে ঃ

"ইয়া বোরহানো ইয়া বোদিউচ্ছামাওয়াতে অল-আরদ খাল্লেছনা মেনান্নার" :—

—হে সর্বপ্রকাশক, হে নিখিল বিশ্বের পালক— আমাদিগকে ( পরজগতের ) অগ্নিশিখা হইতে পরিত্রাণ কর।

সমাধিগাত্রে আল্লা'র যে পবিত্র নামগুলি লিখিত আছে উহার কয়েকটি এখানে অর্থসহ উদ্ধৃত হইলঃ—

আল্লাহ্— একমাত্র উপাস্য, আর রাহমানু — অতি অনুগ্রহকারী, আররহিমু— পরম দয়ালু, আল মালেকু-সর্বময় কর্তা, আল-কুদ্দুস্থ —অতি পবিত্র, আস সালামু — শান্তিময়, শান্তিদাতা, আল-মুমিনু—বিশ্বাসী, আলমোহায়মেনু—পরম সাহসী, আল-আযীজু— পরাক্রমশালী, আল-জাববারু— ক্ষমতাশালী, আল-খালেকু — সৃষ্টিকর্তা, আল-গাফফারু — মার্জনাকারী, আর-রাজ্জাকু— রুজিদাতা, আল-আলীমু— মহাজ্ঞানী, আর-রাফিউ— উন্নতিদাতা, আল-হাকামু— সুবিচারক, আল-আদলু — ন্যায় বিচারক, আল-হালিমু— অধিক ধৈর্যশীল, আল-গাফুরু— অতি ক্ষমাশীল, আশ-শাকুরু— অতি কৃতজ্ঞ, আল-জালীলু— মহা প্রতিপত্তিশালী, আল-ওকিলু— জিম্মাদার, আল হামিদু— প্রশংসাবাদী, আল-মুমিতু— মৃত্যুদাতা, আল-আহাদু— একক, আচ্ছামাদু— একাধিপতি, আল-মাতিনু — দৃঢ়, অটল, আচ্ছাবুরু— অতি ধৈর্যশীল, আস সাত্তারু— দোষ গোপনকারী, আস-সাদেকু — সত্যবাদী।

— এই পবিত্র নামাবলী সুফী সাধকদের অতি আদরের ধন। এই নামগুলি উচ্চারণ-করিয়া তাঁহারা জেকের বা সাধনা করিয়া থাকে।

উপরোক্ত লেখনী ব্যতীত আরও বহু লিপি আরবী ভাষায় উৎকীর্ণ আছে। দীর্ঘদিন প্রচেষ্টা চালাইবার পরও সমস্ত লিপিগুলির পক্ষোদ্ধার সম্ভবপর হয় নাই। লিপিসমূহ উদ্ধার করিতে নানাপ্রকার অসুবিধার মধ্যে পড়িতে হইয়াছে। পরবর্তী সংস্করণে লিপিসমূহ উদ্ধারের প্রবল বাসনা রহিল। কবরগাত্রের

অবশিষ্ট লিপিগুলির পাঠোদ্ধার হইলে খানজাহান সম্পর্কে আরও কিছু অজানা ইতিহাসের উদ্ধার সাধন হইতে পারে।

## মোহাম্মদ তাহেরের সমাধি

হযরত খানজাহানের রওজা মোবারকের পশ্চিম পার্শ্বে তদীয় বন্ধু ও সহকারী শাসনকর্তা পীর আলী মোহাম্মদ তাহেরের সমাধি। "যশোরের ইতিবৃত্ত" প্রণেতা জেমস ওয়েষ্টল্যাণ্ড তাঁহাকে খানজাহানের দেওয়ান বা মন্ত্রী বলিয়া উল্লেখ করিয়াছেন। গৌরদাস বসাক বলিয়াছেন, "পীর আলী মোহাম্মদ তাহের গোঁড়া মুসলমান ছিলেন। তিনি অতীব নিষ্ঠার সহিত ইসলাম ধর্মের বিধানসমূহ অক্ষরে অক্ষরে পালন করিতেন। সুশাসন ও ন্যায়পরায়ণতার জন্য তিনি খ্যাতি অর্জন করিয়াছিলেন।" তাঁহার সম্পর্কে ইতিপূর্বে পীরালী সম্প্রদায়ের উৎপত্তি ও প্রসার প্রসঙ্গে সবিস্তারে আলোচনা করিয়াছি। মোহাম্মদ তাহের খানজাহানের সহকর্মীদের মধ্যে বিশিষ্ট স্থান অধিকার করিয়াছিলেন। খানজাহানের অতি আপন জন ছিলেন তিনি। পাশাপাশি উভয়ের এইরূপ সমাধি ঘনিষ্ট সম্পর্কের পরিচয় বহন করে।

পীর আলীর সমাধিগাত্রও অর্ধ গোলাকৃতি প্রস্তর দ্বারা আবৃত। প্রস্তরের উপর লিখিত আছে —

"হাজেহি রওজাতোম মোবারাকাতোন মেররিয়াজিল জান্নাতে অ হাজেহি সাক্‌বেয়া তোললে হাবিবেহী এসমোহু মোহাম্মদ তাহের ছালাছাছেস্তিনা অছামানীয়াতা" —

অর্থাৎ এই স্থান বেহেস্তের বাগিচার অংশ বিশেষ এবং ইহা জনৈক বন্ধুর সমাধি— নাম মোহাম্মদ তাহের, তারিখ ৮৬৩ জিলহাজ্জ।" মোহাম্মদ তাহের যে খানজাহানের অন্তরঙ্গ বন্ধু ছিলেন তাহার স্পষ্ট পরিচয় এখানে পাওয়া যায়। কবরগাত্রে খানজাহানের সমাধির ন্যায় সুরা তাকাসোর, আল্লা'র মহান গুণাবলী বা নামসমূহ, কলেমা তৈয়ব ও কলেমা শাহাদাত লিখিত আছে। ইহার বঙ্গানুবাদ পূর্বে বর্ণিত হইয়াছে, সেজন্য পুনরুল্লেখ নিষ্প্রোয়জন। অর্ধ গোলাকৃতি প্রস্তরের নিম্নস্তরে বৃহৎকায় তিন খণ্ড প্রস্তর আছে। দ্বিতীয় স্তরে

অনেকগুলি খণ্ড প্রস্তর। তৃতীয় ও শেষ স্তর কৃষ্ণ প্রস্তর দ্বারা আবৃত। কবরের লিপিগুলি আরবী অক্ষরে উৎকীর্ণ করা হইয়াছে এবং উহা এত স্পষ্ট যে আমাদের পক্ষে উহার পক্ষোদ্ধার করিতে বিশেষ কষ্ট স্বীকার করিতে হয় নাই। তাহের সাহেবের সমাধির নীচে শূন্যগর্ভ কিন্তু উহারও নীচে প্রকৃত কবর আছে। তারিখ দৃষ্টে প্রমাণিত হয় যে উভয় সমাধিগাত্র একই সময় নির্মিত হইয়াছিল এবং প্রস্তর কাটিয়া অশেষ পরিশ্রমে অক্ষরগুলি উৎকীর্ণ করা হইয়াছিল। মোহাম্মদ তাহের খানজাহানের পরে মৃত্যুমুখে পতিত হন, তবে কোথায় এবং কিভাবে জানা যায় নাই। এ সম্পর্কে গৌরদাস বসাক বলিয়াছেন যে, মোহাম্মদ তাহের কোন কারণ বশতঃ দিল্লীতে প্রেরিত হন এবং তথায় সম্রাটের আদেশে তাঁহার মস্তক ছেদন করা হয়। প্রবাদের উপর ভিত্তি করিয়া তিনি একথা বলিয়াছেন, কিন্তু কোন ঐতিহাসিক সূত্রের উল্লেখ করেন নাই। আমরা সবিস্তারে আলোচনার পর এই সিদ্ধান্তে পৌঁছিয়াছি যে খলিফাতাবাদ নগরীর প্রতিষ্ঠা বা তাঁহার আগমনের পর খানজাহানের সহিত দিল্লীর কোনই সম্পর্ক স্থাপন করা অসম্ভব। খানজাহানের পরেও বহুদিন বঙ্গদেশ দিল্লীর অধীনতা স্বীকার করে নাই। সেইজন্য উপরোক্ত প্রবাদ ভিত্তিহীন বলিয়া মনে করি।

## শেষ কথা

খানজাহান যে সময় খলিফাতাবাদে শুভাগমন করেন তখন এই স্থানের কি নাম ছিল জানা যায় না। বাগেরহাট নাম পরবর্তীকালের সৃষ্টি। সে বিষয় পরে আলোচনা করিব। বয়োবৃদ্ধ অবস্থায় এখানে আসিয়া খানজাহান প্রায় ত্রিশ বৎসর বসবাস ও রাজ্য শাসন করিয়াছিলেন। স্বীয় প্রতিষ্ঠিত নগরীর সৌন্দর্যবর্ধন ও প্রজাদের কল্যাণের জন্য তিনি আত্মনিয়োগ করিয়াছিলেন। তাঁহারই ঐকান্তিক সাধনায় খলিফাতাবাদের সমৃদ্ধি ও সৌন্দর্য দিন দিন বর্ধিত হইতে থাকে। এইরূপ জনাকীর্ণ শহর তখন এতদঞ্চলে আর একটিও ছিল না। সেজন্য গৌড়ের সুলতান নসরৎ শাহ্ পিতার জীবদ্দশায় খানজাহান প্রতিষ্ঠিত শহরে ঐতিহাসিক খলিফাতাবাদ টাঁকশাল হইতে মুদ্রাঙ্কণ করিয়াছিলেন। এই শহরের শান শওকত ও সৌন্দর্য দীর্ঘস্থায়ী হইয়াছিল।

খানজাহানের প্রায় দেড়শত বৎসর পরে সুন্দরবন অঞ্চলে মহারাজ প্রতাপাদিত্য, তদীয় পিতা বিক্রমাদিত্য এবং খুল্লতাত বসন্ত রায় যে শহর নির্মাণ করিয়াছিলেন তাহার অধিকাংশ হর্মরাজি ধ্বংসপ্রাপ্ত হইয়াছে। রাজধানী গৌড়ের ধনভাণ্ডার দ্বারা প্রাচীন যশোর নগরীর পত্তন হইয়াছিল। বঙ্গের শেষ স্বাধীন সুলতান দায়ূদ খান সম্রাট আকবরের হস্তে নিহত হইলে প্রতাপাদিত্যের পিতা রাজধানীর বিশৃঙ্খলা ও গোলযোগের মধ্যে বিপুল ধনভাণ্ডার আনিয়া রাজশক্তির আড়ালে সুন্দরবন আবাদ করিয়া যশোর নগরীর পত্তন করিয়াছিলেন, তাহা ইতিপূর্বে বর্ণনা করিয়াছি। গৌড়ের যশ হরণকারী বলিয়া এই নগরীর নাম হইয়াছিল যশো-হর। গৌড়ের ধনভাণ্ডার দ্বারা যেমন সুন্দরবনের সংলগ্ন খুলনা জেলার দক্ষিণ পশ্চিম সীমান্তে যশোর নগরীর পত্তন হইয়াছিল তেমনই খানজাহান আনীত ধনভাণ্ডার দ্বারা খলিফাতাবাদ নগরীর প্রতিষ্ঠা হইয়াছিল। স্থাপত্য শিল্পে খানজাহানের যেরূপ দক্ষতা, প্রতাপাদিত্যের তাহা ছিল না। প্রতাপাদিত্যের রাজধানী এবং হর্মরাজির প্রায় সমস্তই ধ্বংস স্তূপে পরিণত হইয়াছে। সামান্য যে সব কীর্তি এখনও বিদ্যমান তাহা পুনর্নির্মাণের জন্য টিকিয়া আছে। স্থায়িত্বের চিন্তা করিয়া খানজাহান বহুল পরিমাণে প্রস্তর ব্যবহার করিয়াছিলেন। প্রাচীন হইলেও খানজাহানের সৌধরাজির অনেকগুলি আজিও কালের আঘাত সহ্য করিয়া প্রায় অক্ষত অবস্থায় দণ্ডায়মান আছে।

আবুল ফজল প্রণীত আইনী আকবরী হইতে জানা যায় যে সম্রাট আকবরের রাজত্বকালে খলিফাতাবাদ নগরী প্রসিদ্ধ ছিল। সমগ্র রাজ্যে ১৫টি সুবা বা প্রদেশের অন্তর্গত ১০৫টি সরকার ছিল। এই সমস্ত সরকারের অধীন ২৭৩৭টি মহল বা পরগনা ছিল। বঙ্গদেশে ২৪টি সরকার ছিল, তন্মধ্যে খলিফাতাবাদের অন্তর্গত পরগণা হাবেলী অবস্থিত ছিল। হাবেলী কসবা বা বাগেরহাট এই সরকারের শাসনকেন্দ্র বা রাজধানী ছিল। পরগনা হাবেলীতে ৪৬টি গ্রাম, উহার অধিকাংশের নাম পূর্বে উল্লেখিত হইয়াছে। আকবরের সময় খলিফাতাবাদ সরকারের রাজস্ব আদায় হইত ১৩৫০৫৩৲ টাকা এবং এই সরকার হইতে রাজকীয় সৈন্যদলে ১০০ অশ্বারোহী ১৫১৫০ জন পদাতিক সৈন্য

রাজ্যের রক্ষণাবেক্ষণ করিত। খলিফাতাবাদে চাষাবাদ হইত এবং ইহার জঙ্গলাকীর্ণ স্থানে হস্তী ও বন্য মহিষ পাওয়া যাইত। সামরিক দিক হইতে খলিফাতাবাদের বিশেষ গুরুত্ব ছিল। স্থানীয় লোকেরাও রাজ্যের সেনাদলে যোগদান করিত।

খানজাহান প্রতিষ্ঠিত শহর তাঁহার তিরোধানের পরও বেশ কিছুকাল জমকাল অবস্থায় ছিল। খানজাহান বিদ্বান ও বিদ্যোৎসাহী ছিলেন। শিল্পকলা ও সাহিত্যে তিনি বিশেষ মনযোগ দিয়াছিলেন। তাঁহার শাসিত প্রদেশে ফার্সি সাহিত্যের সবিশেষ উন্নতি সাধিত হইয়াছিল। খলিফাতাবাদ ব্যতীত পায়গ্রাম কসবা, যশোর, বারবাজার, লাবসা প্রভৃতি স্থানেও বিদ্যাচর্চ্চার কেন্দ্র ছিল। অত্র জিলার বহু মুস্লীম পরিবারের মধ্যে আজিও ফার্সি সাহিত্যের ঐতিহ্য বিদ্যমান।

খানজাহানের সময় যশোর খুলনার প্রায় সর্বত্র মুসলমান বসতি স্থাপিত হইয়াছিল। ইহার পূর্বেও এতদঞ্চল স্বাধীন গৌড় সুলতানের অধীন ছিল এবং যশোর, বারবাজার, লাবসা, সুলতানপুর প্রভৃতি স্থানে কিছু কিছু মুসলমান বসতি ছিল বলিয়া জানা যায়। খানজাহানের আমলে অসংখ্য বহিরাগত মুসলমান এদেশে আসিয়া স্থায়ীভাবে বসবাস করিয়াছিল। অসংখ্য পাঠান ও অন্যান্য মুসলমান এদেশের মাটিতে বসবাস করিয়া পূর্ব কৃষ্টি ভুলিয়া এদেশীয় ভাবধারার সহিত একেবারে মিশিয়া গিয়াছিল। গ্রন্থের শেষ দিকে এবিষয়ের বিস্তারিত আলোচনা করিয়াছি।

খানজাহান প্রজারঞ্জক শাসক ছিলেন। দাম্ভিকতা তাঁহার অন্তরে স্থান পায় নাই। তাঁহার শাহানশাহের ন্যায় হাবভাব ও চালচলন ছিল না। তিনি অন্তরে ছিলেন ফকির বা সর্বত্যাগী। তাঁহার হৃদয় ছিল খোদাপ্রেমে ভরপুর। দীন দুঃখীর প্রতি তিনি সর্বদা মুক্ত হস্ত ছিলেন। তাঁহার প্রতিষ্ঠিত সরাই ও বাবুর্চিখানা হইতে দৈনিক বহু আগন্তুক ও অভাবগ্রস্থ ব্যক্তি আহার সংগ্রহ করিত। ক্ষমতার গৌরবে তিনি কাহারও প্রতি কোন অত্যাচার করিয়াছেন এইরূপ কোন ঘটনা শ্রুত হয় নাই। ইস্লাম প্রচারকদের মধ্যে তিনি বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছেন। জবরদস্তিমূলক ভাবে তিনি কাহাকেও

ইস্‌লাম ধর্মে দীক্ষিত করেন নাই। "ধর্ম সম্পর্কে বাড়াবাড়ি করিওনা — " কোরাণের এই শাশ্বত বাণী তিনি মনে প্রাণে গ্রহণ করিয়াছিলেন এবং তদীয় কবরগাত্রে কোরাণের মহাবাণী সমূহ খোদাই করিতে নির্দেশ দিয়াছিলেন। শেষ জীবনে তিনি মোরাকেবা ও মোশাহেদায় কালাতিপাত করিয়াছিলেন। দেশ বিদেশ হইতে দলে দলে লোক আসিয়া তাঁহার বাণী শ্রবণ করিত। হিন্দু-মুসলীম জাতি ধর্ম নির্বিশেষে তিনি সকলের ভক্তিভাজন ছিলেন। তিনি একজন সৈনিক এবং খান বা দলপতি। খানে আজম বা প্রধান সেনাপতির গৌরবও তিনি অর্জন করিয়াছিলেন। সিলেটের মহাত্মা শাহ জালালের ন্যায় তিনিও একজন সৈনিক দরবেশ। এই বীর শাসকের বৈচিত্রময় চারিত্রিক মাধুর্য এদেশবাসীকে ধন্য ও মহিমান্বিত করিয়াছে।

খানজাহান সুন্দরবন অঞ্চলের গৌবব, ইতিহাস তাহা চিরদিন সাক্ষ্য দিবে। রূপকথার কাহিনীর ন্যায় বিস্ময়কর তাঁহার জীবন গাঁথা। তাঁহার হাতে ছিল রাজদণ্ড আর অন্তর ছিল খোদাপ্রেমে ভরপূর। তিনি রাজনীতি ও ধর্মনীতির সমন্বয় সাধনে কৃতকার্যতা লাভ করিয়াছিলেন। প্রাক-বিভাগ যুগে হাবেলী পরগনা হিতৈসিনী সভার দ্বাদশ বার্ষিক অধিবেশনে একটি রিপোর্ট পুস্তিকাকারে প্রকাশিত হয়। বাসাবাটীর মণ্ডল আবদুল করিমের নিকট ইহা গচ্ছিত আছে। ইহা হইতে জানা যায় যে অধ্যাপক রনদাকান্ত রায় চৌধরী উহাতে সভাপতি করেন। অধিবেশনের কার্যবিবরণীর মুখবন্ধে খানজাহানকে একজন তাপস, পরধর্মসহিষ্ণু মহাপুরুষ বলা হইয়াছে। খানজাহানের আগমন কালে দেশে সম্ভবতঃ কোন সুসংঘটিত শাসন প্রণালী ছিল না। হিন্দুবৌদ্ধ সংঘর্ষে স্থানীয় লোকেরা নিঃস্ব ও বিভ্রান্তিকর পরিস্থিতির মধ্যে কালাতিপাত করিতেছিল। এহেন যুগ সন্ধিক্ষণে খানজাহানের আবির্ভাব "দুর্যোগ রজনী অবসানে সূর্যোদয়ের মত।"

"খানজাহান" নামক কবিতায় জনৈক পল্লী কবির বর্ণনায় এই মহাত্মার কর্মময় জীবনের কিছু পরিচয় দেওয়া হইয়াছে, উহার কিয়দংশ এখানে উদ্ধৃত করিতেছি :

"দীন ইসলামী ডঙ্কা বাজায়ে, ঝাণ্ডা করিয়া উঁচু।
মুখে শাহাদাত বুকেতে কুয়ত ডরো নাই কোন কিছু ॥

আল্লার বাণী নতশিরে মানি হেকেছিলে তকবীর
করেছ খতম বে-ইনসাফি, হানি ইনসাফী তীর
এলে মশরেক তুড়িতে শেরেক বেদাত করিতে দূর।
তোহফা তৌহিদে হৃদয় খাঞ্চা করেছিলে ভরপূর।
করেছ খনন দীঘি অগণন মস্‌জিদ ঠাই ঠাই
কাটি জঙ্গল করি জাঙ্গাল ফুটায়েছ রোশনাই
ছিল শোর-সার তব দরবার-ষাটগুম্বজ যেথা
(আজও) তোমারে স্মরিয়া মুয়াজ্জিনের কণ্ঠ পুকারে হেথা ॥"

কথিত আছে খানজাহান জীবন সায়াহ্নে মৃত্যুকে আলিঙ্গন করিবার জন্য স্বীয় আত্মাকে প্রস্তুত করিয়াছিলেন। আজিও খাঞ্জালী দীঘির উত্তর পাড়ে দৈনিক অসংখ্য তীর্থ যাত্রী তাঁহার মাজার পরিদর্শনে ভীড় জমাইয়া থাকে। খানজাহানের নশ্বরদেহ এখানে চিরশায়িত। তিনি মরিয়াও অমরত্ব লাভ করিয়াছেন। জনসাধারণ তাঁহাকে পীর বা মোর্শেদ বলিয়া জানে। পীর যদি ইহকাল বাদ দিয়া শুধু পরকাল লইয়া ব্যস্ত থাকেন তবে তিনি প্রকৃত পীর শ্রেণীভুক্ত হইতে পাবেন কিনা সে বিষয় বিচার্য। ইহকাল ও পরকালের মঙ্গল সাধনই ইস্‌লামেব প্রকৃত শিক্ষা। মহাত্মা শেখসা'দী বলিয়াছেন — "ধর্ম শুধু বাহ্যিক আচবণে সীমাবদ্ধ নহে, ধর্ম জীবে সেবায় ও মানব কল্যাণে।" খানজাহান মন প্রাণ দিয়া মানবসেবায় স্বীয় জানমাল কোরবাণ করিয়াছেন তজ্জন্য তিনি সকলেরই মোর্শেদ বা পীর। তাঁহার খনিত জলাশয় সমূহ, সুবিস্তীর্ণ রাস্তা ও পথঘাট আজিও এদেশেব মানবমনে গ্রথিত করিয়া রাখিয়াছে। আল্লা'র এবাদতের জন্য তিনি অসংখ্য মস্‌জিদ নির্মাণ করিয়া সকলকে ইস্‌লামী দাওয়াতে আহবান করিতেন।

ধর্মচিন্তা ও জনসেবাই ছিল খানজাহান জীবনের মূলমন্ত্র। তাঁহার কবর-গাত্রে খোদিত কোরাণের বাণী, আরবী ও ফার্সি ভাষায় লিখিত উপদেশমালা হইতে তাঁহার শেষ জীবনের মনোভাব সহজেই হৃদয়ঙ্গম করা যায়। আল্লা'র রসুলে তাঁহার অগাধ ভক্তি ছিল। খোলাফায়ে রাশেদীনের পদাঙ্ক অনুসরণ করিয়া তিনি আদর্শ ইসলামী জিন্দেগী পালন করিয়া গিয়াছেন তাহা সহজেই অনুমেয়। তিনি সুবিচারক, ন্যায় পরায়ণ এবং যুগশ্রেষ্ঠ মানব ছিলেন। তাঁহার

শাসনকালে বিদ্রোহ, বিশৃঙ্খলা বা ভয়াবহ ষড়যন্ত্রের কোন ইতিহাস পাওয়া যায় না। তিনি শান্তি ও সাম্যের প্রতীক ছিলেন এবং দক্ষিণ বঙ্গে মৎসন্যায় বা অরাজগতার যুগে শান্তি স্থাপন করিতে সমর্থ হইয়াছিলেন। তিনি নিজে স্বাধীন বাদশাহ্ ছিলেন না। গৌড়ের স্বাধীন সুলতানের সহিত সখ্যতা স্থাপন বা অধীনতা স্বীকার করিয়া তিনি প্রজাপালন করিতেন। এ বিষয় যথাস্থানে বিস্তারিত আলোচনা করিয়াছি

খানজাহান কিরূপ সাধক ও সংযমী পুরুষ ছিলেন তাহা তদীয় কবরগাত্রের লেখনী হইতে জানা যায়। নিজেকে একজন দীন আগন্তুক বলিয়া অভিহিত করিয়াছেন। তাঁহার পূর্ব পুরুষদের পরিচয় তিনি সম্পূর্ণ অপ্রকাশিত রাখিয়াছেন। ইহা কি অসাধ্য সাধন নহে? বীর সৈনিক আত্মীয় পরিজন ত্যাগ করিয়া একমাত্র মানবসেবা ও ধর্মচিন্তায় জীবন অতিবাহিত করিবার জন্য সুদূর বিদেশ ভূমিতে দেহত্যাগ করিয়াছেন। আত্মত্যাগের এহেন জ্বলন্ত নিদর্শন ইহার চেয়ে আর কি হইতে পারে?

খানজাহান শিল্পানুরাগী শাসক ছিলেন তাহা পূর্বেই বলিয়াছি। অভিনব কারুকার্যের দ্বারা তিনি মস্‌জিদগুলিকে সুসজ্জিত করিয়াছেন। তাঁহার স্থাপত্য শিল্প একদিকে যেমন তোগলক স্থাপত্যের নিদর্শন অন্যদিকে তেমনি গৌড়ীয় স্থাপত্য ও ভাস্কর্যের অনুরূপ। রাস্তা নির্মাণে তিনি যে শিল্প প্রতিভার পরিচয় দিয়াছেন তাহা অভিনব ও যুগোপযোগী। তাঁহার অধিকাংশ শিল্পীই এদেশীয় ছিল। প্রবাদ আছে যে তিনি জৌনপুর ও গৌড় হইতে কিছু সংখ্যক শিল্পী আনায়ন করিয়াছিলেন। কবরগাত্রে প্রস্তরের লিপিগুলি উৎকীর্ণ, উহা খোদিত নহে। নির্মাণ কৌশলে তিনি বিশেষ দক্ষতার পরিচয় দিয়াছেন। তিনি প্রতিভাবান শিল্পী হিসাবে ইতিহাসের পাতায় এক বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছেন।

খানজাহানের কোন পুত্র সন্তান ছিল না। তিনি আজীবন ধর্ম প্রচার জনকল্যাণমূলক কার্য এবং সাধনায় জীবন অতিবাহিত করেন। তিনি জনসাধারণের হৃদয়রাজ্য জয় করিতে সম্পূর্ণ সক্ষম হইয়াছিলেন। সুন্দরবন অঞ্চলে খানজাহান আদর্শ শাসক ও ধর্মপ্রাণ মহাপুরুষ হিসাবে সুপরিচিত। তাঁহার পুণ্যময় অমর আত্মা শান্তিলাভ করুক-ইহাই আমাদের কাম্য।

# লেখক ও কবিদের চোখে খানজাহান

খানজাহান সম্পর্কে কেহ কোন ধারাবাহিক ইতিহাস লিখিয়া যান নাই। যাঁহারা কিছু কিছু লিখিয়াছেন তাঁহারাও সাধারণতঃ তাঁহার জীবনেতিহাসের সমস্ত দিক আলোচনা করেন নাই। আমরা বিভিন্ন দৃষ্টিভঙ্গি লইয়া এ বিষয় আলোচনা করিতে চেষ্টা করিয়াছি।

খানজাহান সম্পর্কে যে সকল ইংরেজ লেখক যৎসামান্য আলোচনা করিয়াছেন তাহাও নির্ভরযোগ্য নহে। এই সমস্ত বিদেশীয় লেখকদের মধ্যে ঐতিহাসিক ব্লকম্যানের নাম বিশেষ উল্লেখযোগ্য। তিনি এ সম্পর্কে মাত্র কয়েকটি কথা লিখিয়াছেন। ব্লকম্যান ব্যতীত এল, এস, এস ওমালী আই, সি, এস, ডাব্লু, ডাব্লু, হাণ্টার, এল, আর ফকাস, আই, সি, এস, জেমস ওয়েষ্টল্যাণ্ড প্রমুখ খানজাহান সম্পর্কে কিছু কিছু লিখিয়াছেন। ইংরেজ সরকারের পক্ষে এই সমস্ত উচ্চ পদস্থ কর্মচারী দেশ শাসনের সঙ্গে সঙ্গে এদেশের লুপ্ত ইতিহাস উদ্ধারকল্পে মনোনিবেশ করিয়াছিলেন। শাসন কার্যের সুবিধার্থে এবং নবাগত সরকারী কর্মচারীদের জ্ঞাতার্থে তাঁহারা অশেষ পরিশ্রম সহকারে বঙ্গদেশের প্রত্যেক জিলার গেজেটিয়ার বা ভৌগলিক অভিধান প্রণয়ন করিয়াছিলেন। জিলার পরিচয় হিসাবে এখনও উহাই একমাত্র সম্বল। পাক সরকার বারংবার চেষ্টা করিয়াও এ বিষয়ে ব্যর্থকাম হইয়াছেন।

ইংরেজ লেখকদের লিখিত বইগুলি এখন একরূপ দুষ্প্রাপ্য। যেগুলি বহুকষ্টে যোগাড় করিতে সক্ষম হইয়াছি তাহা পাঠে ইহাই অবগত হওয়া যায় যে তাঁহারা সাধারণতঃ স্থানীয় প্রবাদ ও জনশ্রুতি এবং অফিস আদালতের কর্মচারীদের মারফত ঐতিহাসিক ও ভৌগলিক বিবরণী সংগ্রহ করিতেন। দুই এক জন ব্যতীত তাঁহাদের প্রায় সকলের মধ্যে ঐতিহাসিক দৃষ্টিভঙ্গির অভাব পরিলক্ষিত হয়। সুক্ষ্ম দৃষ্টিভঙ্গী লইয়া লেখনী চালনা করিবার অবসরই বা তাঁহাদের কোথায় ছিল। গবেষণার সুযোগ সুবিধাও তখন এদেশে ছিল না। তাঁহাদের অনেকেরই গ্রন্থে বহু অনৈতিহাসিক-

ঘটনাবলীর বিবরণ দেওয়া হইয়াছে। তবে স্বেচ্ছায় কেহ ইতিহাসকে বিকৃত করেন নাই বলিয়া মনে হয়। ঐতিহাসিক দৃষ্টিভঙ্গি লইয়া একমাত্র ব্লকম্যান সমসাময়িক ইতিহাসের দুই একটি খুঁটিনাটি বিষয় যাচাই করিয়াছেন। খানজাহান সম্পর্কে জেমস ওয়েষ্টল্যাণ্ডের সংক্ষিপ্ত বিবরণীও প্রশংসার যোগ্য। ওমালী, ফকাস প্রমুখ লেখকেরা তাঁহাদের পূর্ব সুরীদের অনুসরণ করিয়াছেন। অবশ্য ওমালী তদীয় খুলনা গেজেটিয়ারে কয়েকটি আজগুবি ও অতিরঞ্জিত ঘটনাবলীর বর্ণনা দিয়াছেন। এগুলি অবশ্য ইতিহাসের পর্যায়ে পড়ে না। আমি সমস্ত লেখকদের বিবরণী লইয়া ইতিপূর্বে যথাস্থানে সংক্ষেপে আলোচনা করিয়াছি। বিদেশী লেখকদের দোষক্রুটি থাকা সত্ত্বেও তাঁহাদের প্রচেষ্টা প্রশংসনীয়। এদিক দিয়া তাঁহাদের কাছে আমরা ঋণী।

কোন আরবী ফার্সি বা উর্দু পুস্তক পুস্তিকায় খানজাহান সম্পর্কে বিশেষ কিছুই লিখিত হয় নাই বলিয়া জানি। একটি মাত্র উর্দু পুস্তিকার বিষয় আমরা ইতিপূর্বে আলোচনা করিয়াছি। উহাও ক্রুটীপূর্ণ। কবরগাত্রের আরবী ও ফার্সি লিপিগুলি বিশেষ প্রণিধানযোগ্য এবং উহার যথাযথ মর্যাদার বিষয়ও আমরা আলচনা করিতে কার্পণ্য করি নাই।

এখন আমাদের দেশীয় লেখকদের বিষয় কিঞ্চিৎ আলোচনা অপ্রাসঙ্গিক হইবে না বলিয়া মনে করি। গ্রন্থের বিভিন্ন স্থানে প্রত্যেক লেখকদের বিষয় আলোকপাত করিয়া আমাদের অভিমতও পাশাপাশি আলোচনা করিয়াছি। দেশী লেখকদের মধ্যে অধ্যাপক সতীশচন্দ্র মিত্রের নাম বিশেষ উল্লেখযোগ্য। তবে তাঁহার লেখনীও দোষক্রুটী মুক্ত নহে। এসব সত্বেও তিনি বহু সঠিক ইতিহাস উদ্ধার করিয়াছেন। তজ্জন্য তিনি আমাদের শ্রদ্ধাভাজন। অন্যান্য যাঁহারা এক বা একাধিক প্রবন্ধ লিখিয়াছেন তাঁহাদের মধ্যে ডক্টর এ, এইচ, দানী, সৈয়দ মুর্তজা আলী, ডক্টর এম, এ, করিম এবং ডক্টর আবদুল কাদেরের নাম বিশেষ উল্লেখযোগ্য। তাঁহাদের প্রত্যেকের লেখনীর মধ্যে পাণ্ডিত্যপূর্ণ আলোচনা পরিলক্ষিত হইয়াছে। তাঁহারা খানজাহান সম্পর্কে যাহা লিখিয়াছেন উহার কোন কোন অংশ আমরা গ্রহণ করিয়াছি এবং মতান্তরের বিষয়ও যথাস্থানে উল্লেখ করিয়াছি।

অন্যান্য লেখকদের মধ্যে কবি গোলাম মোস্তাফা, মোতাহারুল হক, ডাঃ আবুল কাসেম, পশুপতি ভট্টাচার্য, শেখ আবদুল আজিজ প্রমুখের নাম উল্লেখযোগ্য। ইঁহাদের লেখনীর বেশীর ভাগই ভাবাবেগ দোষ বর্জিত নহে। আরও বহু লেখকের নাম অত্র গ্রন্থের বিভিন্ন স্থানে স্থান পাইয়াছে। অবশ্য বিস্তারিত আলোচনা এখানে সম্ভবপর নহে।

দৈনন্দিন অসংখ্য যাত্রী খানজাহানের কবর জেয়ারত করিয়া তাঁহার আত্মার মাগফেরাত কামনা করেন। বহু সাধক ও বাতেনী এবাদতকারী এখানে অবস্থান করিয়া কায়মনোবাক্যে আল্লা'র আরাধনায় লিপ্ত থাকেন। বিশেষ বিশেষ অধিবেশনে দরগার ফকির ও জাকেরগণ জলী জেকেরের আসরে অন্যান্য এবাদতের মধ্যে নিম্নোক্ত গজলটি পাঠ করিয়া থাকেন :—

"ও সোনার খানজাহান, বাবা মাওলানা,
অধম সন্তান ডাকে তোমায় ডাক শোনো না।
ঘুমিয়ে আছ মাজারেতে, উঠবে না আর জানি
তবু তোমার মোদের লাগি আছে অমর বাণী।
ও সোনার খানজাহান, বাবা মাওলানা,
অধম সন্তান ডাকে তোমায় ডাক শোনো না।
তোমার নামে পাথর ভাসে, জলের কুম্ভীর ডাঙ্গায় আসে,
ও সোনার খানজাহান, বাবা মাওলানা,
অধম সন্তান ডাকে তোমায় ডাক শোনো না।
দয়ার সাগর তুমি, কৃপা ভিখারী আমি
কিঞ্চিত দোয়া কর বাবা, বঞ্চিত করো না —
ও সোনার খানজাহান, বাবা মাওলানা,
অধম সন্তান ডাকে তোমায় ডাক শোনো না।
খানজাহান আলীর ফুল বাগানে —
ফুটছে আজি আজব রঙ্গের ফুল।
ঝাকে ঝাকে উড়ে আসে, আসে অলিকুল
হুরপরী আর ফেরেশ্তারা —
ফুলের গন্ধ পেয়ে তাঁরা —

আকাশ থেকে নেমে এসে জেয়ারত সে করে কবুল
খানজাহান আলীর ফুল বাগানে —
ফুটছে আজি আজব রঙ্গের ফুল।
ফুলের গন্ধ পেয়ে তাঁরা —
হয়ে গেছে আত্মহারা —
দুনিয়ার মুখ চাহে না তাঁরা —
চায় না জাতি কুল
খানজাহান আলীর ফুল বাগানে
ফুটছে আজি আজব রঙ্গের ফুল।
যে পেয়েছে ফুলের মর্ম —
তাঁর হয়েছে আসল ধর্ম —
থাকবে না তার বাজে কর্ম
দীলে শুধু আল্লাহ ও রসুল।
ফুলগাছে চার ডাল আছে —
সেই ডালে আছেরে ভাই আল্লাহ ও রসুল
খানজাহান আলীর ফুল বাগানে —
ফুটছে আজি আজব রঙ্গের ফুল।"

নানাপ্রকার জেকের ও লোক-গাঁথা ছাড়া দেহতত্ব ও আধ্যাত্মিক গজল ও গীত হয়। খাঞ্জেলী দরগাহ বহু মস্তান ফকিরের আস্তানায় পরিণত হইয়াছে। বে-শরাহ ফকিরদের আড্ডাও খুব বেশী। ২৫শে অগ্রহায়ণ ওরসের সময় এই ধরণের বহু ভাল-মন্দ লোকের সমাবেশ দৃষ্ট হয়। চৈত্র পূর্ণিমার মেলার সময় সৎকর্মের চেয়ে বাড়াবাড়ি ও অনাচার অধিক পরিমাণে দৃষ্ট হয়। সমাজ বিরোধী ও ধর্ম বিরোধী শেরেকে বেদাত প্রভৃতি ক্রিয়াকর্মের আশু অবসান আবশ্যক।

খানজাহানকে বিভিন্ন শ্রেণীর মানুষ বিভিন্ন দৃষ্টিকোণ হইতে কিভাবে দেখিয়া থাকেন তন্নিমিত্ত সর্বপ্রকার মত ও পথের যথাযথ উল্লেখ করিতে চেষ্টা

করিয়াছি। আমার নিজস্ব মতও যথাস্থানে ব্যক্ত করিয়াছি। জনৈক গ্রাম্য কবি একদা খাঞ্জেলী দীঘির পশ্চিম পাড়ে নিশা যাপনকালে নিম্নোক্ত গজলটি রচনা করেন। ইহার অংশবিশেষ মর্মস্পর্শী :—

"ও ফকির! ও ফকির! বলতে পার কোন সে দিনের গান!
এই খানজাহান, এই খানজাহান !!
কোন মানুষের বুকের বাণী —
গাইছে ধরায় স্মৃতিখানি —
আমরা কি তার কিছুই জানি
এযে খোদ খোদাবই দান !!
এই খানজাহান !!
জলের কুম্ভীর কথা বলে,
ভাষায় পাথর চোখের জলে
কোন মানুষের দোলার তালে
কাঁদে ঘাট নিশান।
দেখলো জগৎ ভাবলো না কেউ —
কোন মানুষেব প্রাণ !!
এই খানজাহান,
এই খানজাহান,
এই খানজাহান।"

পুথি লেখকেরা খানজাহানেব গুণ কীর্তনে বিশিষ্ট ভূমিকা গ্রহণ করিয়াছেন। পুঁথি সাহিত্য বলিতে আমরা যাহা বুঝি এই সমস্ত পুঁথি বা পুস্তিকা সে পর্যায়ে পড়ে না। পুঁথি লেখকদেব প্রায় সমস্ত লেখনী অনৈতিহাসিক এবং উহা আমরা এড়াইয়া গিয়াছি।

এতদঞ্চলে হিন্দু মুসলিম প্রতি ঘরে ঘরে খানজাহান নাম সুপরিচিত। জন সাধারণের খাঞ্জেলী পীর, খাঞ্জেলী দরগাহ কথাগুলি এমনভাবে বিস্তৃতি লাভ করিয়াছে যে উহা একরূপ কেচ্ছা-কাহিনীতে পরিণত হইয়াছে। খাঞ্জেলী পীর হিন্দুদের আরাধ্য দেবতা এবং মুসলমানদের পরম শ্রদ্ধাভাজন।

কবি, সাহিত্যিক, ঐতিহাসিক খানজাহানকে লইয়া কতই না চিন্তা করেন তাহা বলাই বাহুল্য। যে কোন জ্ঞানী ব্যক্তি খানজাহানের কীর্তিরাজি পরিদর্শন করিলে তিনি এই মহাত্মার জীবনালেখ্য লইয়া আলোচনায় রত হন এবং স্বীয় মতামত প্রকাশ করেন। ঘরে ঘরে খানজাহান সম্পর্কে রূপকথার ছড়াছড়ি। ভাবগান, ধূয়া, জারি, কবিগানের মধ্যে খাঞ্জেলী পীরের উচ্ছ্বসিত প্রশংসা গীত ও শ্রুত হয়। বাতেনী মতবাদীরা খানজাহানকে বিভিন্ন নামে আখ্যায়িত করিয়াছেন। জনৈক আলেমের কাছে আমি এ বিষয়ে অবহিত হইয়াছি। কেহ কেহ তাঁহাকে অতি মানুষ হিসাবে দেখিতে চেষ্টা করিয়াছেন, কিন্তু তাহা এত অতিরঞ্জিত ও অবাস্তর যে উহা একেবারেই পরিত্যাজ্য। ঐতিহাসিক দৃষ্টিতে যাহা সঠিক তাহাই গ্রহণ করিয়া অতিরঞ্জন ও ভূয়া কথা বাদ দিয়াছি।

সুদীর্ঘ পাচ শতাব্দীর উর্ধ্বকাল ধরিয়া সুন্দরবনাঞ্চলের অধিবাসীরা মহাত্মা খানজাহানের নাম ভক্তির সহিত স্মরণ করিয়া আসিতেছে। তাঁহার কীর্তিরাজি এদেশের যে কোন রাজা বাদশাহের কীর্তি অপেক্ষা অধিকতর খ্যাত। এদেশের কত রাজা মহারাজা গতায়ু হইয়াছেন, কত রাজ্য ও রাজবংশের উত্থান পতন সংঘটিত হইয়াছে তাহার ইয়ত্তা নাই। শাহী তখ্ত ও বালাখানার নাম নিশানা সবই আজ স্মৃতির অতলতলে লুপ্তপ্রায়। রাজা বাদশাহের জীবনাবসানের সঙ্গে সঙ্গে তাহাদের রাজপ্রাসাদ ও ধন দৌলতেরও অবসান ঘটিয়াছে। কিন্তু মণীষী খানজাহান এমন এক মহাপুরুষ যাঁহার পুণ্যস্মৃতি মানব হৃদয়ে এমন ভাবে গ্রথিত হইয়াছে যে উহা সহজে মুছিবার নহে। "খানজাহান জিন্দাবাদ" ধ্বনি তাই আজ এতদঞ্চলের সর্বত্র মুখরিত।

খানজাহানের জলদান পুণ্যের কথা লোক-গাঁথায় পরিণত হইয়াছে। তৎপ্রতিষ্ঠিত জাঙ্গাল, অসংখ্য মসজিদও মানব মনে দাগ রাখিয়া গিয়াছে। তদীয় কীর্তিরাজিই তাঁহাকে অমরত্ব প্রদান করিয়াছে। তাঁহার কীর্তির চেয়ে নিশ্চয়ই তিনি অধিকতর মহীয়ান ও গরীয়ান।

---

# হোসেন শাহ ও নসরত শাহ

## ।। নয় ।।

আলাউদ্দিন হোসেন শাহ বাংলার শ্রেষ্ঠ স্বাধীন সুলতান। স্বাধীন বাংলার ইতিহাসে হোসেনশাহী বংশ এক গৌরবোজ্জ্বল অধ্যায়ের সূচনা করিয়াছে। হোসেন শাহ্, তৎপুত্র গিয়াসউদ্দিন মাহমুদ ও নসরত শাহের ঘনিষ্ঠ সম্পর্ক ছিল য.শার-খুলনার সহিত।

বর্তমান খুলনা শহর হইতে প্রায় ৭ মাইল উত্তর-পূর্বে ভৈরব নদী আঠার বাকীর সহিত মিশিয়াছে এবং ঐ স্থান হইতে ভৈরব মূলঘর ও যাত্রাপুর হইয়া বাগেরহাটের পূর্বে শেষ হইয়াছে। ভৈরব ও আঠারবাকীর সঙ্গমস্থলে পশ্চিম তীবে আলাইপুব গ্রাম। তুর্ক-আফগান আমলে এইখানে একটি ক্ষুদ্র শহর ছিল। তৎকালে সম্ভবতঃ বর্তমান খুলনা শহর সুন্দরবন বা জঙ্গলে পরিপূর্ণ ছিল। আলাউদ্দিন হোসেন শাহের নামানুসারে এইস্থানের নাম হইয়াছিল আলাইপুর। আলাইপুরের পূর্বদিকে পিঠাভোগ ও চাঁদপুর গ্রাম। বর্তমানে আলাইপুর বাজার ভৈরব নদীর পূর্বপাড়ে পড়িয়া প্রকৃত আলাইপুর গ্রাম হইতে বিচ্ছিন্ন হইয়াছে। সেকালে আঠার বাকী নদী ছিল না এবং আলাইপুর, পিঠাভোগ ও চাঁদপুব পরস্পর সংযুক্ত ছিল। এই চাঁদপুরে কাজীরা বাস করিতেন। কাজী বংশের পূর্ব পরিচয় অস্পষ্ট, তবে তাঁহারা দেশবরণীয় ছিলেন। এই বংশের কেহ কেহ গৌড়-সুলতানের অধীনে বিচারকের পদে অধিষ্ঠিত থাকায় তাঁহাদের উপাধি হয় কাজী বা বিচারক। চাঁদপুরে কাজীদের বাড়ীতে বিদ্যা শিক্ষারও ব্যবস্থা ছিল। কথিত আছে যে হোসেন বাল্যকালে এই কাজীদের বাড়ী আশ্রয় পাইয়া নিজেকে ভবিষ্যতের জন্য উপযুক্তভাবে গঠন করিবার সুযোগ পাইয়াছিলেন।

হোসেন শাহের পূর্ব পরিচয় সম্পর্কে অনেক কিংবদন্তি আছে। আমরা একে একে উহার আলোচনা করিব। রিয়াজউস-সালাতীনের লেখক বলেন, হোসেন শাহ তুর্কীস্তানের অন্তর্গত তিরমিজ নগরে জন্মগ্রহণ করেন। গৌড়ের

কদম রসুল নামীয় মস্‌জিদ গাত্রের শিলালিপি হইতে জানা যায় যে তাঁহার পিতার নাম সৈয়দ আশরাফুল হোসায়েন মক্কী। তিনি মক্কার কোরেশ বংশ সম্ভূত এবং মহানবী হযরত মোহাম্মদের বংশধর বলিয়া দাবী করিতেন। তাঁহার পূর্ব পুরুষের কেহ মক্কা নগবের সম্ভ্রান্ত বাসিন্দা ছিলেন। সেইজন্য তাঁহার পিতা মক্কী উপাধি গ্রহণ করেন। স্বদেশ ত্যাগের পর বহুদেশ পর্যাটন করিয়া হোসেন এবং তদীয় ভ্রাতা ইউসুফ পিতার সহিত বঙ্গদেশে আগমন কবেন।

ডক্টর এম, আর, তবফদাব তদীয় গ্রন্থ "হোসেন শাহী বেঙ্গল" এ বলিয়াছেন: হোসেন শাহেব জীবনেতিহাসের রোমাঞ্চকব কাহিনীর টুকিটাকি ইহাই প্রমাণ করে যে তিনি বাল্যবেলায় বঙ্গের সমাজে পরিচিত হন। তিনি আরও বলিয়াছেন যে হোসেনেব বাল্যজীবন সম্পর্কে পণ্ডিতদের মধ্যে সীমাহীন তর্কের বেড়াজাল সৃষ্টি হইয়াছে। ডি, ব্যাবোজের মতে হোসেন আরব বংশীয় সম্ভ্রান্ত বণিক এবং এডেনেব অধিবাসী। তিনি কিছু সংখ্যক সৈন্যসহ চট্টগ্রামে আগমন করেন এবং গৌড় সুলতানেব সহায়তায় উড়িষ্যা (crixa) জয় করেন। পবে তিনি সুলতানকে হত্যা করিয়া গৌড়ের মসনদে আরোহণ করেন। যশোব বা খুলনার চাঁদপাড়া (চাঁদপুর) সম্পর্কে ডক্টর তরফদার বলিয়াছেন:— হোসেনের বাল্যজীবন সম্পর্কে এখানে কোন প্রবাদের কথা জানা যায় না যাহা মুর্শিদাবাদে পাওয়া যায়। যশোরে কোন শিলালিপিও পাওয়া যায় নাই। রাঢ়ের চাঁদপাড়ার সন্নিকটে হোসেনের রাজত্বের প্রাথমিক যুগের শিলালিপি আবিষ্কৃত হইয়াছে। চৈতন্য চরিতামৃতে বর্ণিত হোসেন ও সুবুদ্ধি রায় সম্পর্কিত কাহিনীকে তিনি বিশ্বাসযোগ্য মনে করিয়াছেন। ডঃ তরফদার আরও বলিয়াছেন যে হোসেন কিভাবে হাবসী রাজ সরকারের সহিত সম্পর্ক স্থাপন করেন সঠিকভাবে জানা যায় না। ফিরিশতা ও সলিম তাঁহাকে মোজাফ্‌ফরের উজির বলিয়াছেন। নিজামউদ্দিন তাঁহাকে সিপাহী বা সাধারণ সৈনিক হিসাবে বর্ণনা করিয়াছেন। এসম্পর্কেও কোন সঠিক তথ্য পাওয়া যায় না। রিয়াজের লেখক বলেন হোসেন রাঢ়েব কাজীর অনুরোধে সরাসরি মন্ত্রিপদে অধিষ্ঠিত হন। ঐতিহাসিকগণ তাঁহার সম্পর্কে যে সমস্ত বিবরণী দিয়াছেন, তাহা পরস্পর বিরোধী ও প্রধানতঃ অনুমানমূলক।

হোসেনের পিতা মহানবী হযরত মোহাম্মদের দৌহিত্র ইমাম হোসেনের বংশধর বলিয়া কথিত হইয়াছেন। ডক্টর তরফদার বলেন তিনি মধ্য এশিয়ার তিরমিজ শহরে বসবাস করিয়াছিলেন। হোসেন শাহের এক পারস্য রমণী ছিলেন বলিয়া জানা যায়। ঐ রমণীর গর্ভজাত কন্যা রওশান আখ্‌তার বানুকে কুতুবুল আশাগীনের সহিত বিবাহ দিয়াছিলেন। তাঁহার বংশধরেরা মোঘল রাজত্বের শেষ পর্যন্ত সোনারগাঁয়ে ভূসম্পত্তি ভোগ দখল করিয়াছিলেন। ডঃ তরফদার হোসেন সম্পর্কে অমূল্য ঐতিহাসিক তথ্য পরিবেশন করিয়াছেন সন্দেহ নাই। তবে সুবুদ্ধি রায় কাহিনী এবং রাঢ়ের চাঁদপাড়া হোসেনের বাল্যলীলা নিকেতন সে সম্পর্কে আমরা একমত হইতে পারিতেছিনা। পরবর্তী আলোচনায় এবিষয় সম্পূর্ণ জানা যাইবে। এখন আমরা আরও কয়েকটি মত আলোচনা করিয়া আমাদের সিদ্ধান্ত পেশ করিব।

বুকানন হ্যামিলটন তদীয় পূর্ব ভারতের মুসলমান (Muslims in Eastern India, page 448) পুস্তকে লিখিয়াছেন যে রংপুর জিলার উত্তরাংশে প্রবল জনশ্রুতি আছে যে হোসেন তথাকার বাসিন্দা এবং ইব্রাহিমের দৌহিত্র। গোবিন্দগঞ্জ হইতে ১৬ মাইল দূরে দেবনগর নামক স্থানে তিনি জন্মগ্রহণ করেন। পাণ্ডুয়ায় প্রাপ্ত একখানি অজ্ঞাতনামা হস্তলিপি হইতে তিনি এ বিষয় জ্ঞাত হইয়াছেন। হোসেনের পূর্বপুরুষেরা যদু বা জালালউদ্দিন কর্তৃক উৎখাত হইয়াছিলেন এবং ৭৬ বৎসর পরে তিনি পূর্বপুরুষের সিংহাসন উদ্ধার করেন। কিন্তু আমরা এই মতের কোন সমর্থন খুঁজিয়া পাই নাই।

হোসেন শাহের জন্মস্থান ও বাল্যজীবন কোথায় অতিবাহিত হয় সে সম্পর্কে বিতর্ক উপস্থিত হইয়াছে। আবদুর রহমান ফেরদৌসি ১৯৬৪ সালের ২রা ফেব্রুয়ারী শেখ অবুল হাশেম লিখিত প্রবন্ধের সমালোচনা করিয়া "পূর্বদেশ" পত্রিকায় এক নাতিদীর্ঘ প্রবন্ধে হোসেন শাহের জন্মস্থান মক্কা নগরে এবং তিরমিজ সহরে নহে বলিয়া উল্লেখ করিয়াছেন। মক্কা নগরে জন্মস্থান এ সম্পর্কে তিনি কোন সঠিক ঐতিহাসিক সূত্রের নাম দিতে পারেন নাই। কোন উত্তম সূত্র দেখাইলে তাহা হয়তো গ্রহণযোগ্য হইত। এমতাবস্থায় উক্ত প্রবন্ধের মত আমরা কেমন করিয়া গ্রহণ করি? হোসেন শাহের পিতার মক্কী

উপাধি দেখিয়া মক্কায় তাঁহার জন্ম তাহা বলা যায় না। এ সম্পর্কে মওলানা আকরম খাঁ বলিয়াছেন: "হোসেন শাহ প্রকৃত পক্ষে সৈয়দ ছিলেন কিনা, তাহা আমাদের জানা নাই, জানার কোন দরকারও আমাদের নাই। তবে নিজেকে "শরীফে মক্কা" বলিয়া দাবী করাব কোন অধিকার তাঁহার ছিল না। তুর্কী সুলতান "শরীফ" নিযুক্ত করিতেন, উহা ব্যক্তিগত উপাধি, গোত্রগত পদবী নহে।" মক্কা ব্যতীত অন্য কোথাও তাঁহার জন্ম হইবে। যাহা হউক জন্মস্থান অপেক্ষা তাঁহার বাল্য জীবন কোথায় কিভাবে অতিবাহিত হইয়াছিল সে সম্পর্কে বিভিন্ন লেখক জটিল প্রশ্নের অবতারণা করিয়াছেন। প্রশ্নটি নূতন না হইলেও এ বিষয়ের সুরাহা প্রয়োজন। হোসেন শাহের বাল্য জীবন কোথায় অতিবাহিত হয়, খুলনার চাঁদপুরে না মুর্শিদাবাদের চাঁদপাড়ায়? শতাধিক বৎসর ধরিয়া এ বিষয়ে মতানৈক্য চলিয়া আসিতেছে। শেষোক্ত স্থানে হোসেন শাহেব পিতাব সমাধি অবস্থিত। বার্নিয়াবের ভ্রমণ বৃত্তান্তে একথা উল্লেখ আছে। কিন্তু উক্ত ভ্রমণ বৃত্তান্তে হোসেনের বাল্যজীবন সম্পর্কে কিছুই লিখিত নাই। একমাত্র সূত্র চৈতন্য মঙ্গল —
উহাতে আছে :—

"শিশুপুত্র লৈযা সাথে ভ্রমিতে ভ্রমিতে
উপনীত হৈলা আসি বাঢ়েব পল্লীতে
... ... ... ... ... ...
বয়ক্রম অষ্টবর্ষ সবেমাত্র হয়
পাথরে ভাসিল শিশু হয়ে নিরাশ্রয়।"

চৈতন্য মঙ্গলে আবও বর্ণিত আছে যে হোসেনকে শিশু অবস্থায় তথাকার কাজী গিয়াসউদ্দিন লালন পালন করিয়া নিজ কন্যাব সহিত বিবাহ দিয়া পরে গৌড় দরবারে স্বীয় জামাতাব চাকুরীর সংস্থান করিয়া দেন। রিয়াজের লেখকে গোলাম হোসেন সলিম হুগলী নদীর পশ্চিমতীরে চাঁদপুর বা চাঁদপাড়ার কথা বলিয়াছেন। এ সম্পর্কে আমরা সেখানে অনুসন্ধান করিয়াছি। উক্ত স্থান বর্তমানে এক আনা চাঁদপাড়া বলিয়া কথিত। জঙ্গীপুর মহাকুমার সাগরদীঘি থানার অন্তর্গত এই গ্রাম। সাগরদীঘিতে প্রায় এক

মাইল দীর্ঘ একটি দীঘি আছে। সাগরদীঘি হইতে খায়রল (হরিয়র) গ্রামে একটি অসম্পূর্ণ মস্‌জিদ আছে। উহাকে লোকে হোসেন শাহের মস্‌জিদ বলে। নিকটবর্তী গোকুলতলা গ্রামে কাজী বংশের বসবাস আছে। চাঁদপাড়ার সন্নিকটে হোসেন শাহের রাজ্যারোহণের প্রথম টিক্‌কার কয়েকটি শিলালিপি প্রাপ্তিতে কেহ কেহ বিশ্বাস করেন যে এখানেই তাঁহার বাল্যজীবন অতিবাহিত হয়।

খুলনা জিলার চাঁদপুরের কাজীদের নামেও অনুরূপ প্রবাদ শত শত বর্ষ ধরিয়া চলিয়া আসিতেছে। আরও প্রবাদ আছে হোসেন চাঁদপুরের কাজী বংশের যে কন্যাকে বিবাহ করেন তাঁহার নাম ছিল চাঁদ বিবি। বাংলার ইতিহাস প্রণেতা ষ্টুয়ার্ট, খুলনা গেজেটীয়ার প্রণেতা এল, এস, এম, ওমালী আই, সি, এস, ব্লকম্যানের মতই গ্রহণ করিয়া খুলনা জিলার চাঁদপুরই হোসেন শাহের বাল্যলীলা নিকেতন বলিয়া মত প্রকাশ করিয়াছেন। ব্লকম্যান মুর্শিদাবাদের এক আনা চাঁদপাড়া হোসেনের বাল্যলীলা নিকেতন সম্পর্কে সন্ধিহান। ষ্টুয়ার্টের পুস্তকে খুলনার চাঁদপুরের কাজীদের কথা আছে, রাঢ়ের 'চাঁদপাড়া" নাই। জিয়া বারাণী, ফিরিশতা, যদুনাথ সরকার, রাখাল বাবু বা অন্যান্য ঐতিহাসিক এ বিষয়ে নীরব। ষ্টুয়ার্ট বলেন, "হোসেন বাংলায় আসিয়া কিছুদিন দৈন্যতার সহিত কালাতিপাত করেন।" পিতার মৃত্যুর পর হোসেন খুলনার চাঁদপুরে আসিয়া নিরাশ্রয় অবস্থায় কাজীদের বাড়ীতে বাল্যজীবন অতিবাতি করার বিষয় অসম্ভব বা অযৌক্তিক নহে। মুর্শিদাবাদের চাঁদপাড়ার সহিত খুলনার চাঁদপুরের ঘনিষ্ঠ সম্পর্ক থাকাও অসম্ভব নহে। চৈতন্য চরিত্রামৃত বা চৈতন্য মঙ্গল ইতিহাস পুস্তক নহে। বহু অলীক গল্পের বিষয়ও উক্ত গ্রন্থদ্বয়ে বর্ণিত আছে। একটি অনুরূপ আজগুবি ও অসম্ভব গল্পের বিষয় আমরা পরেই বর্ণনা করিতেছি। যে সমস্ত ইংরেজ ঐতিহাসিক এদেশের লুপ্ত ইতিহাস উদ্ধার করিতে চেষ্টা করিয়াছেন মিঃ ব্লকম্যান নিঃসন্দেহে তাঁহাদের অন্যতম অনুসন্ধিৎসু লেখক। এ বিষয়ে অন্য কোন সঠিক তথ্য এ পর্যন্ত কেহ পরিবেশন করিতে পারেন নাই। শুধু হোসেন শাহ নহে, তাঁহার পুত্রদের নাড়ীর যোগসূত্র খুলনা-যশোরে, আমাদের পরবর্তী আলোচনা হইতে এ বিষয় আরও স্পষ্ট হইবে।

চৈতন্য মঙ্গলের বর্ণনায়ও এই আভাষ পাওয়া যায় যে আট বৎসর বয়সে পিতৃহারা হোসেন নিরাশ্রয় ও অসহায় অবস্থায় স্বীয় ভাগ্যান্বেষনে ঘুরিয়া বেড়াইতে থাকেন। সম্ভবতঃ পিতৃহারা হইবার পর হোসেন রাঢ় প্রদেশ হইতে খুলনার চাঁদপুরে কাজীদের আশ্রয় গ্রহণ করেন।

আলাউদ্দিন হোসেন নামীয় আলাইপুর গ্রামে এখনও প্রাচীন কালের পাকা বসতি চিহ্ন এবং দীঘিকা দেখিতে পাওয়া যায়। আলাইপুরের ৩ মাইল পশ্চিমে আজোগাড়ার সন্নিকটে হোসেন শাহ্ নামীয় গ্রাম "হোসেন পুর" বিদ্যমান আছে। সম্ভবতঃ এখানে হোসেন শাহের কোন আত্মীয় বা হিতাকাঙ্খীর বাড়ী ছিল। মিঃ ব্লকম্যান বলেন যে হোসেন শাহ্ রাজ্যারোহণ করিয়া খুলনার নিকটবর্তী ফতেহাবাদ (ফরিদপুর) হইতে স্বীয় নামে সর্বপ্রথম মুদ্রা প্রচলন করেন এবং সেখানেই (ফতেহাবাদ) সর্বপ্রথম স্বীয় আধিপত্য বিস্তার করেন। ব্লকম্যান সাহেব এ সম্পর্কে আরও বলেন যে হোসেন শাহ্ তদীয় ভ্রাতা ইউসুফ শাহ্ এবং তৎপুত্র নসরত ও মোহাম্মদ শাহ্ নামে যশোহর, খুলনা ও ফরিদপুরে নসরত শাহী, মোহাম্মদ শাহী ইউসুফপুর ও মোহাম্মদাবাদ পরগনার নাম জড়িত আছে। হোসেন-আবাদ বা ২৪ পরগনার হাসনাবাদ সুলতান হোসেনের স্থাপিত শহর বলিয়া প্রবাদ আছে। খুলনা শহরের উত্তরপার সেনের বাজার। ইহার অদূরে বেলফুলিয়ায় কাজীদের পূর্বপুরুষেরা বাস করিত। এখানকার কাজীর জাঙ্গাল, কাজীর দীঘি ও কাজীর দেউড়ী প্রভৃতি পুরাকালীন স্মৃতি চিহ্নের নিদর্শন ছিল। হোসেন শাহী আমলে এই স্থানে সুবী খাঁ ও সুচী খাঁ নামে দুইজন কাজী ছিলেন। তাঁহাদের পিতার নাম পঞ্চরঙ্গ খাঁ। পঞ্চরঙ্গ খাঁর প্রকৃত নাম ছিল চতুরঙ্গ; তিনি বৃদ্ধ বয়সে ইসলাম গ্রহণ করেন। তাঁহার খনিত একটি দীঘি শ্রীফলতলা গ্রামে বিদ্যমান। চতুরঙ্গ হোসেন শাহের স্বনামধন্য হিন্দু অমাত্য পুরন্দর খাঁর আত্মীয়। রূপ ও সনাতন হোসেন শাহের যে দুইজন প্রধান অমাত্য ছিলেন তাঁহারা সকলেই যশোর-খুলনার অধিবাসী। মুর্শিদাবাদের একআনা চাঁদপাড়ার এলাকা অপেক্ষা যশোর খুলনার সহিত হোসেনের সম্পর্ক ছিল খুবই ঘনিষ্ঠ।

চাঁদপুরের কাজীরা আলাইপুরের কাজী নামে খ্যাত। এই কাজী বংশের শেষ প্রদীপ কাজী সিরাজুল হক বিংশ শতাব্দীর প্রথমদিকে দেহত্যাগ করেন। চাঁদপুর গ্রামের এক অংশ এখনও কাজীডাঙ্গা নামে পরিচিত। সেখানে একটি পাকা বাসগৃহ এবং মসজিদের ভগ্নাবশেষ ছিল। বর্তমানে ইষ্টক স্তূপ নিশ্চিহ্ন হইয়াছে। সেকালের একটি পুকুর আছে এবং উহার পশ্চিমতীরে ২০ ফুট বেড় বিশিষ্ট একটি বৃহৎকায় তেঁতুলগাছ এবং পূর্বদিকে বিলের মধ্যে অনুরূপ একটি অশ্বত্থ বৃক্ষ প্রাচীনত্বের সাক্ষ্য দিতেছে। কাজীডাঙ্গার উত্তর ও পশ্চিমে বিল ছিল এবং পশ্চিম ও পূর্বদিকে গড়খাই ছিল। উহা এখন প্রায় নিশ্চিহ্ন হইয়া গিয়াছে। কাজীদের বাড়ী হইতে দক্ষিণে ভৈরবতীর পর্যন্ত প্রশস্ত রাস্তা ছিল। চাঁদপুরের বাড়ী ছাড়াও কাজীদের আলাইপুর গ্রামের মধ্যে বসতবাটী ছিল। কাজীগণ শেষদিকে আলাইপুরেই বাস করিতেন। আলাইপুরের বাড়ীর পূর্বদিকে একটি পাকাঘাট বিশিষ্ট পুকুর এবং উত্তরদিকে আর একটি পুকুর ছিল। এই স্থান হইতে ভৈরবনদী মাত্র ২ ০ শত গজ দূরে ছিল। এখন উহা প্রায় ২মাইল দক্ষিণে সরিয়া গিয়াছে। বাড়ীর পার্শ্বে এখনও একখানি পাথর পড়িয়া আছে। কয়েকটি উঁচু ভিটা ইষ্টক ও প্রস্তর নির্মিত বাড়ীর শেষ চিহ্নস্বরূপ বিদ্যমান আছে। হোসেন শাহ বা তৎপুত্র নসরৎ শাহ মধ্যে মধ্যে আলাইপুরে আসিয়া অবস্থান করিতেন বলিয়া প্রবল জনশ্রুতি আছে। চাঁদপুরের পূর্বে মানসা গ্রামে ভৈরব নদীর ত্রিমোহনা ছিল। চাঁদপুরে একস্থানে কুমীরের আড্ডা ছিল সেইজন্য লোকে ঐ স্থানকে কুমীরের খোরদাটা বলিত। ভৈরব নদী ঘাটভোগ, চাঁদপুর ও আলাইপুরের দক্ষিণ দিয়া সোজা পথে পশ্চিমমুখী হইয়া সেনের বাজার পৌঁছিয়াছিল। ভৈরবের পুরাতন খাতের চিহ্ন এখনও দেখা যায়। বর্তমান আলইপুর বাজার সবা ভৈরবের খাতের মধ্যে পিঠাভোগ মৌজায় অবস্থিত। তখন আঠারবাকী নদীর অস্তিত্ব ছিল না। পরে একটি ক্ষুদ্র খাল আঠারবাকী নদীতে পরিণত হয়। ইংরেজ আমলের মধ্যভাগে পূর্বতীরের লোকেরা পশ্চিমতীরে যাইতে হইলে খালপারে যাইব — এই কথা বলিত।

পরবর্তীকালে রাজ্যারোহণের পরও হোসেন শাহের সহিত খুলনা জিলার বিশেষ সম্বন্ধ ছিল। বাগেরহাট শহর হইতে ষাটগুম্বজের পথে পশ্চিমদিকে

প্রায় ২ মাইল অগ্রসর হইলে রাস্তার উত্তরদিকে কৃষ্ণনগর গ্রামে একটি দশ গুম্বজবিশিষ্ট বৃহৎকায় মসজিদ দৃষ্ট হইবে। উহাকে হোসেন শাহী মসজিদ বলা হয়। উহার সন্নিকটে একটি প্রকাণ্ড দীঘি ও অট্টালিকার ভগ্নাবশেষ আছে। এই মসজিদে নিয়মিত ওক্তিয়া ও জুম্মার নামাজ হয়। মরহুম হাজী আরিফের নেতৃত্বে স্থানীয় লোকেরা এই মসজিদের পূর্ণ সংস্কার করিয়াছে। স্থানে স্থানে পুরাকালীন ইটের গাঁথুনি খুলিয়া পড়ায় উহা পুনরায় গাঁথিয়া দেওয়া হইয়াছে। এই মসজিদের উত্তরে চৌদেয়ারী প্রাচীর ছিল। ইহারই সন্নিকটে সামান্য পূর্বে একটি হাবসীখানা (কয়েদখানা) ছিল। উহার ভগ্নাবশেষ আছে। এই সমস্ত কীর্তিবাজিকে অনেকে খানজাহানের নামের সহিত যুক্ত করিয়া থাকেন। কিন্তু তাহা ঠিক বলিয়া মনে হয় না। ঐগুলি হোসেন শাহ বা তৎপুত্র নসরৎ শাহের খলিফাতাবাদ রাজধানীর অন্যতম কীর্তি বলিয়া অনুমিত হয়। হোসেন শাহের অন্য পুত্র গিয়াসউদ্দিন মাহমুদ শাহও খলিফাতাবাদ হইতে মুদ্রা প্রচলন করেন। কাজীদের বাড়ীর পার্শ্ববর্তী চর বা দ্বীপের উপর যে গ্রামের প্রতিষ্ঠা হয় উহার নাম হয় কাজিদিয়া বা কাজদিয়া ( দিয়া = দ্বীপ )। তৎপার্শ্ববর্তী সামন্তসেনা গ্রামে হোসেন শাহ বা তৎপুত্র নসরৎ শাহের গড় ছিল। পূর্বে এখানে গড়বেষ্টিত বাড়ী ছিল। উহা বহুদিন পূর্বে নদীতে ভাঙ্গিয়া ভৈরবের উত্তর পারে বিরাটকায় চরভূমির সৃষ্টি করিয়াছে। মুন্সি খয়রাতুল্লা সর্দার প্রণীত "শহীদে কারবালা" পুস্তকে একথা লিপিবদ্ধ আছে। উক্ত গ্রামের তিন দিকে নদীমুখী বিরাট গড় ও গড়খাই ছিল — সেকথা লোকমুখে শ্রুত হয়। প্রাচীন মানচিত্রে গড়ের প্রমাণ আছে। সামন্তসেনার বিরাট দীঘিটি প্রায় পঞ্চাশ বৎসর পূর্বে নদী গর্ভে বিলীন হইয়াছে।

চাঁদপুরের কাজীরা মহাত্মা খানজাহান আলীর দরবারে রাজকার্যে নিযুক্ত ছিলেন বলিয়া সতীশবাবু লিখিয়াছেন। তিনি আরও বলিয়াছেন যে খানজাহান বালক হোসেনের শিক্ষার জন্য কাজীদের বাড়ীতে তাঁহাদের তত্ত্বাবধানে রাখিয়া দেন। হোসেন শাহ খানজাহানের সময় এদেশে আসেন নাই। সতীশবাবু এই দুই জনের মধ্যে যে সম্পর্ক সৃষ্টি করিতে চেষ্টা করিয়াছেন তাহা ঐতিহাসিক সত্যের বিপরীত। হোসেন শাহের বাল্যজীবনের ঘটনাবলী





উপরে : খাঞ্জেলী মস্‌জিদ, মরগা (বিবির মস্‌জিদ)—বাগেরহাট—৩১৫

নীচে : হোসেনশাহী মস্‌জিদ (১০ গুম্বজ)—বাগেবহাট— ৩৭৪

খানজাহানের মৃত্যুর অব্যবহিত পরে। খানজাহানের মৃত্যুতারিখ দৃষ্টে তাহা সপ্রমাণিত হইয়াছে। মিঃ ষ্টুয়ার্ট বলেন যে চাঁদপুরের কাজীরা হোসেনের বংশ পরিচয় জানিতে পারিয়া তাঁহাদের কন্যাকে এই যুবকের সহিত বিবাহ দিয়া গৌড়ের শাহী দরবারের সহিত পরিচয় করাইয়া দেন। তখন হইতে আলাউদ্দিন হোসেন গৌড়ের হাবসী সুলতান সিদী বদর দেওয়ানা মোজাফফর শাহের অধীনে চাকরি গ্রহণ করেন। ইহাই হোসেন শাহের বাল্য পরিচয়।

সুলতান হোসেন শাহের পূর্ব পরিচয় সম্পর্কে অধ্যাপক সতীশচন্দ্র দুইটি গল্পের অবতারণা করিয়াছেন, উহার উত্তর দেওয়া আবশ্যক হইয়া পড়িয়াছে। তিনি বলিয়াছেন, "সম্ভবতঃ বঙ্গে আসিবার পর কোন আকস্মিক বিপদে হোসেনের পিতার মৃত্যু হয় এবং বালকেরা নিঃসহায় অবস্থায় বিভিন্ন স্থানে আশ্রয় লয়। জনশ্রুতি আছে যে হোসেন এক ব্রাহ্মণের বাড়ীতে রাখালী করিতেন। এই ব্রাহ্মণ শেষে হোসেনের কৃপায় বলশালী হইয়া যশোর জেলার অন্তর্গত বেনাপোলের সন্নিকটে কাগজ পুকুরীয়ায় বাটী নির্মাণ করিয়া প্রবল জমিদারের মত বাস করিতেন। এই ব্রাহ্মণের নাম রামচন্দ্র খান। ব্রাহ্মণ রামচন্দ্র একদা দেখিলেন তাহার গো রাখাল হোসেন প্রান্তরে এক বৃক্ষতলে নিদ্রিত রহিয়াছে। তাঁহার মস্তকের উপর দুইটি সর্পে ফনা বিস্তার করিয়া ছায়া করিয়া রাখিয়াছে। তদবধি তিনি বুঝিলেন বালকের ভবিষ্যৎ সমুজ্জ্বল। এইজন্য তিনি নিরাশ্রয় বালককে স্নেহের চোখে দেখিতেন। হোসেন সে স্নেহের মূল্য কড়ায় গণ্ডায় শোধ করিয়াছিলেন। হোসেন রামচন্দ্রের আশ্রয়ে থাকিতে থাকিতেই সম্ভবতঃ খাঁজাহান আলী তাহার উচ্চ বংশের পরিচয় অবগত হন এবং তাহাকে খলিফাতাবাদ লইয়া যান।" এই গল্পের মধ্যে কোন ঐতিহাসিক সত্য নিহিত আছে বলিয়া আমরা মনে করি না। এই ধরনের কোন জনশ্রুতি বা প্রবাদের কথা চেষ্টা করিয়াও জানিতে পারি নাই। রামচন্দ্রের কথা জানি এবং তাহার বিষয়ে যথাস্থানে আলোচিত হইবে। কিন্তু হোসেন শাহ তাহার রাখালী করিতেন, তাহা উদ্ভট গল্প ভিন্ন অন্য কিছু নহে। অন্য আর একটি গল্পের বর্ণনা দিতেছি। উহা নিম্নরূপ :—

মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহাকুমায় একআনা চাঁদপাড়া গ্রমে সুবুদ্ধি রায় নামক একজন সমৃদ্ধ জমিদার বাস করিতেন। হোসেন গৌড় সরকারে প্রবেশ লাভের পূর্বে এই সুবুদ্ধি রায়ের কর্মচারী ছিলেন। বালক হোসেন একটি দীঘিকা খনন কার্যে তত্ত্বাবধান কালে কোন ত্রুটির জন্য সুবুদ্ধি রায় তাহাকে চাবুক মারিয়াছিলেন। চৈতন্য চরিতামৃতে আছে ঃ—

"পূর্বে যবে সুবুদ্ধি রায় ছিলা গৌড় অধিকারী
সৈয়দ হোসেন খাঁ করে তাহার চাকুরী।
দীঘি খোদাইতে তারে মন্‌সীব কইল
ছিদ্রা পাঞা রায় তারে চাবুক মারিল।"

কথিত আছে হোসেন বাদশাহী পাইবার পর পূর্ব প্রভু সুবুদ্ধি রায়কে চাঁদপাড়া গ্রাম দান করিয়াছিলেন। সতীশবাবু বলিয়াছেন, "যবনের দান লইতে সুবুদ্ধি রায় অস্বীকৃত হইলে হুসেন উহার একআনা মাত্র কর ধায করিয়া দেন। তদবধি ঐ গ্রামের নাম হইয়াছে একআনা চাঁদপাড়া। হুসেন তাহার পৃষ্ঠদেশে চাবুকের কথা গুপ্ত রাখিয়াছিলেন। রাজা হইলে কোন সময় তাঁহার স্ত্রী তাহা দেখিতে পান। তখন স্ত্রীর প্ররোচনায় হুসেন সুবুদ্ধি রায়কে জাতিচ্যুত করিয়াছিলেন।" ইহাই দ্বিতীয় গল্পের সারকথা।

চৈতন্য চরিতামৃতে বর্ণিত সৈয়দ হুসেন খাঁ আমাদের আলাউদ্দিন হোসেন নহে এবং সুবুদ্ধি রায়ও গৌড় অধিকারী ছিলেন না। অবশ্য ডক্টর শহিদুল্লাহ্ কবিতার প্রথম লাইন হইতে গৌড় শব্দটি তুলিয়া দিয়াছেন। স্যার যদুনাথ সরকার বলিয়াছেন, "একটি অজ্ঞাতনামা ইস্তাহারের উপর নির্ভর করিয়া রিয়াজের লেখক সলিম হোসেনের এইরূপ পরিচয় দিতে গিয়া জঙ্গীপুরের একআনা চাঁদপাড়া গ্রামে তাহার বাল্যলীলা নিকেতনের বিষয় বর্ণনা করিয়াছেন। এই গল্প বাহমনী সুলতান হাসান গঙ্গু বাহমনীর ন্যায় রচিত।" এই মন্তব্য বিশেষ প্রণিধানযোগ্য। চৈতন্য সাহিত্যের লেখকেরা পুঁথি-সাহিত্যের ন্যায় অসংখ্য আজগুবি বিষয়ের বর্ণনা করিয়াছেন। বিশেষ বিবেচনার পর চৈতন্য সাহিত্যের কথা গ্রহণ করিতে হইবে। চৈতন্য সাহিত্য ইতিহাস নহে। সেজন্য হোসেন শাহের বাল্য লীলাক্ষেত্র যশোর-খুলনায়

বা রাঢ়ের জঙ্গীপুরে সে সম্পর্কে নূতন করিয়া অনুসন্ধান করিতে হইবে। জঙ্গীপুর অপেক্ষা যশোর-খুলনায় হোসেনী বংশের কীর্তিরাজি বহুল পরিমাণে দৃষ্ট হয়। জঙ্গীপুর রাজধানী গৌড়ের সন্নিকটে তন্নির্মিত হোসেন শাহের প্রথম জীবনের কিছু শিলালিপি প্রাপ্তিতে এ বিষয়ের স্পষ্ট প্রমাণ হয় না। জঙ্গীপুরের সুবুদ্ধি রায়ও যশোবের রামচন্দ্র খানের সহিত হোসেনের সম্পর্ক অবিশ্বাস্য তাহা ইতিপূর্বে আলোচনা কবিয়াছি।

কোন হিন্দু জমিদারকে মুসলমান বাদশাহ কোন সম্পত্তি বা উপাধি দান করিলে তাহা প্রত্যাখ্যান করার মত সাহস এদেশেব কোন লোকের ছিল না। পরন্তু প্রত্যেকেই অতীব সন্তুষ্টির সহিত রাজ প্রদত্ত খেলাত ও সম্পত্তি গৌরবেব চিহ্ন স্বরূপ গ্রহণ কবিতেন যবনেব দান অস্বীকার করার পরও উহার কর এক আনা ধার্য করিয়া পুনরায় তাঁহাকে প্রদান করার কথা নিছক আজগুবি গল্প। তদ্ব্যতীত সম্ভ্রান্ত মুসলিম পরিবারের সন্তান হোসেন দেশব্যাপী মুসলমান রাজত্ব ও প্রতাপ থাকা সত্বেও সেদিকে না গিয়া হিন্দু জমিদারের চাকুরী গ্রহণ করা একটি অবিশ্বাস্য ও অস্বাভাবিক ব্যাপার। মুর্শিদাবাদে সুবুদ্ধি রায় নামে কোন রাজার সঠিক ইতিহাস পাওয়া যায় না—গৌড়ের তো কথাই নাই। গল্পটি শুধু অতিবঞ্জন নহে, অসত্যও বটে। সতীশবাবু গল্প দুইটির উপব জোর দিয়া বলিয়াছেন, "তাই গোপালন নিরত নগণ্য বালক স্বীয় প্রতিভাবলে একদিন গৌড়ের রাজ তখ্‌তে উপবিষ্ট হইয়া বিশাল বিস্তীর্ণ রাজ্য রামরাজ্যের মত শাসন করিয়াছিলেন।" ইহার উপর অধিকতর সমালোচনা নিষ্প্রয়োজন মনে করি।

যাহা হউক বিদ্যাশিক্ষায় সবিশেষ উন্নতি ও পারদর্শিতা লাভ করিয়া হোসেন গৌড় রাজ দরবারে পরিচিত হন। তিনি আত্মনির্ভরশীল মনীষী ছিলেন। তাঁহার সুন্দর মুখাকৃতি, তীক্ষ্ণ বুদ্ধি ও সদালাপে সকলেই মুগ্ধ হইত। স্বীয় প্রতিভাবলে হোসেন হাবসী শাসক মোজাফফর শাহের উজির পদে উন্নীত হন। সুলতানের অত্যাচারে অতিষ্ঠ হইয়া প্রজাগণ বিদ্রোহ ঘোষণা করে। এই সুযোগে মন্ত্রীপ্রবর আলাউদ্দিন হোসেন বিদ্রোহী প্রজাদের দলে যোগদান করেন। বিদ্রোহীদের সহিত যুদ্ধে মোজাফফর নিহত হন। গৌড়ের

আমীর ওমরাহগণ একযোগে সমাজের অগ্রদূত হোসেনকে রাজ সিংহাসনের ভারার্পণ করেন।

রাজ্যারোহণের পর হোসেন শাহ গৌড় হইতে উড়িষ্যা পর্যন্ত সমগ্র ভূখণ্ডে স্বীয় আধিপত্য বিস্তার করেন। তিনি কামরূপ ও কামাখ্যা রাজ্যের রাজগণকে পরাজিত করিয়া অগণিত অর্থ সঞ্চয় করেন। জৌনপুরের সুলতান হোসেন শাহ শর্কীকে আশ্রয় প্রদানের জন্য ক্রুদ্ধ হইয়া দিল্লীর সম্রাট সেকন্দার লোদী ১৪৯৫খৃঃ বঙ্গদেশ আক্রমণ করিলে আলাউদ্দিন হোসেন তাঁহার সহিত সন্ধি স্থাপন করেন। একখানি আরবী শিলালিপি হইতে জানা যায় যে হোসেন ত্রিপুরা রাজ্যের একাংশ অধিকার করিয়াছিলেন। সুন্দরবনের প্রান্তসীমা পর্যন্ত দক্ষিণে তাঁহার রাজ্য বিস্তৃত ছিল। বৃন্দাবন দাস ছত্রভোগের উল্লেখ করিয়াছেন। আজীবন যুদ্ধ বিগ্রহের পর দোর্দণ্ড প্রতাপে রাজ্যশাসন করিয়া গৌড়ের শ্রেষ্ঠ স্বাধীন নরপতি সুলতান আলাউদ্দিন হোসেন শাহ ১৫২০ অন্যমতে ১৫১৯ খৃষ্টাব্দে ইহধাম ত্যাগ করেন। তিনি মালদহের কাটরায় একটি মসজিদ, ঢাকার আজমনগরে একটি মসজিদ, গৌড়ে একটি তোরণ, মালদহ ইংরেজ বাজারে একটি বিদ্যালয় এবং একটি সেতু, পাণ্ডুয়ার বিখ্যাত আউলিয়া নুর কুতুব-উল-আলমের সমাধি সৌধ এবং গৌড় দুর্গের তোরণ নির্মাণ করিয়াছিলেন।

রিয়াজউস সালাতীন অনুসারে হোসেন শাহ সপ্তবিংশতি বর্ষ বা উনত্রিংশ বর্ষ রাজত্ব করেন। অশান্তি ও অরাজকতার যুগে তিনি দেশব্যাপী শান্তি প্রতিষ্ঠা করেন। তিনি বিদ্বান ও বিদ্যোৎসাহী সুলতান ছিলেন। তাঁহার রাজত্বে প্রজাগণ পরম সুখে বাস করিত। এখনও লোকে সে যুগের কথা স্মরণ করিয়া আক্ষেপের সহিত বলিয়া থাকে, "সে হোসেনী আমল আর নাই।" হোসেন শাহ শান্তি ও সুশৃঙ্খলার সহিত রাজ্যশাসন করিতেন। তাঁহার সহৃদয়তা ও ন্যায়পরায়ণতার কথা প্রবাদ বাক্যে পরিণত হইয়াছে। রিয়াজউস সালাতীনের লেখক বলেন, "মন্ত্রী থাকাকালে তিনি জনসাধারণের সহিত অত্যন্ত সংব্যবহার করিতেন। রাজ্যের আমাত্যবর্গের সহিত তিনি অন্তরঙ্গ বন্ধুর ন্যায় ব্যবহার করিতেন। "জাতিধর্ম নির্বিশেষে তিনি নিরপেক্ষভাবে প্রজাপালন করিতেন।

জনৈক বৈষ্ণব কবি ভক্তি গদগদ কণ্ঠে বলিয়াছেন :—

"শ্রীযুক্ত হসন, জগৎভূষণ, সেহ এ বস জান।
পঞ্চ গৌড়েশ্বর, ভোগপুরন্দর ভনে যশোরাজ খান॥"

মহাভারতের অনুবাদক কবীন্দ্র পরমেশ্বর লিখিয়াছেন :—

"নৃপতি হুসেন শাহ হয়ে মহামতি।
পঞ্চম গৌড়েতে যার পরম সুখ্যাতি॥
অস্ত্রশস্ত্রে সুপণ্ডিত মহিমা অপার
কলিকালে হইব যেন কৃষ্ণ অবতার॥"

হোসেন শাহের সময় শ্রীচৈতন্যের আবির্ভাব হয়। ১৪৮৫ খৃষ্টাব্দে শ্রী চৈতন্য জন্মগ্রহণ করেন এবং ১৫০৯ খৃষ্টাব্দে সন্ন্যাসব্রত অবলম্বন করেন। ১৫৩৩ খৃষ্টাব্দে তিনি দেহত্যাগ করেন। শ্রীচৈতন্য একজন মহাপুরুষ ছিলেন। হিন্দু সমাজ জীবনে তাঁহার প্রতিষ্ঠিত নব ধর্মমতের ঝংকার বাজিয়াছিল। পরম করুণাময়ের নামের মাহাত্ম কীর্তনই তাঁহার প্রতিষ্ঠিত মতের সারমর্ম। অসংখ্য হিন্দু ধর্মাবলম্বী তাঁহার মতবাদে দীক্ষা গ্রহণ করিয়াছিল। বহু মুসলমানের উপরও শ্রীচৈতন্যের প্রভাব পড়িয়াছিল সে কথা পরে বর্ণনা করিতেছি।

শ্রীচৈতন্যের পিতার নাম জগন্নাথ মিশ্র এবং মাতার নাম শচী দেবী। তাঁহার বিশ্বম্ভর নামকরণ হয়। বাল্য নাম নিমাই। গৌর কান্তির জন্য ভক্তগণ তাঁহাকে গৌরাঙ্গ বলিত। ডক্টর শহিদুল্লাহ চৈতন্যকে একেশ্বরবাদী বলিয়াছেন। পক্ষান্তরে মওলানা আকরম খাঁ বলেন :— "তাঁহার জীবন চরিতের সকল অংশে আমরা এইরূপ অসংখ্য প্রমাণ পাই যে, তিনি ছিলেন একজন গোঁড়া মূর্তি পূজক।"

হোসেন শাহ জাতিধর্ম নির্বিশেষে নিরপেক্ষভাবে রাজকর্মচারীদিগকে খেতাব বিতরণ করিতেন। গুণীর সমাদর করা তাঁহার চরিত্রের বৈশিষ্ট। তাঁহার অন্যতম অমাত্য গোপীনাথ বসুকে তিনি পুরন্দর খাঁ উপাধি দিয়াছিলেন। পুরন্দর খাঁর পর তাঁহার উজির হইয়াছিলেন রূপ ও সনাতন। লঘুতোষিনী নামক গ্রন্থ হইতে রূপ ও সনাতনের পরিচয় পাওয়া যায়।

এই দুই ভ্রাতা যশোর জিলার কৃতি সন্তান। যশোর জিলার চেঙ্গুটিয়া রেলওয়ে ষ্টেশনের এক মাইল পশ্চিমে প্রেমভাগ গ্রাম অবস্থিত। এই গ্রামের কুমার নামক এক ব্রাহ্মণের রূপ ও সনাতন নামে দুই পুত্র জন্মগ্রহণ করে। উভয়ে শ্রীচৈতন্যের শিষ্যত্ব লাভ করেন।

সনাতন অতি অল্প বয়সে হোসেন শাহের রাজসরকারে প্রবেশ করেন এবং স্বীয় অসাধারণ প্রতিভা বলে বিশেষ উন্নতি লাভ করেন। কয়েক বৎসর পবে রূপও তাঁহার সঙ্গে সরকাবী পদে অধিষ্ঠিত হন। অল্প দিনেব মধ্যে উভয় ভ্রাতা রাজ্যের প্রধান অমাত্য শ্রেণীভুক্ত হন। হোসেন শাহ্ সনাতনকে অসাধারণ বুদ্ধি কৌশলের জন্য "শাকব মল্লিক" এবং রূপকে তাহার সাহিত্য প্রতিভার জন্য "দবির খাশ" উপাধিতে ভূষিত করিয়াছিলেন।

কথিত আছে যে বহুদিন বাজকার্য পরিচালনাব পর রূপ ও সনাতন রাজ্যমধ্যে অশান্তি ও বিশৃঙ্খলা সৃষ্টি করিয়াছিলেন। হোসেন শাহ ও যথাসময়ে সতর্কতা অবলম্বন করিয়া সনাতনকে ভৎ´সনা করিয়া বলেন :—

"তোমাব বড় ভাই করে দস্যু ব্যবহার।
জীব বহু মারি কৈল চাকলা ছারখার
হেথা তুমি কৈলে আমার সর্বনাশ।"

(বিশ্বকোষ)

অচিরাৎ উভয় ভ্রাতার বুঝিতে বাকী রহিল না যে বাদশাহ্ তাঁহাদের গোপন ছলচাতুরী সবই অবগত আছেন। সম্রাট আকবরের ন্যায় গৌড়-সুলতান হোসেন জাতিধর্ম নির্বিশেষে অমাত্য নিয়োগ করিতেন। এই সব অমুসলীম মন্ত্রী বাদশা'র প্রশংসায় পঞ্চমুখ ছিলেন আবার গোপনে ষড়যন্ত্র করিতে কুণ্ঠিত হইতেন না। উভয় ভ্রাতা বৈরাগ্যের ছলনায় রাজকর্ম ত্যাগ করিয়া সুলতানের চোখে ধুলা দিয়া গোপনে শ্রীচৈতন্যের সঙ্গে মিলিত হন। বাদশাহ ইহার পূর্বেই সনাতনকে কারাগারে নিক্ষেপ করেন। সনাতন কারারক্ষীকে বিপুল অর্থ উৎকোচ দিয়া কারাগার হইতে গোপনে মুক্তিলাভ করেন।

শ্রী চৈতন্যের সহিত মিলিত হইবার পূর্বে রূপ সুলতান হোসেনের প্রতি যে স্তোতবাক্য বলিয়াছিলেন তাহা নিম্নে উদ্ধৃত হইল :—

"মোরে কেন পুছ তুমি পুছ আপন জন
তুমি নরাধিপ হও বিষ্ণু অংশ নম।"

ইহার পর দুইভাই যবন হরিদাস ও শ্রীচৈতন্যের সঙ্গে যাত্রা করিয়া সংসার ত্যাগ করেন। রাজধানী গৌড় ত্যাগের পর ভ্রাতৃদ্বয়ের কি অবস্থা হইয়াছিল সে কথাও চৈতন্য চরিতামৃতে উল্লেখ আছে :—

"শ্রীরূপেরে শিক্ষা দিয়া পাঠাল্যা বৃন্দাবন
আপনে করিল বারানসী আগমন
কাশীতে প্রভুরা আসি মিলিল সনাতন
দুইমাস বহি তারে করল্যা শিক্ষণ
মথুরা পাঠাল্যা তারে দিয়া ভক্তি বল
সন্ন্যাসীরে কৃপা করি গেলা নীলাচল।"

সন্ন্যাসব্রত গ্রহণের পর সম্ভবতঃ তাঁহারা পৈতৃক বাসভূমিতে ফিরিয়া আসেন নাই। রূপ সনাতনের সময় যশোরের প্রেমভাগ গ্রামে তাঁহাদের খনিত কতিপয় দীঘি ও পাকা ইমারতের ভগ্নাবশেষ আছে। বিশ্বকোষে চেঙ্গুটিয়ার সন্নিকটে রূপ সনাতনের প্রতিষ্ঠিত মঠের উল্লেখ আছে। তাঁহাদের প্রতিষ্ঠিত কীর্তিচিহ্ন এখন বিলুপ্তপ্রায়। ১৫৫৮ খৃষ্টাব্দে সনাতন এবং পর বৎসর রূপ দেহত্যাগ করেন।

নাসিরউদ্দিন নসরৎ শাহ সুলতান আলাউদ্দিন হোসেন শাহের অষ্টাদশ পুত্রের অন্যতম। পিতার প্রথম পুত্র হিসাবে এবং বীরত্ব ও প্রতিভার জন্য অমাত্যগণ কর্তৃক তিনি রাজ্যারোহণের জন্য মনোনীত হন। পারস্য ভাষায় ফিরিশ্তা রচিত ইতিহাসে তিনি 'নাসিরশাহ' নামে পরিচিত। নসরৎ শাহের রাজত্বকালে গৌড়ের মুসলমানগণ অহম রাজ্য আক্রমণ করিয়াছিলেন। তাঁহার রাজত্বকালে পর্তুগীজগণ সর্বপ্রথম বাংলাদেশে আগমন করেন। এই পর্তুগীজদের বাসভূমি ইউরোপের অন্তর্গত পর্তুগালে। স্পেন ও এই দেশ মুসলমানেরা (মূরগণ) কয়েক শতাব্দী ধরিয়া দোর্দণ্ড প্রতাপে শাসন করে। মূরদের পতনে এদেশ

আবার খ্রীষ্টান রাজার অধিকারে আসে। ইহারা সমুদ্রপথে জাহাজ ও নৌকা-যোগে দক্ষিণ-বঙ্গে প্রবেশ করিয়া লুঠতরাজ করিত। সেইজন্য ইহাদের পর্তুগীজ জলদস্যু (Pirates) বলা হইয়া থাকে। পর্তুগীজ শাসক নুনো দা কানহা বঙ্গদেশে আধিপত্য বিস্তারের জন্য ১৫২৮ খৃষ্টাব্দে মার্টিন আলফোনসোকে এদেশে প্রেরণ করেন। জাহাজডুবি হওয়ায় তিনি চট্টগ্রামে খোদাবক্স খানের হস্তে বন্দী হন। এই সময় হইতে পর্তুগীজদের সহিত নসরৎ শাহের গোলযোগ আরম্ভ হয় এবং সুলতান নসরতের আদেশে বহু পর্তুগীজ নিহত ও দেশান্তরিত হয়। প্রতিশোধ গ্রহণ করিতে গিয়া পর্তুগীজগণ চট্টগ্রাম শহর ভস্মীভূত করিয়া দেয়। ইহাতে নসরৎ শাহ ক্রুদ্ধ হইয়া তাহাদের প্রতি কঠোর ব্যবস্থা অবলম্বন করেন। ফলে পর্তুগীজগণ চরম বিপদের মধ্যে নিপতিত হয়।

নসরত শাহ রাজ্যের বিভিন্ন টাঁকশাল হইতে মুদ্রাঙ্কণ করিয়াছিলেন। তাঁহার নির্মিত অনেকগুলি প্রাচীন কীর্তি বিদ্যমান থাকিয়া তাঁহার সুনাম ঘোষণা করিতেছে। তিনি বর্ধমান জিলার মঙ্গলকোট এবং রাজশাহীর বাঘা নামক গ্রামে দুইটি মসজিদ, গৌড়ের সুবিখ্যাত সোনা মসজিদ বা বার দুয়ারী নির্মাণ করেন। তিনি মহানবী হযরত মোহাম্মদের পদচিহ্ন রক্ষার জন্য একটি মসজিদ নির্মাণ করেন, উহা কদম রসুল নামে সুপরিচিত। নসরৎ নিরপেক্ষ, ন্যায়পরায়ণ ও বিদ্যোৎসাহী নৃপতি হিসাবে খ্যাতি অর্জন করেন। তাঁহার পূর্বে "পাণ্ডব বর্জিত" বঙ্গে বাংলা ভাষায় কেহ মহাভারতের অনুবাদ করিতে সাহসী হন নাই। তিনি উহার বঙ্গানুবাদের ব্যবস্থা করিয়াছিলেন। বাঙ্গালী জাতিয়তা ও দেশাত্ববোধ প্রতিষ্ঠায় হোসেনশাহী রাজাদের দান অপরিসীম।

স্যার উলসে হেইগ বলেন, "মুসলমানদের পূর্বে কোন হিন্দু রাজা বাংলা ভাষা ও সাহিত্যের পৃষ্ঠপোষকতা করেন নাই।" বাংলা ভাষা ও সাহিত্য মুসলীম সুলতানদের হাতে পৃষ্ঠপোষকতা লাভ করে। হোসেন শাহ ও তৎপুত্র নসরতের নাম বাংলা সাহিত্যের পৃষ্ঠপোষক হিসাবে চিরস্মরণীয় হইয়া থাকিবে। নসরৎ শাহ যখন পরম বিক্রম ও শৌর্যবীর্যের সহিত দেশ শাসন করিতেছিলেন তখন রাজাদেশে কবীন্দ্র পরমেশ্বর, শ্রীকর নন্দী ও শ্রীধর নামক অসাধারণ পণ্ডিতত্রয় মহাভারতের বঙ্গানুবাদ করেন। শ্রীগোপাল হালদার তদীয় বাংলা



(ক)



(খ)



(গ)



(ঘ)



(ঙ)



(চ)

তুর্ক-আফগান আমলের মুদ্রা—

(ক) দনুজমর্দনের মুদ্রা
(খ) ঐ
(ঙ) নসরৎ শাহের মুদ্রা
(গ) মাহমুদ শাহের মুদ্রা
(ঘ) খলিফাতাবাদের মুদ্রা
(চ) নসরত শাহের মুদ্রা

সাহিত্যের রূপরেখা গ্রন্থে বলিয়াছেন, "মধ্যযুগের বাংলা সাহিত্য হুসেন শাহ ও তাঁর পুত্রের প্রশংসায় পঞ্চমুখ। হুসেন শাহী রাজাদের পৃষ্ঠপোষকতায় এবার তাই বাংলা সাহিত্য সমৃদ্ধ হয়ে উঠলো।" তিনি অন্যত্র বলিয়াছেন, "বাংলা সাহিত্যের ভাগ্যাকাশে হুসেন শাহ ও নুসরত শাহ দুই উজ্জ্বল নক্ষত্র।"

১৫২৬ খৃষ্টাব্দে লোদী বংশের শেষ প্রদীপ সুলতান ইব্রাহিম বাবরের হস্তে পানিপথের যুদ্ধে নিহত হইলে দিল্লীর সিংহাসন মোঘল অধিকৃত হয় এবং পাক-ভারতে তুর্ক-আফগান রাজত্বের সমাধি প্রাপ্তি হয়। এই সময় বহু আফগান অমাত্য ও রাজকর্মচারী গৌড় সুলতানের আশ্রয় গ্রহণ করেন। ইব্রাহিম লোদীর ভ্রাতা মাহমুদ বহু অমাত্য এবং সম্রাটের এক কন্যাসহ গৌড়ে আশ্রয় গ্রহণ করেন। মহা ধুমধামের সহিত ইব্রাহিম লোদীর কন্যার সঙ্গে নসরৎ শাহের শুভ বিবাহ সম্পন্ন হইয়াছিল। এই সময় হইতে স্বাধীন বাংলার উপর একে একে নানাপ্রকার বিপদ আসিতে থাকে।

একদা নসরৎ শাহ পিতার সমাধি দর্শনের জন্য গৌড়ে গমন করেন। পূর্বাক্রোশ বশতঃ জনৈক খোজা অন্যান্য খোজাদের সহিত মিলিত হইয়া ১৫৩৩ খৃষ্টাব্দে তাঁহাকে নিহত করেন। নসরত শাহের বহু রজত মুদ্রা আবিষ্কৃত হইয়াছে। এই সকল মুদ্রা নসরতাবাদ, ফতেহাবাদ, হোসেনাবাদ (সপ্তগ্রাম) খলিফাতাবাদ (বাগেরহাট) ও মোহাম্মদাবাদ (উত্তর যশোর) টাঁকশাল হইতে মুদ্রিত হইয়াছিল। স্বাধীন সুলতানগণের আমলে বঙ্গদেশে মোট ২১টি টাঁকশাল ছিল।

খলিফাতাবাদ বা বাগেরহাটের তিন প্রকার রৌপ্য মুদ্রা পাওয়া গিয়াছে। উহার দুইটি নসরত শাহের এবং তৃতীয়টি তদীয় ভ্রাতা পরবর্তী সুলতান আবুল মোজাফফর মাহমুদ শাহের নামাঙ্কিত। প্রথম দুইটির তারিখ ৯২২ হিজরী বা ১৫১৬ - ১৭ খৃষ্টাব্দ এবং তৃতীয়টির তারিখ ৯৪২ হিজরী বা ১৫৩৫ - ৩৬ খৃষ্টাব্দ। কলিকাতার যাদুঘরে এই তিন প্রকার মুদ্রা রক্ষিত আছে। মুদ্রাগুলি পারস্য ভাষায় লিখিত। নিম্নে উহার বঙ্গানুবাদ প্রদত্ত হইল :

—প্রথম পৃষ্ঠা "রাজা, রাজপুত্র পৃথিবীর মধ্যে বিশ্বাসবান এবং ধর্মভীরু আবুল মোজাফফর," অপর পৃষ্ঠায় আছে "নসরত শাহ, সুলতান হোসেন

বংশীয় রাজা হোসেন শাহের পুত্র, আল্লাহ্ তাঁহাকে এবং তাঁহার রাজ্য রক্ষা করুন — খলিফাতাবাদ, ৯২২।" তৃতীয় প্রকার মুদ্রায় এইরূপ লিখিত আছে — "রাজা, রাজপুত্র, পৃথিবীর মধ্যে বিশ্বাসবান ও ধর্মপরায়ণ আবুল মোজাফফর মাহমুদ খলিফাতাবাদ ৯৪২," অপর পৃষ্ঠায় আছে, "বাদশা, রাজা, সুলতান হোসেন শাহের পুত্র, আল্লাহ্ তাঁহাকে, তাঁহাব রাজ্য রক্ষা করুণ।" মিঃ এইচ নেলসন রাইট কর্তৃক লিখিত "ষ্ট্যাটিসটিক্স ক্যাটালগ অব কয়েন্স ইন ইনডিয়ান মিউজিয়াম." দ্বিতীয় ভাগ পুস্তকে নসরত শাহী মুদ্রার বিস্তৃত বিবরণ দেওয়া হইয়াছে।

খলিফাতাবাদের সঙ্গে নসরত শাহেব ঘনিষ্ট সম্পর্ক ছিল। কেহ কেহ বলেন নসরৎ পিতার জীবদ্দশায় বিদ্রোহ করিয়াছিলেন এবং সুন্দরবন অঞ্চলে আসিয়া নদী-নালা বেষ্টিত ও জঙ্গলাকীর্ণ খলিফাতাবাদ শহব হইতে স্বীয় নামে মুদ্রাঙ্কণ কবিয়াছিলেন। খানজাহানের মৃত্যুব প্রায় ৬০ বৎসর পরে নসরৎ শাহ বাগেরহাটে আসিয়া তথায় টাঁকশাল স্থাপন করেন এবং পিতার জীবদ্দশায় ১৫১৫ খৃষ্টাব্দে তৎপ্রতিষ্ঠিত ঐতিহাসিক খলিফাতাবাদ টাঁকশাল হইতে নিজ নামে মুদ্রাঙ্কণ করেন। উক্ত মুদ্রায় ইহাই সপ্রমাণিত হয় যে আলাউদ্দিন হোসেন শাহ যখন গৌড়েব শাহী তখ্‌তে সমাসীন ঠিক সেই সময় তদীয় পুত্রের বাগেরহাটে আগমন ও স্বাধীন সুলতানের ন্যায় মুদ্রাঙ্কণ অনেকটা বিস্ময়কর ব্যাপার। ব্লকম্যান, ওমালী প্রমুখ লেখকেরা বলিয়াছেন, "নসরৎ পিতার বিরুদ্ধে বিদ্রোহ করিয়া তাঁহারই জীবদ্দশায় বাগেরহাটে মুদ্রাঙ্কণ করিয়াছিলেন। একথা অনুমান করা যাইতে পারে যে বৃদ্ধ বয়সে হোসেন সুন্দরবনাঞ্চলে সুশৃঙ্খল শাসন প্রতিষ্ঠাকল্পে এবং স্বীয় পুত্রকে রাজকার্যে অভিজ্ঞতা অর্জন করিতে মুদ্রাঙ্কণের আদেশ দিয়া খানজাহান প্রতিষ্ঠিত শহরে প্রেরণ করিয়াছিলেন। যে অবস্থায়ই হউক নসরৎ পিতার জীবদ্দশায় বাগেরহাট ও মোহাম্মদাবাদ হইতে স্বনামে স্বাধীন রাজার ন্যায় মুদ্রাঙ্কণ করেন। পূর্ব বর্ণিত নসরৎ শাহী মুদ্রায় সম্ভবতঃ পিতৃভক্তির চিহ্ন স্বরূপ হোসেন শাহের নামও জড়িত আছে। যাহা হউক এই দুইটি টাঁকশালই যশোর-খুলনার মধ্যে অবস্থিত। সে যুগে রেলগাড়ী, ষ্টিমার বা অন্য কোন দ্রুত যানবাহন ছিল না।

সেজন্য সুন্দরবনাঞ্চলে নসরৎ স্বসৈন্যে অভিযান করিয়া স্বাধীন রাজার ন্যায় তথায় কিছুকাল শাসন কার্য পরিচালনা করিলেও সে সংবাদ সহসা রাজধানীতে পৌঁছিত না।

ডক্টর তরফদার বলিয়াছেন :— জীবদ্দশায় হোসেন স্বীয় পুত্র নসরৎকে খলিফাতাবাদ হইতে মুদ্রাঙ্কণ করিতে আদেশ দিয়াছিলেন। আলাউদ্দিন হোসেন যেরূপ প্রতাপান্বিত রাজা ছিলেন তাহাতে তাঁহার পক্ষে রাজ্যমধ্যে কোন বিদ্রোহীর স্থান ছিল না। গৃহযুদ্ধ বা বিদ্রোহের কোন ইতিহাসও পাওয়া যায় না। হোসেনের পুত্রদের মধ্যে নসরৎ জ্যেষ্ঠ এবং সর্বাপেক্ষা শক্তিশালী ছিলেন। ব্লকম্যান সর্বপ্রথম এই অনিয়ম লক্ষ্য করেন। পিতার রাজত্বকালে নসরৎ ১৫১৫-১৭ খৃঃ পর্যন্ত স্বীয় নামে মুদ্রাঙ্কণ করেন। নসরতের রাজত্বকালে মাহমুদ ১৫২৭-২৯খৃঃ এবং ১৫৩২খৃঃ, মাহমুদের সময় ফিরোজ ১৫৩২-৩৩ খৃষ্টাব্দে স্বাধীনভাবে মুদ্রাঙ্কণ করিয়াছিলেন। এই সমস্ত মুদ্রাঙ্কণ অনিয়ম বলিয়া মনে হয় কিন্তু উহা রাজাদেশেই হইয়াছিল।

কেহ কেহ বলিয়াছেন নসরৎ বা তদীয় পিতা হোসেন শাহের সহিত স্থানীয় সৈন্যের কয়েকটি খণ্ড যুদ্ধ সংঘটিত হইয়াছিল। সেইজন্য বাগেরহাটের সন্নিকটে যুদ্ধ জয়ের চিহ্নস্বরূপ কয়েকটি গ্রামের নামকরণ হইয়াছে রণবিজয়পুর, রণভূম, ফতেপুর ইত্যাদি। নসরৎ শাহ গুণী জ্ঞানী লোকের শক্তি সামর্থের মর্যাদা রক্ষা করিতেন। জাতিধর্ম নির্বিশেষে সকলকে তিনি সমান চক্ষে দেখিতেন। তাঁহার রাজত্বকালে প্রজাগণ পরম সুখে কালাতিপাত করিত।

নসরৎ শাহের আমলে এতদ্দেশে মানব প্রকৃতি অত্যন্ত সরল ও স্বাভাবিক ছিল। তাহারা বড় একটা বহির্জগতের ধার ধারিত না। মুসলমানগণ তাহাদের আপন ধর্মচিন্তা করিত এবং হিন্দুগণ তখন গৌরাঙ্গ প্রবর্তিত নূতন ধর্ম প্রবাহে গা ভাসাইয়া দিত। তাঁহার রাজ্যমধ্যে হিন্দু মুসলমানদের ভিতর কোন অপ্রীতিকর কলহের সুর বাজিয়া উঠিত না বরং পরস্পর সম্প্রীতির সহিত স্ব স্ব ধর্মের আলোচনায় সময় অতিবাহিত করিত। তিনি যোগ্য পিতার যোগ্য পুত্র ছিলেন। পিতার অশেষ গুণাবলী তাঁহার মধ্যে বিদ্যমান ছিল। তিনি মিলন ও আদর আপ্যায়নে অপামর জনসাধারণকে পরিতুষ্ট করিয়া প্রজাসাধারণের

প্রীতিভাজন হন। কথিত আছে তিনি দরিদ্রের হিতার্থে নিশীথে নগর ভ্রমণ করিয়া তাহাদের অভাব মোচনার্থে ও সুবিচার করিবার জন্য সত্যোদ্ধারে রত থাকিতেন।

নসরৎ শাহ বাগেরহাটে কয়েক বৎসর অবস্থান করেন। বর্তমান বাগেরহাট ফৌজদারী আদালতের দক্ষিণ-পশ্চিমে অবস্থিত নসরৎ শাহ খনিত পুকুর তাঁহার কীর্তি ঘোষণা করিতেছে। বাগেরহাটে এই জলাশয় 'মিঠাপুকুর' নামে সুপরিচিত। ইহার দক্ষিণ দিকে পাকা ঘাটের চিহ্ন আজিও বিদ্যমান। এই পুকুরের দক্ষিণ পাড়ে নসরৎ শাহের রাজবাটী ছিল। এই স্থান হইতে দক্ষিণ দিকে কিছুদূর পর্যন্ত স্থানে স্থানে মৃত্তিকার নিম্নে পাকা ইষ্টক পাওয়া গিয়াছে। সম্প্রতিকালে কয়েকটি বাটীর ভিত্তি পত্তনের সময় এই ইষ্টক চিহ্ন পরিদৃষ্ট হয়। মিঠাপুকুরের পূর্বতীরের দক্ষিণদিকে যে উঁচু ভিটার চিহ্ন ছিল উহাই ঐতিহাসিক খলিফাতাবাদ টাঁকশাল। বর্তমানে সেখানে নূতন ইমারত নির্মিত হইতেছে। খানজাহানের অসংখ্য কীর্তিরাজির মধ্যে হোসেনী বংশের এই অত্যাবশ্যকীয় কীর্তি সমূহের অনেকেই খোঁজ রাখেন না। খুলনাবাসী হোসেন শাহ ও তৎপুত্র নসরৎ শাহের নাম চিরদিন ভক্তি ও শ্রদ্ধার সহিত স্মরণ করিবে।

কথিত আছে যে নসরৎ শাহ বাগেরহাট শহরে একটি মসজিদ নির্মাণ করেন। উহার কোন চিহ্ন বর্তমানে নাই। খুলনা গেজেটিয়ার প্রণেতা মিঃ ওমালী বলেন যে ১৮৬৮ খৃষ্টাব্দে বাগেরহাট শহরের মিঠাপুকুরের (নসরৎ শাহ খনিত) সংস্কার সাধিত হয়। অষ্টাদশ শতাব্দীর শেষদিকে মুর্শিদাবাদ নবাবের জায়গীর প্রাপ্তা মহিলা বউ বেগমের অফিস ও ট্রেজারী এই পুকুরের পার্শ্বে ছিল। জায়গীরদার বউবেগম খলিফাতাবাদ পরগনার জমিদারীর ৵৹ বা ছয় আনা অংশীদার ছিলেন। চিরস্থায়ী বন্দোবস্তের পর তাঁহাকে জায়গীরের পরিবর্তে অর্থ দেওয়া হইত। ১৭৯৪খৃঃ তাঁহার মৃত্যুর পর উক্ত জায়গীর তুলিয়া দেওয়া হয়।

নসরৎ শাহের মৃত্যুর পর তৎপুত্র আলাউদ্দিন ফিরোজ শাহ গৌড়ের সিংহাসনে আরোহণ করেন। তিন মাস রাজ্যভোগের পর হোসেন শাহের অন্যতম পুত্র গিয়াসউদ্দিন মাহমুদ শাহ ভ্রাতুষ্পুত্রকে হত্যা করিয়া সিংহাসন

অধিকার করেন। শের খাঁ (শের শাহ) বঙ্গদেশ আক্রমণ করিলে উপায়ান্তর না দেখিয়া গিয়াসউদ্দিন দক্ষিণ বঙ্গে সম্ভবতঃ খলিফাতাবাদে পলায়ন করিয়াছিলেন। তাঁহার দুইপুত্র শের খাঁর পুত্র জালাল খাঁর আদেশে নিহত হইয়াছেন শুনিয়া হোসেনী বংশের শেষ স্বাধীন সুলতান গিয়াসউদ্দিন মাহমুদ শাহ শোকে ও দুঃখে ১৫৩৮ খৃঃ কহলগায়ে দেহত্যাগ করেন। গিয়াসউদ্দিন মাহমুদ শাহের সুবর্ণ ও রজত মুদ্রা আবিষ্কৃত হইয়াছে। কতকগুলি রজতমুদ্রা হোসেনাবাদ (সপ্তগ্রাম) ও খলিফাতাবাদ হইতে মুদ্রিত হইয়াছিল।

আইন-ই-আকবরী হইতে জানা যায় যে শের শাহ মোহাম্মদাবাদ আক্রমণ করিলে হোসেন বংশীয় জনৈক নৃপতি যশোবের উত্তরদিকে তাঁহার গতিরোধ করেন। তিনি যুদ্ধে পরাজিত হইয়া অনেকগুলি হস্তী ছাড়িয়া দিতে বাধ্য হন সে বিষয়ের উল্লেখ আছে। পবে ঐ সমস্ত হস্তী খলিফাতাবাদের জঙ্গলে প্রবেশ করিয়া বন্য হইয়া গিয়াছিল।

হোসেন শাহী বংশের কীর্তিরাজি আজিও এতদঞ্চলে বিদ্যমান। ঐতিহাসিক টাঁকশাল ও মিঠাপুকুর ও হোসেন শাহ নামীয় মসজিদ বাগেরহাটেই অবস্থিত তাহা পূর্বেই উল্লেখ করিয়াছি। ঝিনিয়াদহ হইতে ১২ মাইল উত্তরে কুমার নদীর তীরে শৈলকূপা গ্রামে একটি প্রাচীন মসজিদ ও মাজার আছে। ইহা দরগাপাড়া বা মসজিদপাড়ায় অবস্থিত। ইহা নসরৎ শাহ (নাসির শাহ) কর্তৃক নির্মিত হইয়াছিল। এ বিষয়ের বিস্তৃত বিবরণ পরে দেওয়া হইয়াছে। হোসেন শাহী বংশের বিভিন্ন রাজপুরুষের নামে বহু গ্রাম, মৌজা, পরগনা ও শহরের নাম যশোর-খুলনা অঞ্চলে ছিল সে ইতিহাস সুস্পষ্ট। সুন্দরবনাঞ্চলের সহিত এই বংশের সুলতানদের প্রথম হইতে শেষ পর্যন্ত ঘনিষ্ঠ সম্পর্ক ছিল। তন্নিমিত্ত তাঁহাদের ইতিবৃত্ত পৃথকভাবে সন্নিবেশিত হইল।

# যবন হরিদাস, রামচন্দ্র খাঁ ও লক্ষহীরা

॥ দশ ॥

যে সময় পাক ভারতে তুর্ক-আফগান রাজত্ব সুপ্রতিষ্ঠিত হইয়াছিল এবং বঙ্গের সুলতানগণ দিল্লীর সহিত সম্পর্কচ্ছেদ করিয়া স্বাধীনভাবে গৌড়ের শাহী তখ্‌তে সমাসীন সেই সময় হিন্দু সমাজে এক অভূতপূর্ব আন্দোলন দেখা দেয়। ধর্মীয় জগতে ইহা বৈষ্ণব মতবাদ বলিয়া পরিচিত। নিমাই সন্ন্যাসী বা শ্রীচৈতন্যই এই বৈষ্ণব ধর্মের প্রবর্তক। তাঁহার আবির্ভাবে হিন্দুধর্মে এক যুগান্তর সৃষ্টি হয় এবং বঙ্গদেশে এই নব মতের ঢেউ খেলিয়া যায়। শ্রীচৈতন্যের পরিচয় আমরা পূর্বাধ্যায়ে সংক্ষেপে বর্ণনা করিয়াছি। এখন আমরা তাঁহার অন্যতম শিষ্য হরিদাসের বিষয় আলোচনা করিব। ইতিহাসে ইনি যবন হরিদাস নামে পরিচিত। তাঁহার জন্মস্থান খুলনা জিলার সাতক্ষীরা অঞ্চলে এবং কর্মস্থল যশোর জিলায়। সেইজন্য এই দুই জিলার ইতিহাসে তাঁহার নাম বিশেষভাবে জড়িত। এই যুগে আরও কয়েকজন হরিদাস ছিলেন। তন্মধ্যে দুইজন "কীর্তনীয়া" হরিদাস। এই মহাত্মার নাম যবন হরিদাস কেন সে প্রশ্ন সততই মনে জাগরুক হওয়া স্বাভাবিক। প্রবাদ এই যে হরিদাস মুসলমান বা যবনকুলে জন্মগ্রহণ করিয়াছিলেন। কেহ কেহ বলেন তিনি হাকিমপুরের কাজী বংশের সন্তান। বৈষ্ণব গ্রন্থে তিনি "হীনকুলে জাত" আবার মুসলমান নরপতি হোসেন শাহ তাঁহাকে মহাবংশজাত বলিয়া সম্বোধন করিয়াছেন। এইজন্য অনেকে তাঁহাকে মুসলমান সন্তান বলিয়া মনে করেন। বৃন্দাবন দাস এই মতের প্রধান সমর্থক। হাকিমপুরের কাজীদের ঘরে তাঁহার জন্ম, সে সম্পর্কে কোন ইতিহাস পাওয়া যায় না। কাজী বংশের মধ্যেও এইরূপ কোন প্রবাদ বংশানুক্রমে চলিয়া আসে নাই। আমরা বিশেষ অনুসন্ধান করিয়া এই মতে উপনীত হইয়াছি যে হরিদাস হিন্দু সন্তান। জয়ানন্দ বলিয়াছেন তাঁহার মায়ের নাম উজ্জ্বলা এবং পিতার নাম মনোহর। অন্যমতে হরিদাসের পিতার নাম সুমতি শর্মা এবং মাতার নাম গৌরীদেবী।

ডঃ শহিদুল্লাহ বলিয়াছেন ঃ— "আমরা মনে করি হরিদাস চৈতন্যের ভক্ত হইলেও তিনি দরবেশ ছিলেন, হিন্দু ছিলেন না। তিনি প্রত্যহ তিনলক্ষ হরিনাম জপ করিতেন। এক দরবেশ সম্প্রদায়ের মতে ঈশ্বরের কোন নাম নাই। যে নামে তাঁহাকে ডাক তিনি সাড়া দেন। হরিদাস জগন্নাথ মন্দিরে যাওয়ার কথা দূরে থাক, মন্দিরের কাছাকাছি পথে ঘাটেও বাহির হইতেন না। তাঁহার প্রতিমা পূজার কথা বৈষ্ণব গ্রন্থে নাই। মৃত্যুর পর তাঁহাকে সমুদ্রতীরে কবর দেওয়া হইয়াছিল।" পক্ষান্তরে ডঃ তরফদার বলেন ঃ— হরিদাসের ধর্মান্তিকরণ এবং তাঁহার জীবনেতিহাস অন্ধকারাচ্ছন্ন। চৈতন্য চরিতামৃত, চৈতন্য ভাগবৎ, আদিভূত প্রকাশ, প্রেমাভিলাষ, ভক্তিরত্নাকর প্রভৃতি গ্রন্থের কোথাও নাই যে তিনি মুসলমানের ঘরে জন্মগ্রহণ করেন। যবন শব্দ কিভাবে তাঁহার নামের পূর্বে যুক্ত হয় জানা যায় নাই। সম্ভবতঃ মুসলমানের ঘরে পালিত হইয়া এইরূপ হইয়াছে। ঈশান সাগরের আধ্যাত্ম প্রকাশে এ বিষয়ের ঈঙ্গিত আছে।

এখন প্রশ্ন এই যে তিনি হিন্দু সন্তান হইয়াও কেন যবন আখ্যা প্রাপ্ত হইলেন ? বৈষ্ণব গ্রন্থানুসারে হরিদাস ১৩৭২ শকে বা ১৪৫০ খৃষ্টাব্দে জন্মগ্রহণ করেন। কেহ কেহ অনুমান করিয়াছেন যে পীরালী সম্প্রদায় যখন সাতক্ষীরা অঞ্চলে বিস্তার লাভ করে সেই সময় হরিদাসের পিতামাতা ইসলাম গ্রহণ করেন। বালক হরিদাস হাকিমপুরের কাজীদের বাড়ীতে লালিত পালিত হন। এইজন্য লোকে তাঁহাকে মুসলমান বলিয়া জানিত। কিন্তু এই অনুমানের মধ্যেও কোন ঐতিহাসিক সত্য নিহিত আছে বলিয়া মনে করি না। সতীশ বাবু নিঃসন্দেহে তাঁহাকে হিন্দু-সন্তান বলিয়াছেন। রাজশাহী বরেন্দ্র অনুসন্ধান সমিতি কর্তৃক প্রকাশিত সুন্দরবন সম্পর্কিত পুস্তিকায় কালীদাস দত্ত বলিয়াছেন, "সাধু হরিদাস ইসলাম গ্রহণ করিয়াছিলেন (Converted Muslim)।" কিন্তু একথাও আদৌ ঠিক নহে।

গোপাল হালদার বলিয়াছেন :— "ভক্ত হিসাবে হরিদাসের তুলনা নাই। তিনি জন্মেছিলেন মুসলমানের ঘরে, কিন্তু শুধু এক মুসলমানী জন্ম ছাড়া কোরাণ-হাদিস সম্মত আচরণের কোন চিহ্ন তাঁর ছিল না। তাঁকে নিয়েই

নবদ্বীপের মুসলমান সমাজের সঙ্গে চৈতন্যমণ্ডলীর কলহ দেখা দেয়।" যবন হরিদাস সম্পর্কে আমরা মওলানা মোহাম্মদ আকরম খাঁ ও ডক্টব মোহাম্মদ শহিদুল্লাব সঙ্গে আলোচনা কবিয়াছি। মওলানা সাহেবের গ্রাম হাকিমপুব। তিনি বলিয়াছেন :— "তাঁহাব গ্রামেব সহিত হরিদাসেব কোন সম্পর্ক ছিল না।" ঐ সময় হিন্দুধর্ম পুনর্জীবনেব আন্দোলন সৃষ্টি হয়। ইসলামের সাম্যবাদে মুগ্ধ হইয়া বহু হিন্দু ইসলাম গ্রহণ কবিতে থাকে। ইহারই পবিপ্রেক্ষিতে হিন্দু সমাজ জীবনে আলোড়নের সৃষ্টি হয়। মূর্তি পূজাব অসাবতা সম্পর্কে জনমত সৃষ্টি হইতে থাকে। এহেন ধর্ম বিবর্তনের যুগ সন্ধিক্ষণে বঙ্গদেশে শ্রীচৈতন্য এবং পঞ্জাবে গুরু নানকের আবির্ভাব হয়। উভয়ে হিন্দু ধর্মেব সংস্কাবক হিসাবে খ্যাতিলাভ কবিয়াছেন। তাঁহাদেব একেশ্বরবাদী নীতি ইসলাম হইতে গৃহীত। অনুরূপ আদর্শে অনুপ্রাণিত হইযা পববর্তীকালে বাজা রামমোহন রায় ব্রাহ্ম সমাজের সৃষ্টি কবেন। ইহাব মূলমন্ত্র "এক ব্রহ্ম দ্বিতীয় নাস্তি।" কবি সম্রাট রবীন্দ্রনাথও এই সমাজভুক্ত ছিলেন। যাহা হউক ডক্টব শহিদুল্লাহ বলিয়াছেন যে, যবন হরিদাস ইসলামেব মূলমন্ত্রে বিশ্বাসী বলিয়া একমাত্র 'হরিনাম' জপ ছিল তাঁহার ধর্ম। তিনি কোনদিন কোন দেবমূর্তিব প্রতিষ্ঠা বা পূজাপার্বনাদি করেন নাই। সেজন্য ডক্টব শহিদুল্লাহ তাঁহাকে শরিয়ত পরিপন্থী কার্যকলাপের জন্য "বে-শবা" ফকিব বলিয়া অভিহিত করিযাছেন।

অনেকেই অনুমান করেন হরিদাস সোনাই নদীব তীবে এক নিম্নশ্রেণীর হিন্দুর ঘরে জন্মগ্রহণ করেন। সেইজন্য তাঁহাকে "হীন কুলজাত" বলা স্বাভাবিক বলিয়া মনে করি। তাঁহার জন্মভূমি কলারোয়া অঞ্চলে। প্রবাদ আছে যে তিনি হিন্দু সন্তান। পিতামাতার অকাল মৃত্যুতে হরিদাস নিরাশ্রয় অবস্থায় পতিত হন। এই সময় দয়াপরবশ হইয়া কারিকর সম্প্রদায়ের জনৈক বিধবা তাঁহাকে পুত্রবৎ লালন পালন করিয়াছিলেন। হরিদাস হিন্দু সন্তান, নিজে সে কথা জানিতেন এবং তাঁহার আশ্রয়দাতাও তাঁহাকে মুসলমান ধর্মে দীক্ষা দিতে কোন প্রকারে চেষ্টিত হন নাই। মুসলমান ঘরে কিছুদিন লালিত পালিত হইয়াছিলেন বলিয়া তাঁহাকে বৈষ্ণব যুগে যবন আখ্যা দেওয়া হইয়াছিল। ইহাই আমাদের সুচিন্তিত অভিমত। হরিদাসের জন্মভূমিতে এখনও এই

তি প্রবল। জনশ্রুতিরও যথেষ্ট মূল্য আছে, উহা আমরা অগ্রাহ্য করিতে া। বিভিন্ন বৈষ্ণব গ্রন্থে হরিদাসের জন্মকথা সম্পর্কে ভিন্ন ভিন্ন মত করা হইয়াছে। সমস্ত বৈষ্ণব গ্রন্থও সমসাময়িক নহে। ইহার ভিতরও ট থাকা স্বাভাবিক। হরিদাস সম্পর্কে চৈতন্য চরিতামৃতে বর্ণিত আছে :—

"এবে শুন হরিদাস ঠাকুবেব কথা
যাহার শ্রবণে কৃষ্ণ পাইয়ে সর্বথা
বুড়ন গ্রামেতে অবতীর্ণ হরিদাস
সে ভাগ্যে সে সব দেশে কীর্তন প্রকাশ
কথোদিন থাকিয়া আইলা গঙ্গাতীরে
আসিয়া রহিলা ফুলিয়ায় শান্তিপুবে।"

এই বুড়ন গ্রাম কোথায়? ইহার প্রকৃত অবস্থান কোথায় ছিল জানা যায় না। তবে বুড়ন দ্বীপ বা বৃদ্ধদ্বীপ বহু পূর্ব হইতে ছিল। সে বিষয় গ্রন্থের প্রারম্ভেই বর্ণনা কবিয়াছি। বুড়ন বর্তমানে খুলনা জিলার একটি পরগণা এবং সাতক্ষীরা এই বুড়ন পরগনার অন্তর্গত। বিশ্বকোষে বুড়নকে বর্তমান বনগ্রাম বলিয়া উল্লেখ করা হইয়াছে। কালী প্রসন্ন ঘোষও এই মতের পোষকতা করেন, কিন্তু তাহা ঠিক নহে। বনগ্রামেব নিকট সোনাই নদী নাই এবং সমস্ত প্রকার উৎস হইতে জানা যায় যে সোনাই নদী তীবেই হরিদাসের জন্ম হয়। জয়ানন্দ প্রণীত চৈতন্য মঙ্গলে আছে :

"স্বর্ণ নদী তীরে ভাট কলাগাছি গ্রামে
হীন কুলে জন্ম হয় উপরি পূর্ব নামে।"

কবি জয়ানন্দ শ্রীচৈতন্যের সমসাময়িক। সেইজন্য তাঁহার মতই গ্রহণযোগ্য। এই কবিতা হইতে আমরা হরিদাসের জন্মস্থান ভাটকলাগাছি জানিতে পারি। সতীশবাবু বলিয়াছেন, "ভাট কলাগাছি একটি গ্রামের নাম নহে, উহা জোড়া গ্রাম। বুড়ন পরগনায় এখনও স্বর্ণনদী বা সোনাই নদী আছে এবং উহার কুলে ভাটলা বা ভাটপাড়া এবং কলাগাছি বা কেড়াগাছি নামে দুইটি পাশাপাশি গ্রাম এখনও আছে।" এই বর্ণনায় কিছু ভুল আছে। আমরা অনুসন্ধানের পর জানিতে পারিয়াছি যে ভাটলা বা ভাটপাড়া নামীয় কোন গ্রাম ছিল না।

তবে ভাদলী গ্রাম পূর্বেও ছিল, এখনও আছে। এই ভাদ্‌লীর পার্শ্বে প্রাচীন কেলাগাছি গ্রাম। কেলা ফার্সি শব্দ এবং এই কেলাগাছি হইতে কেড়াগাছি নামের উৎপত্তি হইয়াছে। উহাকে কলাগাছিও বলা হইত। ভাটলা বা ভাটপল্লী নাম হইতে ভাট শব্দের উৎপত্তি হয় নাই। ভাদ্‌লীর "লী" বাদ দিয়া ভাদ্‌ থাকে এবং উহা হইতেই ভাট্‌ শব্দের উৎপত্তি হইয়াছে। সোনাই নদীর তীরে এখনও ভাদলী ও কেড়াগাছি গ্রামদ্বয় বিদ্যমান। কেড়াগাছি গ্রামে হরিদাসের সাধনপীঠ ছিল। ঐ স্থানে বসতবাটী স্থাপিত হইয়াছে। তবে পীঠস্থান এখনও সুরক্ষিত থাকিয়া হরিদাসের স্মৃতি বহন করিতেছে। পূর্বে এখানে একটি স স্কৃত টোল ছিল।

যাহা হউক বাল্যকাল হইতেই হরিদাস ধর্ম ভাবাপন্ন ছিলেন। বিশ বৎসর বয়সে তিনি সংসার ত্যাগ করিয়া যশোর জিলার অন্তর্গত বেনাপোলে আগমন করেন। তখন বেনাপোল অঞ্চল গভীর অরণ্যে সমাচ্ছন্ন ছিল। রাস্তাঘাট ও মনুষ্য বসতির চিহ্ন খুবই কম ছিল। হরিদাস বেনাপোলের জঙ্গল মধ্যে নিজ বাসের জন্য একখানি কুটীর নির্মাণ করেন এবং তথায় তুলসী বৃক্ষ রোপণ করিয়া উহার পার্শ্বে সাধনায় রত থাকেন। এই স্থানকে হরিদাসের সাধনপীঠ ও তুলসীমঞ্চ বলা হয়। পাক্‌ সীমান্তে বেনাপোল ষ্টেশনের অদূরে উত্তর পূর্বদিকে এই তুলসীমঞ্চ অবস্থিত। এই স্থানে বসিয়া হরিদাস নাম জপ করিতেন। সাধারণ লোকের নিকট উক্ত স্থান পাটবাড়ী বলিয়া সুপরিচিত। হরিদাসের তুলসী মঞ্চে কোন তুলসী বৃক্ষ নাই। তবে কয়েকটি ফুলের গাছ ঐ মঞ্চকে ছায়াদান করিতেছে। একটি ইষ্টক নির্মিত বেদী হরিদাসের যজ্ঞস্থানের সাক্ষ্য বহন করিতেছে। তুলসী মঞ্চের উত্তর দিকে হরিদাসের জনৈক ভক্ত একটি মন্দির নির্মাণ করিয়া দিয়াছেন। উক্ত মন্দিরের অভ্যন্তরে শ্রীচৈতন্য বা গৌর এবং তদীয় প্রধান শিষ্য নিতাইয়ের মূর্তির সঙ্গে হরিদাস ঠাকুর ও তদীয় শিষ্যা হীরানটীর দারুময়ী মূর্তি প্রতিষ্ঠিত আছে। মন্দির গাত্রে এই কথাগুলি লিখিত আছে। "ভগবৎ নিষ্ঠ ভক্তের সেবক টাকী নিবাসী শ্রীযুক্ত সূর্যকান্ত রায় চৌধুরীর বিশেষ অনুকূলে এই মন্দির প্রতিষ্ঠিত হইল। ১৩২৫ = ১৯১৮-১৯।"





উপরে : যবন হরিদাসের তুলসীমঞ্চ, বেনাপোল, যশোর
নীচে : যবন হরিদাসের মন্দির— ঐ

নির্জন কুটীর পার্শ্বে তুলসী বৃক্ষতলে হরিদাস জপ-তপ আরম্ভ করেন। কথিত আছে যে তিনি প্রতিমাসে এক কোটি বার হরিনাম জপ করিবার সংকল্প করিয়া কার্যারম্ভ করিতেন। প্রবাদ আছে যে তিনি দৈনিক তিন লক্ষ বার জপ করিতেন। প্রকাশ্যে এই জপ গীত হইত এবং উহা শ্রোতাগণকে মুগ্ধ করিত। শ্রীমৎ কৃষ্ণদাস কবিরাজ বিরোচিত চৈতন্য চরিতামৃতে হরিদাসের গৃহত্যাগ, বেনাপোলে অবস্থান এবং নামকীর্তন সম্পর্কে বর্ণিত আছে ঃ

শ্রীচৈতন্যমঙ্গলে শ্রীবৃন্দাবন দাস
হরিদাসের গুণ কিছু করিয়াছে প্রকাশ ।।
... ... ... ... ... ... ... .. ... ..
বৃন্দাবন দাস যাহা না কৈল বর্ণন
হরিদাসের গুণ কিছু শুন ভক্তগণ
হরিদাস যবে নিজ গৃহত্যাগ কৈলা
বেনাপোলের বনমধ্যে কত দিন রহিলা।
নির্জন বনে কুটীর করি তুলসী সেবন
রাত্রিদিনে তিন লক্ষ নাম সংকীর্তন।।
ব্রাহ্মণেরে ঘরে করে ভিক্ষা নির্বাহন
প্রভাবে সকল লোক করহে পূজন।"

হরিদাস বেনাপোলে যে তুলসীমঞ্চের প্রতিষ্ঠা করিয়াছিলেন তথায় অসংখ্য ভক্তের সমাগম হইত। কালক্রমে এই স্থান এক তীর্থক্ষেত্রে পরিণত হয়। হরিদাসের নামে এখানে প্রতি বৎসর দোলযাত্রার সময় হিন্দুদের উৎসব হইয়া থাকে এবং তদুপলক্ষে কয়েক সহস্র নরনারীর সমাগম হয়।

বেনাপোল ত্যাগ করিয়া হরিদাস কয়েক বৎসর নানা স্থান পরিভ্রমণ পূর্বক অবশেষে সপ্তগ্রামের নিকট চাঁদপুরে আসিয়া উপনীত হন। এইখানে তিনি আবার তপজপ আরম্ভ করেন। তিনি শ্রীঅদ্বৈত আচার্যের সাক্ষাৎ লাভের জন্য শান্তিপুরে গমন করেন। আচার্যের অত্যধিক যত্ন হরিদাসের সাধু প্রাণে সহিল না। তিনি শান্তিপুর ত্যাগ করিয়া ফুলিয়া গ্রামে আগমন করেন। এই

সময় হরিদাসের বিরুদ্ধে প্রচারিত হইল যে তিনি যবন কুলজাত হইয়াও হরিনাম জপ করেন। এইরূপ অপপ্রচার চিরদিন হিন্দু সমাজের সর্বনাশ সাধন করিয়া আসিতেছে। ব্রাহ্মণেরা হরিদাসের বিরুদ্ধাচারণ করিতে থাকে। তৎকালে হোসেন শাহ গৌড়ের স্বাধীন সুলতান ছিলেন। কথিত আছে যে হরিদাসকে বিচারের জন্য রাজ সমীপে লইয়া যাওয়া হইল। বৃন্দাবন দাস রচিত "চৈতন্য ভাগবতে" আছে যে হোসেন শাহ হরিদাসকেই সম্মানের সহিত গ্রহণ করেন,

"আইলেন মুলুকের অধিপতি স্থান
অতি মনোহর বেশ দেখিয়া তাহান
পরম গৌরবে বসিবারে দিল স্থান ॥
আপনে জিজ্ঞাসি তানে মুলুকের পতি
"কেন ভাই ? কিরূপ তোমার দেখি মতি ॥
কত ভাগ্য দেখ তুমি হৈয়াছ যবন
তবে কেন হিন্দুর আচারে দেহ মন ॥
আমরা হিন্দুরে দেখি নাহি খাই ভাত
তাহা তুমি ছাড় হই মহাবংশজাত ॥
পরলোকে কে মতে বা পাইবা নিস্তার
না জানিঞা যে কিছু করিলা অনাচার
সে পাপ ঘুচাহ করি কলিমা উচ্চার ॥"

সুলতানের কথার উত্তরে অতীব বিনয়ের সহিত হরিদাস বলিয়াছেন :—

"শুন বাপ : স্বভাবই একই ঈশ্বর
নামমাত্র ভেদ করে হিন্দুয়ে যবনে
পরমার্থে এক কহে কোরাণে পুরাণে ॥"

কথিত আছে যে গৌড় রাজ দরবারে হরিদাসের বিচার হয়। কাজীর বিচারে তাঁহাকে বেত্রাঘাত করা হয়। হরিদাস তাহাতে বিন্দুমাত্র বিচলিত না হইয়া স্বীয় ধর্মকার্যে মনোযোগ দিয়াছিলেন। ইহার পর তিনি শ্রীচৈতন্যের সহিত নবদ্বীপে মিলিত হন। পরে চৈতন্য যখন পুরীতে অবস্থান করেন সেই সময় হরিদাসও তথায় গিয়া উপনীত হন। গুরুর চরণে মস্তক রাখিয়া এইখানে

তিনি নাম জপ করিতেন। হিন্দুজাতির খ্যাতনামা তীর্থক্ষেত্র পুরীতে এখনও হরিদাসের মঠ দেখিতে পাওয়া যায়। হোসেন শাহ যেরূপ পর ধর্মসহিষ্ণু ছিলেন তাহাতে হরিদাসের প্রতি তাঁহার দুর্ব্যবহারের কাহিনী অবিশ্বাস্য।

বেনাপোলের যে স্থানে হরিদাস পীঠস্থান রচনা করিয়াছিলেন তাহারই অদূরে কাগজ পুকুরিয়া গ্রাম। প্রাচীন মানচিত্রে কাগজ পুকুরিয়ার নাম দেখিতে পাওয়া যায়। এখনও কাগজ পুকুরিয়া গ্রাম আছে। বরেন্দ্র অনুসন্ধান সমিতি প্রকাশিত এক প্রবন্ধে এই গ্রামকে খুলনা জিলার অন্তর্গত বলা হইয়াছে। কিন্তু তাহা ঠিক নহে। ইহা বরাবরই যশোরের অন্তর্গত। রামচন্দ্র সম্পর্কে চৈতন্য ভাগবতে আছে :—

"সেই গ্রামে অধিবাসী রামচন্দ্র খান
যদ্যাপি বিষয়ী তবু মহা ভাগ্যবান।"

রামচন্দ্র খাঁ প্রবল জমিদার ছিলেন। তাঁহার পূর্ব নাম শাস্তিধর। রাম খাঁ তাঁহার উপাধি। ইনি জাতিতে ব্রাহ্মণ। মুসলমান সুলতান তাঁহাকে রাম খাঁ উপাধি প্রদান করিয়াছিলেন বলিয়া অনুমিত হয়। সম্ভবতঃ তিনি মুসলিম নরপতির পৃষ্ঠপোষকতা লাভ করেন। তিনি অতিশয় গোঁড়া ও প্রাচীন পন্থী ছিলেন। নব্য বৈষ্ণব ধর্মের প্রতি তাঁহার বিন্দুমাত্র আস্থা ছিল না। সাধু হরিদাসকে সকলে ভক্তি করে। তাঁহার পর্ণকুটীরে রামচন্দ্রের রাজবাটী অপেক্ষা অধিক জন সমাগম হইত। রামচন্দ্র ইহাতে মনে মনে ঈর্ষা পোষণ করিতেন। ইতিমধ্যে অসংখ্য লোক হরিদাসের শিষ্যত্ব গ্রহণ করিয়াছে। রামচন্দ্র তাহা সহ্য করিতে পারেন না। চৈতন্য চরিতামৃতে বর্ণিত আছে :—

"সেই দেশাধ্যক্ষ নাম রামচন্দ্র খান
বৈষ্ণব বিদ্বেষী সেই পাষণ্ড প্রধান
হরিদাসে লোকে পূজে সহিতে না পারে
তার অপমান করিতে নানা উপায় করে॥
কোন প্রকারে হরিদাসের ছিদ্র না পায়
বেশ্যাগণে আনি করে ছিদ্রের উপায়।
বেশ্যাগণে কহে, "এই বৈরাগী হরিদাস।
তুমি সব কর ইহার বৈরাগ্য ধর্মনাশ॥"

বহু চেষ্টার পর রামচন্দ্র হরিদাসের জপভঙ্গ করিতে পারিলেন না। সাধু হরিদাস দিবারাত্র হরিনাম কীর্তন করিতে লাগিলেন। রামচন্দ্র অনন্যোপায় হইয়া হীন ষড়যন্ত্র করিতে লাগিলেন। মধ্যযুগে প্রবল জমিদার ও রাজগণের অনেকেই অত্যাচারী ও চরিত্রহীন ছিলেন। রামচন্দ্রের এক উপপত্নী ছিল। তিনি তাহার প্রেমে পাগল ছিলেন। তাঁহার এই প্রণয়িণীর নাম ছিল হীরা। অত্যাচারী জমিদারের বিপুল অর্থ লাভ করিয়া অপ্সরীতুল্যা হীরা লক্ষাধিক মুদ্রা সঞ্চয় করিয়াছিল। প্রবাদ আছে যে এইজন্য তাহার নাম হইয়াছিল লক্ষহীরা। যশোর জিলার উত্তর পশ্চিম অঞ্চলে হীরা সর্বজন পরিচিত খ্যাতনাম্নী নারী।

হীরার পূর্ব নিবাস কোথায় ছিল সঠিক জানা যায় না। বারবাজার অঞ্চল ভ্রমণকালে স্থানীয় অনুসন্ধিৎসু ব্যক্তিদের নিকট হইতে জানিতে পারিয়াছি যে ধোপাদী গ্রামে সম্ভবতঃ হীরার পৈতৃক বাটী ছিল। আজিও এই গ্রামের মধ্যস্থলে বিলের মধ্যে একটি প্রাচীন মন্দিরের ভগ্নাবশেষ আছে। উহাকে লোকে হীরার মন্দির বলে। কাগজ পুকুরিয়ার দক্ষিণ-পূর্ব দিকে বর্তমান রেল লাইনের দক্ষিণে গয়ড়া রাজাপুরে হীরার জন্য একটি বাড়ী নির্মিত হইয়াছিল। রাজা রামচন্দ্র খাঁ এই পরমাসুন্দরী ও তীক্ষ্ণ-বুদ্ধিশালিনী হীরার প্রেমে অতিরিক্ত আসক্ত হইয়া পড়েন। তিনি ময়ূরপঙ্খী নৌকায় আরোহণ করিয়া রাজকার্য সমাপনান্তে দিবাশেষে হীরার সুসজ্জিত বাস গৃহে গমন করিয়া চিত্তবিনোদন করিতেন। সেই পথ ও খালের চিহ্ন এখনও লোকে দেখাইয়া থাকে। হীরার পুকুর ও বাড়ীর শেষ নিদর্শন অদ্যাপি বিদ্যমান আছে। তখনকার দিনে যশোর-কলিকাতার রাস্তা ছিল না। মহানগরী কলিকাতা তখন জঙ্গলে পূর্ণ ছিল। রামচন্দ্রের রাজবাড়ী হইতে হীরার বাড়ীর পথ বর্তমান যশোর-কলিকাতা রাস্তার মধ্য দিয়া ছিল। উহার কোন চিহ্ন নাই বলিলেও চলে। তবে এতদঞ্চলে যত্রতত্র গড় ও খালের চিহ্ন পরিলক্ষিত হয়।

প্রতাপশালী জমিদার রামচন্দ্র খাঁ হরিদাসের সর্বনাশ সাধনের জন্য লক্ষ হীরাকে নিযুক্ত করেন। সে মাত্র তিনদিনের মধ্যে হরিদাসের মতি হরণ করিবে বলিয়া রামচন্দ্রের নিকট প্রতিজ্ঞা করিল। যৌবন-চঞ্চলা হাবভাবময়ী ধনগর্বী অপ্সরী হীরা বহুমূল্য স্বর্ণালঙ্কারে বিভূষিতা হইয়া হরিদাসের তপভঙ্গের

জন্য তাঁহার কুটিরে উপনীত হইল। এ সম্পর্কে চৈতন্য চরিতামৃতে আছে :—

"রাত্রিকালে সেই বেশ্যা সুবেশ ধরিয়া
হরিদাসের বাসা গেল উল্লসিত হৈয়া
তুলসী নমস্কার করি হরিদাসের দ্বারে যাইয়া
গোসাঞিরে নমস্কারি রহিল দণ্ডাইয়া ॥"

হীরা দেখিতে পাইল ভক্ত সাধু মধুর ঝংকারে হরিনাম জপ করিতেছেন। হীরা তাঁহাকে বারংবার বিরক্ত করিতে লাগিল। সাধু হরিদাস বলিলেন, "তুমি একটু অপেক্ষা কর, আমি জপ শেষ করিয়া তোমার বক্তব্য শ্রবণ করিব।" হীরা বসিয়া থাকিল। দিন গেল রাত্রি আসিল — তবুও সাধুর জপ থামে না। নিশাশেষে হরিদাস জপ শেষ করিয়া বলিলেন, "তুমি কাল আসিও। অদ্য তোমার সহিত বাক্যালাপ করিতে পারিলাম না।" পরদিন পুনরায় সুসজ্জিত বেশে হীরা সাধুর কুটিরে আগমন করিল। আসিয়া দেখিল সাধু জপ করিতেছেন। সারারাত্রি বসিয়া হীরা সাধুর জপভঙ্গ করিতে পারিল না। সেদিনও হীরা চলিয়া গেল। তৃতীয় দিনে হীরা আসিল। কিন্তু আজ তাহার মনের অবস্থা পরিবর্তিত হইয়াছে। কথিত আছে যে হীরা হরিনামের মধুর ঝংকার শ্রবণ করিয়া মুগ্ধ হইয়া গেল। সমস্ত রাত্রি কীর্তন শুনিয়া তাহার মনের অবস্থার অভাবনীয় পরিবর্তন সাধিত হইল।

"কীর্তন করিতে ঐছে রাত্রি শেষ হৈল
ঠাকুরের সনে বেশ্যা মন ফিরি গেল।
দণ্ডবৎ হইয়া পড়ে ঠাকুর চরণে
রামচন্দ্র খানের কথা কৈল নিবেদনে
বেশ্যা হইয়া মুঞি পাপ করিয়াছি অপার
কৃপা করি অধমেরে করহ নিস্তার।"

কৃত পাপের জন্য হীরা ক্ষমা ভিক্ষা চাহিল। সাধু তাহাকে ধর্মোপদেশ দিলেন।

"ঠাকুর কহে, "খানের কথা সব আমি জানি।
অজ্ঞ মূর্খ সেই তারে দুঃখ নাহি মানি ॥
সেইদিন যাইতাম এ স্থান ছাড়িয়া
তিন দিন রহিলাম তোমার লাগিয়া ॥"

হীরার পরিবর্তন আসিয়াছে, সে মন্ত্রমুগ্ধবৎ অবস্থায় বলিতে লাগিল ঃ—

"বেশ্যা কহে কৃপা করি কর উপদেশ
কি মোর কর্তব্য যাতে যায় ভব ক্লেশ।"

সাধু হরিদাস অবশেষে হীরাকে নিজের কুটীরে রাখিয়া উক্ত স্থান পরিত্যাগ করেন। "হীরা আর সে হীরা নাই; রামচন্দ্র ভাবিয়াছিলেন এক, হইল অন্য। পরকে ভুলাইতে হীরাকে পাঠাইলেন, হীরা নিজেই ভুলিয়া গেল। হীরা গুরু হরিদাসের আদেশে বিলাসিতা ও বেশ্যাবৃত্তি ত্যাগ করিল, সৌখিন বস্ত্রালঙ্কার পরিত্যাগ করিয়া মোটা কাপড় পরিধান করিল। মস্তক মুণ্ডন করিয়া সযত্ন বর্ধিত সুন্দর কেশরাশি জগন্নাথের মন্দিরে সমর্পন করিবার জন্য তুলিয়া রাখিল।"

"মাথামুড়ি একবস্ত্রে রহিলা সে ঘরে,
রাত্রি দিনে তিন লক্ষ নাম গ্রহণ করে॥
তুলসী সেবন করে চর্বণ উপবাস
ইন্দ্রিয় দমন হৈল প্রেমের প্রকাশ॥
বেশ্যার চরিত্র দেখে লোকে চমৎকার
হরিদাসের মহিমা কহে করি নমস্কার॥

হীরার পাপার্জিত সমস্ত অর্থ লোক সেবায় দান করিয়া দিল। তাহার গৃহ-বিত্ত সমস্ত ব্রাহ্মণের খেদমতে প্রদান করিল। রামচন্দ্র হীরার উপর অত্যাচার করিতে পারে এই ভয়ে সে জগন্নাথ যাত্রার আয়োজন করিতে লাগিল। হীরা সে ভয়ে ভীত হইল না। গুরুর আদেশে হীরা কয়েক বৎসর পরে জগন্নাথ যাত্রা করিয়াছিল। জগন্নাথ যাতায়াতের পথ তখন দুর্গম ছিল। সেখানে যাইতে হইলে লোকে বাড়ী হইতে চিরবিদায় লইয়া যাইত। হীরার বেশ্যাবৃত্তি ত্যাগ ও সন্ন্যাস গ্রহণ ঐতিহাসিক ঘটনা। ইহা কল্পিত কাহিনী নহে। যশোর অঞ্চলে হীরা সম্পর্কে অনেক প্রবাদ প্রচলিত আছে। তাহার আজানুলম্বিত কেশরাশির দ্বারা খোপা বাঁধিত, উহা মুণ্ডনের পর রাখিয়া দিয়াছিল এবং পুরীতে গিয়া জগন্নাথের মন্দিরে ঝুলাইয়া রাখিয়াছিল। শুনা যায় পুরীর লোকেরা এখনও "হীরার লোটনের" গল্প করিয়া থাকে। পরম করুণাময়ের ইচ্ছায় দস্যুতস্করও অভ্যাস ত্যাগ করিয়া ভগবৎ প্রেমে তন্ময় হইয়া যায়।

রামচন্দ্রের রক্ষিতা "হীরা নটিও" বেশ্যাবৃত্তি ত্যাগ করিয়া মস্তকের সৌন্দর্য কেশরাশি কর্তন করিয়া হরিদাসের শিষ্যত্ব গ্রহণ করিয়া ধন্য হইয়াছিল। রাজসঙ্গ ত্যাগ করিয়া এহেন অবস্থায় সন্ন্যাসব্রত অবলম্বন আত্মত্যাগের এক জ্বলন্ত নিদর্শন। কবি সত্যই বলিয়াছেন :—

"এমনই হরির অহেতু করুণা প্রেমের এমনই যাদু
কয়লা হৃদয় গলি হীরা হয় তস্করও হয় সাধু।"

হীরার বিপুল অর্থ জন হিতার্থে ব্যয়িত হইয়াছিল। যাতায়াতের কষ্ট দূরীকরণার্থে হীরা বহু অর্থ ব্যয়ে যশোবাঞ্চলে একটি রাস্তা নির্মাণ করিয়াছিল। এখনও উহা "হীরার জাঙ্গাল" নামে খ্যাত। বারবাজার অঞ্চলে এই রাস্তার কথা শ্রুত হয়। সম্ভবতঃ হীরার পূর্ব নিবাস ধোপাদি হইতে এই রাস্তার আরম্ভ ছিল। বক্সারের জমিদার কালী বাবুর রাস্তার একাংশের সহিত হীরার রাস্তা মিশিয়া গিয়াছে। এখনও খাজুরার দিকের লোকে "হীরানটির জাঙ্গাল" দেখাইয়া থাকে। নারায়ণপুর গ্রামে এখনও "হীরানটির গড়ের" চিহ্ন দেখিতে পাওয়া যায়।

হরিদাস এইস্থান ত্যাগ করিয়া গঙ্গাতীরে চলিয়া যান। মাতৃভূমির সহিত এইখানেই তাঁহার সম্পর্ক চিরদিনের জন্য বিচ্ছিন্ন হইয়া যায়। সন্ন্যাসী হরিদাস দেশবিদেশ ভ্রমণ করিয়া শেষজীবন অতিবাহিত করেন।

হরিদাস বেনাপোল ত্যাগ করিয়া নাওভাঙ্গা নদীতীরে একস্থানে কয়েক দিন অবস্থান করেন। অল্প দিনের মধ্যে তাঁহার যশোরাশি চতুর্দিকে ছড়াইয়া পড়িল। বহুলোক সেখানে জমায়েত হইয়া হরিদাসের গুণকীর্তন করিত এবং রামচন্দ্রকে অভিসম্পাত দিত। সাধুর ভক্তেরা পরে এইস্থানের নামকরণ করিয়াছিল হরিদাসপুর। হরিদাসপুর এখন ইন্দো-পাক দেশদ্বয়ের একটি সীমান্ত পথ। যশোর রাস্তার পার্শ্বে হরিদাসের আস্তানা দেখিতে পাওয়া যায়।

হরিদাসের বেনাপোল ত্যাগের পর রামচন্দ্র খাঁ বহুদিন পর্যন্ত জীবিত ছিলেন। তাঁহার রাজ্য দক্ষিণে সুন্দরবন পর্যন্ত বিস্তৃত ছিল বলিয়া প্রবাদ আছে। তিনি কঠোর হস্তে রাজ্য শাসন করিতেন। কোন অজ্ঞাত কারণে

গৌড়ের সুলতান হোসেন শাহ রামচন্দ্রের প্রতি রুষ্ট হন। হোসেন শাহ নিরাশ্রয় অবস্থায় রামচন্দ্রের অধীনে কার্য করিতেন তাহা গল্প মাত্র। সে কথা অন্যত্র আলোচনা করিয়াছি। শান্তিধর নামক যে ব্রাহ্মণ হোসেন শাহের নিকট রাম খাঁ উপাধি প্রাপ্ত হন তিনিই কাগজ পুকুরিয়ার রামচন্দ্র খান।

রামচন্দ্র বিলাসপ্রিয় ও অত্যাচারী ছিলেন। এসব সত্ত্বেও তাঁহার পুণ্য কার্যের ব্যয়ও ছিল প্রচুর। বেনাপোলের অদূরে সার্শা থানার অন্তর্গত কাগজ পুকুরিয়া গ্রামে তাঁহার রাজবাড়ীর ভগ্নাবশেষ দেখিতে পাওয়া যায়। ইষ্টক নির্মিত গৃহের একাংশ মৃত্তিকার মধ্যে প্রোথিত হইয়া গিয়াছে। কাগজপুকুরিয়া ও পার্শ্ববর্তী কয়েক মাইল জুড়িয়া রামচন্দ্রের রাজধানী বিস্তৃত ছিল। এখন প্রায় সমস্ত বাড়ী ও অধিকাংশ পুকুর আবাদ ভূমিতে পরিণত হইয়াছে। কোন কোন জমিতে মৃত্তিকার ঢিল অপেক্ষা প্রাচীনকালীন ইটের সংখ্যাই অধিক দেখিতে পাওয়া যায়। বেনাপোলের এক মাইল উত্তর পূর্ব দিকে বিস্তীর্ণ প্রান্তরের মধ্যে অসংখ্য অট্টালিকার ভগ্নাবশেষ আমরা দর্শন করিয়াছি। কোন কোন স্থানে বহু পুরাতন বটবৃক্ষ এই স্থানের প্রাচীনত্বের সাক্ষ্য দিতেছে। কয়েক বৎসর পূর্বে মৃত্তিকা খননকালে কাগজপুকুরিয়ায় একটি লোহার সিন্দুক পাওয়া গিয়াছিল।

রামচন্দ্রের রাজবাটীর চতুর্দিক গড় বেষ্টিত ছিল। উহা বৃত্তাকারে চারিদিকে বেষ্টিত ছিল। চতুর্দিকের পরিখা এখনও বিদ্যমান আছে। রাজবাটীর ভগ্ন ইষ্টক স্তূপ অন্যান্য স্থানের ন্যায় স্থানীয় লোকে আত্মসাৎ করে নাই। লোকে বলে ঐ ইষ্টক ব্যবহার করিলে তাহার বংশ ধ্বংস হইয়া যাইবে। এই ভয়ে কেহ উহার ইষ্টক ব্যবহার করে না। সতীশ বাবু বলিয়াছেন গড়ের বাহিরে পশ্চিমদিকে মন্দিরের ভগ্নাবশেষ দৃষ্ট হয় এবং মাঠের মধ্যে সে চিহ্ন পরিদৃষ্ট হয়। কিন্তু আমরা উহার কিছুই দেখিতে পাই নাই। স্থানীয় লোকরা বলে গড়ের বাহিরে রামচন্দ্রের অশ্বশালা ও হাতীশালা ছিল।

রামচন্দ্রের প্রধান কীর্তি তাঁহার জলদান পুণ্য। তখনকার দিনে রাজা ও ধনাঢ্য জমিদারগণ জনসাধারণের হিতার্থে পুকুর খনন করিয়া পুণ্য সঞ্চয় করিতেন। কালের আঘাতে হর্ম্যরাজির চিহ্ন ও চাকচিক্য নষ্ট হইয়া যায়।

কিন্তু শত শত বৎসর ধরিয়া দীঘি ও পুকুরের চিহ্ন কালের সাক্ষী হইয়া থাকে। প্রবাদ আছে যে রামচন্দ্র অনেকগুলি পুষ্করিণী খনন করাইয়াছিলেন এবং উহার সংখ্যা ছিল ১০১টি। সেই পুকুরগুলির কয়েকটির নামও জানা গিয়াছে। যথা:— মিঠাপুকুর, হাঁসপুকুর, ধবদবে, চালধোয়ানীর পুকুর, কালুর পুকুর, হাজির পুকুর প্রভৃতি। দীঘির পাড় বলিয়া একটি প্রকাণ্ড পুকুর আছে। উহার পাড় অত্যুচ্চ বলিয়া দীঘির পাড় নাম হইয়াছে। তিরিশ বিঘা জমি জুড়িয়া এই জলাশয় বিস্তৃত। কালুব পুকুর প্রস্থের তুলনায় দৈর্ঘ্য বেশী। স্থানীয় লোকেরা উহাকে "কেলোর পুকুর" বলে। এই সমস্ত পুকুরে প্রচুর মৎস্য থাকে। গ্রীষ্মকালে কোন কোন সময় পুকুব শুকাইয়া যায়। রামচন্দ্র খনিত বৃহত্তম জলাশয়ের নাম ভবার বেড়ের দীঘি। ইহা বর্তমানে রেল লাইনের দক্ষিণে পড়িয়াছে। ৫৯ বিঘার অধিক জমি জুড়িয়া এই দীঘিটি বিস্তৃত। বারবাজার অঞ্চলে এবং সাতক্ষীরার গণরাজার রাজধানী বাবুলিয়ায় এই ধরনেব অসংখ্য দীঘি ও পুকুর দেখিতে পাওয়া যায়। রামচন্দ্র এই সমস্ত দীঘি খনন কবিয়া এদেশবাসীর অশেষ কল্যাণ সাধন করিয়াছিলেন সে বিষয় সন্দেহ নাই।

তুর্ক-আফগান আমলে যে সমস্ত সামন্ত রাজা বা জমিদার প্রজার হিতার্থে মুক্ত হস্তে দান করিতেন তাঁহারা রাজকীয় রাজস্ব হইতে রেহাই পাইতেন। কথিত আছে যে হোসেন শাহ এই জন্য রামচন্দ্রেব রাজস্বও মওকুফ্ করিয়া দিয়াছিলেন।

বৈষ্ণব কবি বলিয়াছেন যে হরিদাসের প্রতি অত্যাচারের জন্য রামচন্দ্র যে বীজ বপন করিয়াছিলেন, তাহা হইতে বিষ বৃক্ষের সৃষ্টি হইয়া রামচন্দ্রের সর্বনাশ সাধন করিয়াছিল। প্রবাদ আছে যে শ্রীচৈতন্যের সহকর্মী নিত্যানন্দ নব ধর্মমত প্রচারের উদ্দেশ্যে দেশব্যাপী পর্যটন করেন। তিনি একদা শিষ্যগণ সহ রামচন্দ্রের আতিথ্য গ্রহণ করেন। রামচন্দ্রের বাটীতে পৌঁছিলে তিনি এই সম্মানীয় অতিথিকে অপমান করিয়া তাড়াইয়া দেন। কথিত আছে যে সাধু নিত্যানন্দ তাঁহাকে অভিসম্পাত দিয়াছিলেন।

রামচন্দ্রের সহিত হোসেন শাহের সম্পর্ক মধুর ছিল। গৌড়ের সুলতান

তাঁহার নিকট হইতে রাজস্ব আদায়ে কোন কড়াকড়ি করিতেন না। হোসেন শাহের মৃত্যুর পর তৎপুত্র নসরৎ শাহের সময় রাজস্ব আদায়ের জন্য গৌড়ের সেনাবাহিনী কাগজ পুকুরিয়ায় আগমন করে। সম্ভবতঃ রামচন্দ্র তাহাদিগকে বিশেষ সম্মান দেখান নাই। সেজন্য রামচন্দ্রের উপর সৈন্যগণ অমানুসিক অত্যাচার করিয়াছিল। এ সম্পর্কে চৈতন্য চরিতামৃতে আছে ঃ—

"দস্যুবৃত্তি রামচন্দ্র রাজায় না দেয় কর।
ক্রুদ্ধ হইয়া ম্লেচ্ছ উজীর আইল তার ঘর॥
স্ত্রীপুত্র সহিত রামচন্দ্রেরে বাঁধিয়া
তার ঘর গ্রাম লুটে তিন দিন ধরিয়া
জাতি ধন জন খানের সকল লইল।
বহু দিন পর্যন্ত গ্রাম উজাড় রহিল॥"

মুসলমান সৈন্যের অমানুষিক অত্যাচারে কাগজ পুকুরিয়া শ্মশানভূমিতে পরিণত হইল। এই ভাবে রামচন্দ্রের দৌরাত্ম্য হইতে সকলে রক্ষা পাইল। রামচন্দ্রের শোচনীয় পরিণতি সম্পর্কে আর একটি কাহিনী এদেশে প্রচলিত আছে। কথিত আছে যে রামচন্দ্রের রাজবাটীর অভ্যন্তরে আত্মরক্ষার জন্য একটি ক্ষুদ্র দুর্গ ছিল। উহার মধ্যে প্রবেশের জন্য একটি মাত্র দরজা ছিল। সে দরজার সন্ধান অন্য কেহ জানিত না। মুসলমান সৈন্যের আগমনে রামচন্দ্র সমস্ত ধনরত্ন ও পরিজন সহ এই গুপ্ত দুর্গে প্রবেশ করে। উহার দ্বারে তালাবদ্ধ করিয়া বিশ্বস্ত ভৃত্য কালু চাবি সহ এক বৃক্ষে লুকাইয়া থাকে। কালুর সহিত কথা ছিল সৈন্যগণ রাজধানী ত্যাগ করিলে সে ঐ গুপ্ত দ্বার উন্মোচন করিয়া দিবে। সৈন্যগণ রামচন্দ্রকে না পাইয়া তাহার বাড়ী ও পার্শ্ববর্তী গ্রামে অত্যাচার চালাইল। তাহারা প্রস্থান করিবার সময় বিশ্বস্ত ভৃত্য কালুকে পুকুরোপরি এক ডালে লুক্কায়িত অবস্থায় দেখিতে পাইয়া তীরবিদ্ধ করত তাহাকে হত্যা করিয়া চলিয়া যায়। সেইজন্য ঐ পুকুরকে "কালুর পুকুর" বলা হইয়া থাকে। কালুর পুকুরের পার্শ্বে বর্তমানে কোন বৃক্ষ নাই। রাজবাড়ীর ভগ্নাবশেষের উত্তরদিকে "পাটনাচের জমি।" কথিত আছে যে উহার নীচে রাজা সপরিবারে প্রবেশ করিয়া আর উঠেন নাই। এই কাহিনী চমকপ্রদ

সন্দেহ নাই ; তবে ইহাতে কোন ঐতিহাসিক সত্য নিহিত আছে বলিয়া মনে করি না।

চৈতন্য চরিতামৃতে বর্ণিত আছে যে রামচন্দ্র সপরিবারে বন্দী হইয়া গৌড়ে নীত হন এবং তথা হইতে নিষ্কৃতি লাভ করেন। তাঁহার মৃত্যুর পর তৎপুত্র রাজসরকারে চাকুরী করিতেন। রামচন্দ্রের দুই পুত্র, তন্মধ্যে জ্যেষ্ঠ কৃষ্ণানন্দ এবং কনিষ্ঠ ভুবনানন্দ। ভুবনানন্দ কবি কণ্ঠাভরণ উপাধিতে ভূষিত হইয়াছিলেন। তিনি সুপণ্ডিত ছিলেন এবং 'বিশ্ব প্রদীপ' নামে এক বিরাট আভিধানিক গ্রন্থ রচনা করিয়াছিলেন। এই মহাগ্রন্থে যাবতীয় বিদ্যার তত্ত্ব লিপিবদ্ধ হইয়াছিল। উহাতে জ্যোতিষ শাস্ত্র, সঙ্গীত বিদ্যা, আলোক, অংশু প্রভৃতি অষ্টাদশ বিদ্যার আলোচনা স্থান লাভ করিয়াছে।

কৃষ্ণানন্দ ও ভুবনানন্দ গৌড় দরবারে বিশেষভাবে সম্মানিত হইয়াছিলেন। ভুবনানন্দ বিদ্যার্ণব মন্থন করিয়া সূক্ষ্ম বিচার সম্পন্ন মহাগ্রন্থ সম্পাদন করেন। তাঁহার ন্যায় মহাপণ্ডিত তৎকালীন বঙ্গীয় সমাজে বিরল ছিল।



# গাজীকালু, চম্পাবতী ও মুকুটরায় ;
## — দক্ষিণরায় ও গাজীর যুদ্ধ

॥ এগার ॥

গাজী-কালুর নাম এদেশে সর্বজন বিদিত। পূর্ব ও পশ্চিম বঙ্গের প্রায় সর্বত্র গাজী সাহেবের প্রভাব বিস্তারিত ছিল। এককালে গাজী তাঁহার দুর্জয় শক্তিদ্বারা এমন অভাবনীয় পরিবেশ সৃষ্টি করিয়াছিলেন যে সমগ্র দেশ গাজীময় হইয়া গিয়াছিল। শীত, বসন্ত ও গ্রীষ্মকালে পল্লীতে পল্লীতে গাজীর গীতের আসর বসিত। সেখানে অবাধভাবে গাজীর গান ও নাচ হইত। গ্রামাঞ্চলের অশিক্ষিত ও অর্ধশিক্ষিত লোকেরা এই গাজীর গান শুনিয়া দিবাবসানে চিত্ত বিনোদন করিত। বর্তমানেও গাজীর গান হয়। কিন্তু উহার তীব্রতা একেবারেই হ্রাস পাইয়াছে। মনসার ভাসান যেমন হিন্দুদের মধ্যে প্রসিদ্ধ মুসলমানদের নিকট গাজীর গীত তেমন খ্যাতি লাভ করিয়াছে। জারীগান, উত্তরবঙ্গের রূপবান গান এবং বরিশালের জরিনা গানের ন্যায় গাজীর গানও এককালে বিশেষ জনপ্রিয় ছিল। গাজীর গীত শ্রবণ করিতে করিতে দেশের লোকে এক সময় এত উত্যক্ত হইয়া উঠিয়াছিল যে কেহ একই কথা বারবার বলিলে উহাকে "গাজীর আলাপ" বলিয়া উপহাস করিত এবং ঐরূপ অতিরিক্ত লেখা দেখিলে তাহা না পড়িয়া 'গাজীর পট' বলিয়া উপেক্ষা করিত। গাজী সাহেবের জনপ্রিয়তা ও প্রভাবের ফলে এদেশের বহুস্থানে গাজীর হাট, গাজীপুর, গাজীর জাঙ্গাল, গাজীডাঙ্গা, গাজীর ঘাট, গাজীর দেউল, গাজীর খাল, গাজীর ঘুটো প্রভৃতি নামকরণ হইয়াছে। কলিকাতার পরপারে শিবপুরে এবং ২৪ পরগনার কয়েকস্থানে গাজীর দরগা আছে। বগুড়া জেলার শেরপুরে প্রতি জ্যৈষ্ঠ মাসে গাজী কালুর নামে মেলা বসিয়া থাকে। সুন্দরবনে মৎস্যজীবি হিন্দুরা গাজীর নামে পাঠা

বলি দেয়। ঝড় তুফানের মধ্যে বিপদ-সঙ্কুল নদীপথে যখন দাঁড়ি মাঝিরা নৌকা চালাইয়া আপন মনে পাল তুলিয়া চলিতে থাকে, তখন তাহাদের গানের সুরের মধ্য দিয়াও শক্তিধর গাজী শাহের গুণ কীর্তন শ্রুত হয়।

"আমরা আছি পোলাপান,
গাজী আছেন নিঘাবান
শিরে গঙ্গা দরিয়া
পাচপীর, বদর বদর।।"

পাচপীর ও পীর বদর পূর্ব পাকিস্তানের প্রায় সর্বত্র সুপরিচিত। এই বিখ্যাত পাচপীরের মধ্যে সেকন্দর, শাহ্, গাজী ও কালুর নাম বিশেষ উল্লেখযোগ্য। অন্য দুইজনের সঠিক পরিচয় জানা যায় না। কেহ কেহ বলেন যে সামসুদ্দিন ইলিয়াস ও গিয়াসউদ্দীন পাচপীরের অন্য দুইজন। কিন্তু তাহা অনুমান মাত্র। পূর্ববঙ্গের পল্লী অঞ্চলে যে গাজীর গীতের প্রচলন আছে তাহার মধ্যে পাচপীরের কথা আছে। কথিত আছে যে এই পাচপীরের নাম গিয়াসউদ্দীন, তৎপুত্র সামসুদ্দীন এবং সামসুদ্দীনের পুত্র সেকন্দর। সেকন্দরের পুত্র বরখান গাজী এবং কালু। গাজীর গীতে পাচপীরের সম্পর্কে আছে:

"পোড়াগাজী গায়েশাদ, তার বেটা সমসদি
পুত্র তার সাই সেকন্দার
তার বেটা বরখান গাজী, খোদাবন্দ মুলুকের কাজী
কলিযুগে তার অবসর
বাদশাই ছিড়িল রঙ্গে; কেবল ভাই কালুর সঙ্গে
নিজনামে হইল ফকির।"

তুর্ক আফগান আমলে এদেশে অসংখ্য পীর ও আউলিয়ার শুভাগমন হয়। তাঁহারাই এদেশে ইসলাম প্রচারে অগ্রণী ছিলেন। তাঁহাদের মধ্য হইতেই এই "পাঁচ পীরের" নামকরণ হইয়াছে। সুবর্ণগ্রামে এই পাচপীরের নামে পাচটি দরগা আছে। সিলেটের জিন্দাবাজার মহল্লায় তাঁহাদের গোরস্থান "পাচপীরের মোকাম" বলিয়া পরিচিত। এই পাচপীর সম্পর্কে ডক্টর আনিসুজ্জামান তদীয় মুস্লীম মানস ও বাংলা সাহিত্য পুস্তকে বলিয়াছেন যে

হিন্দু দেবদেবী ও তাঁহাদের গুণাবলীর পরিচয় মুস্লীম মানসে যে প্রতিক্রিয়ার সৃষ্টি করে তাহারই ফলে এইসব দেবদেবীর মুসলমান প্রতিরূপও গড়িয়া উঠে। হিন্দু বনদুর্গার স্থলে বনবিবি, দক্ষিণরায়ের রূপান্তর গাজীপীর ও কালু, মৎস্যেন্দ্রনাথের পরিবর্তে মসন্দলি এবং সত্যনারায়ণের প্রতিরূপ সত্যপীর। মুসলমান সমাজের খোয়াজ খিজির, পীর বদর, মাণিক পীর ও পাচপীরের উপাসনা দেখা যায়। ডক্টর জামান বলেনঃ "এইসব পীরের ঐতিহাসিক অস্তিত্ব ছিল কিনা সে সম্পর্কে নিঃসংশয়ে কিছু বলা যায় না।" পাচপীর কথাটি বাবভূঞা বা বার আউলিয়ার ন্যায়। পাচপীরের যে পাচটি পৃথক সত্ত্বা ছিল, তাহারও সঠিক বিবরণ পাওয়া দুষ্কর। বনবিবি, সত্যপীর ও মাণিকপীরের অস্তিত্ব পাওয়া যায় না। তবে গাজীকালু, পীরবদর ও দক্ষিণরায় ঐতিহাসিক চরিত্র বলিয়া বিশ্বাস করি।

সুন্দরবনাঞ্চলে গাজীর দুর্জয় প্রতাপ শত শত বৎসর ধরিয়া চলিয়া আসিতেছে। মিঃ ওমালী বলেন গাজীর নামে বনের ব্যাঘ্রকুল নত হইত এবং জঙ্গলে লোকে নির্ভয়ে চলাফেরা করিত। গাজীকে তিনি জিন্দাগাজী বা জিন্দক-ই-গাজী বা বিধর্মীদের সহিত যুদ্ধে বিজয়ী বীব বলিয়া উল্লেখ করিয়াছেন। মিঃ গেইট বলেন গাজী কাঠুরিয়াদের পৃষ্ঠপোষক পীর এবং ব্যাঘ্র ও কুম্ভীরের ভয় হইতে তাহাদিগকে রক্ষা করেন।

বারবাজারে এই পাচ পীরের প্রভাব আছে। খুলনা জিলার লাবসা অঞ্চলে পাঁচ পীরের মোকাম বা দরগা অবস্থিত। বারবাজার হাই স্কুলের উত্তরে এবং রেল লাইনের পূর্ব দিকে এখনও পাচ পীরের নামে সুন্দর জলাশয় তাঁহাদের স্মৃতি রক্ষা করিতেছে। পীর বদরও সুন্দরবনাঞ্চলে প্রসিদ্ধ। বারবাজারের দক্ষিণে হাসিলবাগ গ্রামে একটি হাট ছিল — উহার নামকরণ হইয়াছিল বদরের হাট। নৌকার মাঝিরা ভয়সঙ্কুল নদীপথে যে পীর বদরের নাম উচ্চারণ করিয়া থাকে তাঁহার নামেও এই হাটের নামকরণ হইতে পারে। চট্টগ্রাম শহরে বখ্শী বাজার মার্কেটের দক্ষিণে পীর বদরের মাজার আছে। তিনি বদর শাহ ও শাহ বদর নামেও পরিচিত। কথিত আছে যে পীর বদর প্রায় ছয় শত বৎসর পূর্বে একটি প্রস্তরের উপর বসিয়া চট্টগ্রামে আসেন। তিনি

একটি মাটির আশ্চর্য প্রদীপ জ্বালাইতেন। উহাকে 'চাটি' বলা হইত। যে স্থানে ঐ প্রদীপ প্রজ্বলিত হইত উহা বর্তমানে "বদব পাটি" নামে পরিচিত। এই 'চাটি' শব্দ হইতে চাটিগ্রাম বা চাটগাঁও নামের উৎপত্তি হইয়াছে। গাজী ও পীর বদর উভয়ে ঐতিহাসিক ব্যক্তি। পীর বদর সম্পর্কে গাজীর ন্যায় বহু অতিরঞ্জিত আজগুবি গল্প এদেশে প্রচলিত থাকিলেও একথা সত্য যে তিনি চট্টগ্রামে সর্বপ্রথম ইসলাম প্রচার করেন। ভক্তেরা তাঁহাকে চট্টগ্রামেব অভিভাবক দরবেশ বলিয়া জানে। মুসলমানেরা গাহিয়া থাকে :—

"আমরা আছি পোলাপান
গাজী আছে নিঘাবান
আল্লা নবী, পাচপীর,
বদর বদর।

চট্টগ্রামে একটি মাজাবের উৎকীর্ণ ফলক প্রমাণ করে যে পীর বদর শাহ ১৩৪০ খৃষ্টাব্দে জীবিত ছিলেন। ইহা হইতে জানা যায় যে গাজী কালুব বহু পূর্বে পীর বদর এদেশে আবির্ভূত হইয়াছিলেন। সিলেটের বদরপুর রেল ষ্টেশনের নিকট অন্য আর এক পীব বদরেব সমাধি আছে।

গাজীর নামে বাবরাজার অঞ্চলে "গাজীর জাঙ্গাল" আছে। ঐ অঞ্চলে জাঙ্গাল মৌজা উহার প্রকৃষ্ট প্রমাণ। ঐতিহাসিক ছাপাই নগর গ্রাম বর্তমান বাদুরগাছা মৌজার মধ্যে এবং বারবাজাব রেলষ্টেশন হইতে এক মাইল উত্তর পূর্বে অবস্থিত। এই ছাপাই নগরে শ্রীরাম রাজার গড় বেষ্টিত বাড়ী ছিল। উহার নিদর্শন আজিও বিদ্যমান। গড়ের মধ্যে এখনও বারমাস জল ভর্তি থাকে। এই গড়ের সংলগ্ন দক্ষিণে প্রাচীনকালের একটি বটবৃক্ষ ছিল। কিছুদিন পূর্বে ঐ বট বৃক্ষটি আগুনে পুড়িয়া যাওয়ায় তথাকার জঙ্গল অপসারিত হইয়া কয়েকটি পাকা কবর আবিষ্কৃত হইয়াছে। স্থানীয় লোকে বলে এখানে গাজীর এবাদতখানা বা প্রার্থনাগার ছিল। সেখানে গাজী সাহেবের নামে একটি দরগা আছে। সতীশ বাবু বলিয়াছেন যে সেখানে একটি হিন্দু মন্দির ছিল। কিন্তু উহা অনুমান মাত্র। প্রবাদ আছে যে গাজী তদীয় প্রিয়তমা সহধর্মিণীসহ কিছুকাল মুরলী ও বারবাজার অঞ্চলে বসবাস করিয়াছিলেন।

অনুমান করা হয় যে গাজীর স্ত্রী চম্পাবতীর নামানুসারে ঐ স্থানের নাম হয় চাম্পাপুর বা চাপাইনগর। বারবাজারের সন্নিকটে হাসিলবাগ গ্রামের দক্ষিণে মরা ভৈরবের তীরে একটি অশ্বত্থ বৃক্ষের নিম্নে গাজীর দরগা আছে। এখানে লোকে গাজীর নামে সিন্নি দেয়।

ঝিকিরগাছার তুই মাইল পূর্বে যশোর রাস্তার সংলগ্ন লাউজানি বা ব্রাহ্মণনগর গ্রামে গাজীর নামীয় বিখ্যাত দরগা অবস্থিত। এই দরগার সংলগ্ন চম্পাবতীর পুকুর এবং দক্ষিণে খনিয়ার রণক্ষেত্র। বেনাপোল কাষ্টম কলোনীর মধ্যেও গাজীর নামে একটি দরগা আছে। বাগেরহাটের সন্নিকটে রণবিজয়পুরে গাজীর দরগা বিদ্যমান। যশোর-খুলনার নানাস্থানে গাজীর বটগাছ আছে। মুজগুন্নির পার্শ্বে বিল পাবলার একস্থানের নাম গাজীর ঘুটো। মোরেলগঞ্জ থানার সুতালরী গ্রামে কাষ্ঠ নির্মিত বিরাটকায় ব্যাঘ্র ও অশ্বমূর্তির পৃষ্ঠে গাজী ও কালুর মূর্তিদ্বয় সোয়ার অবস্থায় দেখা যাইত। এই সমস্ত দর্শনে শক্তিশালী গাজীর প্রতাপ এতদঞ্চলে বিশেষভাবে অনুভূত হয়।

গাজী ঐতিহাসিক ব্যক্তি সে বিষয় সন্দেহ নাই। কিন্তু তাঁহার প্রকৃত ইতিহাস আবিষ্কার করা তুরূহ সমস্যা হইয়া পড়িয়াছে। আমরা আপ্রাণ চেষ্টা ও অনুসন্ধানের পর ইতিহাসের যে টুকিটাকি হস্তগত করিয়াছি উহাই গাজী কালুর ইতিহাস প্রণয়নে আমাদের সম্বল। "গাজী কালু ও চম্পাবতীর পুঁথি" "দরাফখানের গঙ্গা স্তোত্র" ও "দরাফ খান গাজী," ( দফর খা বা জাফর খাঁ গাজী ) মৌলভী আবতুল জব্বার প্রণীত "গাজী" নামক পুস্তক, আবতুল গফুর ও হালুমিয়ার "বড়খা গাজীর কেরামতি" ও "গাজীমঙ্গল" প্রকৃতপক্ষে ইতিহাসের মর্যাদা অক্ষুন্ন রাখিতে পারে নাই। ইহা এত অতিরঞ্জিত, অযৌক্তিক এবং অসম্ভাবিত ঔপন্যাসিক সৃষ্টি ছাড়া অলীক গল্পে পূর্ণ হইয়া এমন বীভৎস্য আকার ধারণ করিয়াছে যে তাহার মধ্য হইতে বর্তমানে আমাদের আলোচ্য ইতিবৃত্তের কোন সঠিক তথ্য বা উপকরণ পাওয়া তুষ্কর। এই সমস্ত পুঁথি এদেশে এত বেশী প্রসার লাভ করিয়াছে যে ইহা ইতিহাসকে একরূপ ধামাচাপা দিয়া মিথ্যার স্বরূপ মাথা তুলিয়া দাঁড়াইয়াছে। আমাদের দেশে এক শ্রেণীর লোক এই ধরনের পুঁথি পড়িয়া অতীব আনন্দ উপভোগ করে।

হেনরী ব্লকম্যান বলিয়াছেন "খানজাহান একজন সাধু পুরুষ ও বীর যোদ্ধা ছিলেন এবং তিনি অলৌকিক শক্তির প্রভাবে বহু অসাধ্য সাধন করিয়া গিয়াছেন। অনুরূপ একজন বিজয়ী যোদ্ধাও সাধক শ্রেণীভুক্ত হইয়াছেন। তিনি সিলেটের মহাত্মা শাহ জালাল। তিনি এদেশে মুসলীম বিজয়ের প্রাক্কালে বিধর্মীদের সহিত যুদ্ধ করিয়া ইসলাম ধর্ম সুপ্রতিষ্ঠিত করিয়াছিলেন। মুসলমান শাসনের প্রথম কয়েক শতাব্দীতে আউলিয়া দরবেশগণ তাঁহাদের আধ্যাত্মিক শক্তির প্রভাবে এদেশবাসীকে বিশেষভাবে প্রভাবান্বিত করিয়াছিলেন।"

সোনারগাঁয়ে শরফুদ্দীন আবু তাওয়ামাহ নামক বিখ্যাত দরবেশের দরগাহ অবস্থিত। ইহা এক তীর্থক্ষেত্র বিশেষ। তিনি তাসাউফতত্ত্বে সুপণ্ডিত ও প্রখ্যাত বৈজ্ঞানিক ছিলেন। তাঁহারই দরগায় থাকিয়া শিক্ষা সমাপ্তির পর মওলানা শরফুদ্দীন ইযাহিয়ার ন্যায় সাধকের সৃষ্টি হইয়াছিল। পশ্চিমবঙ্গ বা রাঢ় অঞ্চলে ইসলাম প্রচার করেন শাহ্ মাহমুদ গজনবী। তিনি রাহী পীর নামে খ্যাত। বর্ধমান জিলার মোঙ্গলকোটে তাঁহার মাজার অবস্থিত। ২৪ পরগণা জিলার ঘুটিয়ারী শরিফে শরিফ শাহ্ সাধকের দরগাহ্ আছে। এখানে প্রতি বৎসর বিরাট ওরস হয়।

সে যুগে ব্রাহ্মণ্য ধর্মের অত্যাচারে জন সাধারণ ক্ষিপ্তপ্রায় ছিল। ব্রাহ্মণদের অত্যাচার ভয়ে নিম্নশ্রেণীর হিন্দুদের সর্বদা সন্ত্রস্ত থাকিতে হইত। জাজপুরে ১৬০০ ব্রাহ্মণ পরিবার বিভিন্ন স্থান হইতে জুলুম করিয়া দক্ষিণা আদায় করিত। যাহারা এই কর দিতে পারিত না, ব্রাহ্মণেরা তাহাদিগকে অভিসম্পাত দিত। ধর্মদেবতার পূজা করিলে তাহাদিগকে ধ্বংস করিয়া দেওয়া হইত। বৌদ্ধ ধর্মাবলম্বীদের উপর ব্রাহ্মণগণ কিরূপ জুলুম করিত এবং কি ভাবে তাহাদের মূলচ্ছেদ হইয়াছিল তাহা অন্যত্র বর্ণনা করিয়াছি। সামাজিক অত্যাচারে কি ভাবে হিন্দু ও বৌদ্ধগণ দলে দলে মুসলমান আউলিয়াদের নিকট ইস্লাম গ্রহণ করিয়াছিল, তাহা শূণ্য পুরাণের নিম্নোক্ত কবিতাংশ হইতে সহজেই হৃদয়ঙ্গম করা যায়।

"ধর্ম হৈল্যা জবনরূপি শিরে পরে কাল টুপি
হাতে শোভে ত্রিকচ কামান

চাপিআ উত্তম হয় ত্রিভুবনে লাগে ভয়
খোদায় বলিয়া এক নাম ॥
নিরঞ্জন নিরাকাব হৈল ভেস্ত অবতার
মুখেতে বলেত দম্বদাব ।
জতেক দেবতাগণ সবে হয়্যা একমন
আনন্দেতে পবিল ইজার ॥
ব্রহ্মা হৈল মহামত বিষ্ণু হৈলা পেকাম্বর
আদম্ফ হৈল সুলপানি ।
গণেশ হইল গাজী কার্তিক হৈল কাজী
ফকির হইল জত মুনি ॥”

“চৈতন্য ভাগবত” আদিকাণ্ডে বর্ণিত আছে যে অনেক ব্রাহ্মণও স্বইচ্ছায় মুসলমান হইয়া যায়,

“হিন্দুকুলে কেহ হেন হইয়া ব্রাহ্মণ ।
আপনে আসিযা হয ইচ্ছায় যবন ॥”

পশ্চিম বঙ্গের প্রখ্যাত লেখক গোপাল হালদাব বলিয়াছেন, “সুফী, ফকির, দরবেশ ও গাজীবা তখন হতে নব বিজিত ভূমিতে ইস্‌লাম বিস্তারের চেষ্টা করতে লাগল। লুণ্ঠন ও ধ্বংস অপেক্ষা ধর্ম প্রচার ও আধ্যাত্মিক বিচারই হ'তে থাকে রাজ্য বিস্তারেব প্রধান অঙ্গ।” তিনি আরও বলিয়াছেন, “বৌদ্ধ ধর্মের প্রতি ব্রাহ্মণেরা অত্যাচার করাতে নিরঞ্জন রুষ্ট হয়ে ব্রাহ্মণদের বিরুদ্ধে দেবতাদের নিয়োজিত করলেন — দেবতারা এলেন মুসলমানরূপে।” শূন্য পুরাণেব বৌদ্ধ কবি নবাগত মুসলমানদের প্রশংসায় পঞ্চমুখ।

মোহাম্মদ বিন বখতিয়ার কর্তৃক বঙ্গদেশ বিজিত হয় ১১৯৭-৯৮খৃষ্টাব্দে। মুসলমানগণ কর্তৃক পাক-ভারত শাসন তিন পর্যায়ে বিভক্ত করা হইয়াছে। বঙ্গাধিকারের মোটামুটি সময় ১২০০সাল ধরিয়া লইলে উহা এইরূপ দাঁড়ায় :—

ক) প্রাথমিক পর্যায় — ১২০০সাল হইতে ১৩৪০সাল পর্যন্ত ১৪০ বৎসর। এই সময় বঙ্গদেশ দিল্লীর সম্রাট কর্তৃক নিয়োজিত শাসনকর্তা বা সুবাদার

কর্তৃক শাসিত হইত। এই যুগে প্রায়ই গৌড় সুলতানগণ কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করিতেন। সেইজন্য দিল্লীতে গৌড়ের অন্য নাম হইয়াছিল বলগকপুর বা বিদ্রোহী নগর।

খ) দ্বিতীয় পর্যায় — ১৩৪১ সাল হইতে ১৫৭৫ সাল পর্যন্ত মোট ২৩৪ বৎসর। ১৫৭৫খৃঃ মার্চ মাসে গৌড়ের শেষ স্বাধীন সুলতানের পতন ঘটে মোঘল সম্রাট আকবরের সময়। এই দুইশত চৌত্রিশ বৎসর গৌড় সুলতানগণ সম্পূর্ণ স্বাধীন ছিলেন। তাঁহারা দিল্লীর কোন ধার ধারিতেন না। হুমায়ুন ও শেরশাহকে বঙ্গের স্বাধীন সুলতানগণের মধ্যে গণ্য করা হয়।

গ) তৃতীয় পর্যায় — ১৫৭৫সাল হইতে ১৭৬৭ সাল বা বাংলার স্বাধীনতা লুপ্ত হইবার পর হইতে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর রাজত্ব আরম্ভের সময় পর্যন্ত ১৯১ বৎসর। প্রথম ও দ্বিতীয় পর্যায়কালই আমাদের প্রধান আলোচ্য বিষয়।

মোঘলেরা এদেশ শাসন করিয়াছে। কিন্তু বিশেষ কোন চিহ্ন রাখিয়া যায় নাই, পক্ষান্তরে তুর্ক-আফগানদের সুশাসন ও কীর্তিসমূহ এখনও বিদ্যমান। এই সমস্ত কীর্তিরও একটি বিশেষত্ব আছে। তুর্ক-আফগান আমলের ন্যায় ব্যাপক না হইলেও মোঘল যুগেও ইসলাম প্রচার হইয়াছিল।

মুসলমান বিজয়ের পূর্বে এদেশে "হিন্দু" নাম ছিল না। বিভিন্ন জাতির নামানুসারে তাহারা পরিচিত হইত, যেমন ব্রাহ্মণ, ক্ষত্রিয়, শূদ্র, কর্মকার, তন্তুবায়, কুম্ভকার প্রভৃতি। তখন হিন্দু ধর্মও ছিল না। বৈষ্ণব, শৈব, শাক্ত, গাণপত্য প্রভৃতি সম্প্রদায় বিদ্যমান ছিল।

এখন আমরা পূর্ব পাকিস্তান তথা সুন্দরবনাঞ্চলের অধিবাসীদের বিষয় কিঞ্চিৎ আলোচনা করিব। কেহ কেহ বলিয়াছেন, এদেশের মুসলমানদের পূর্ব পুরুষ সকলেই হিন্দু ছিল। তুর্ক-আফগান আমলের কিছু পূর্ব হইতে বঙ্গদেশে ইসলাম প্রচার শুরু হয়। মোহাম্মদ বিন বখতিয়ারের আমল হইতে সুফী দরবেশ ও আউলিয়ারা ইসলাম প্রচার করেন সে কথা ইতিপূর্বে বর্ণনা করিয়াছি। রাজশক্তির ভয়ে ইসলাম গ্রহণের উদাহরণ এদেশে বিরল। স্বেচ্ছায় ইসলাম গ্রহণের অসংখ্য নজির পাওয়া যায়

তুর্ক-আফগান আমলে অসংখ্য মোঘল-পাঠান ও অন্যান্য মুসলমান উত্তর-পশ্চিম দিক্ হইতে বঙ্গের অভ্যন্তরে বসবাস আরম্ভ করে। খানজাহানের সময় এতদঞ্চলে অসংখ্য মুসলীম জঙ্গল আবাদ করিয়া মনুষ্য বসতি গড়িয়া তুলিয়াছে তাহাও আলোচনা করিয়াছি। সমগ্র ভারত জুড়িয়া তখন কমবেশী মুসলীম বসতি গড়িয়া উঠিয়াছিল। ষোড়শ শতকের প্রথম দিকে অসংখ্য পাঠান বঙ্গদেশে হিজরত করিতে বাধ্য হয়। কারণ তখনও বঙ্গদেশ স্বাধীন। পাঠানেরা বিজেতা মোঘলদিগকে শত্রু মনে করিয়া তাহাদিগকে বিষ নজরে দেখিত। সরাসরি মোঘল শক্তির নিকট নতি স্বীকার না করিয়া তাহাদের অনেকেই বঙ্গদেশে আসিয়া মোঘল সাম্রাজ্য বিরোধী আন্দলনে যোগ দিয়াছিল। বারভূঞার মসনদই আলা ইসা খাঁ, তদীয় ভ্রাতা মুসা খাঁ, ভাওয়ালের চাঁদ গাজী, হিজলীর স্বনামধন্য ওসমান খাঁ প্রভৃতি পাঠানেরা এদেশীয় হিন্দু মুসলমানদেব সহযোগিতায় বঙ্গদেশে মোঘল বিরোধী ব্যূহ রচনা করিয়াছিলেন। তাঁহাদের সঙ্গে অসংখ্য পাঠান, তুর্কী ও আফগান এদেশে আসিয়াছিল। তাঁহাদের বংশধরেরা এখনও এদেশে বসবাস করিতেছে।

রাজশক্তি যদি ইসলাম প্রচাবের মাপকাঠি হইত তবে দিল্লী, রাজপুতনা, উত্তর প্রদেশ, বিহার প্রভৃতি স্থান মুসলমানে ভরিয়া যাইত। বঙ্গদেশের মধ্যে গৌড় অঞ্চলেই অধিকাংশ যুদ্ধ বিগ্রহ সংঘটিত হইয়াছিল। কিন্তু চট্টগ্রাম, নোয়াখালী, বাকেরগঞ্জ, যশোর, পাবনা, বগুড়া, ময়মনসিংহ ( নাসিরাবাদ ) প্রভৃতি অঞ্চলে কোন যুদ্ধ সংঘটিত হয় নাই। অথচ ঐ সমস্ত স্থানে মুসলমানের সংখ্যাধিক্যের পরিমাণ খুব বেশী। বিখ্যাত ইংরেজ লেখক হাণ্টার বলিয়াছেন যে পূর্ববঙ্গ এক সময় পাঠান-মুসলমানের আড্ডায় ( Dumping ground ) পরিণত হইয়াছিল। এখানে হিন্দু বৌদ্ধদের ধর্মান্তিকরণের দৃষ্টান্ত খুব বেশী নহে। ঐতিহাসিক ঈশ্বরীপ্রসাদ বলিয়াছেন যে, মুসলমানদের বঙ্গাধিকারের সঙ্গে বৌদ্ধধর্ম দেশ হইতে বিলীন হইয়াছিল। অতএব বৌদ্ধদের মুসলমান ধর্মে দীক্ষিত করার প্রশ্ন উঠিতে পারে না। ঈশ্বরীপ্রসাদ আরও বলিয়াছেন যে ব্রাহ্মণগণ যখন বিপুল সংখ্যক লোককে নিজ ধর্মে আশ্রয় দিতে অস্বীকার করিলেন তখন তাহারা বাধ্য হইয়া বৈষ্ণব সমাজে প্রবেশ

করিয়াছিল। আরব, ইরাণ, এশিয়া মাইনর (রুম), আবিসিনিয়া ও মধ্য এশিয়া হইতে অসংখ্য আগন্তুক সুলতানদের দরবারে চাকুরী করিবার জন্য আসিতেন। তাহারা স্থানীয় অধিবাসীদের সঙ্গে মিশ্রিত হইয়া নূতন জাতি সৃষ্টি করিয়াছিল। অনেকে স্থায়ীভাবে বসবাস করিয়া বাঙ্গালী বনিয়া গিয়াছিল। রাজ সরকার হইতে সম্মান ও প্রতিপত্তি অর্জনের জন্য বহু শিক্ষিত ব্রাহ্মণ কায়েস্থ দলে দলে ইসলাম গ্রহণ করিবার অসংখ্য নজির আছে। স্বদেশ ও বিদেশীয় মানুষের সংমিশ্রণে মিশ্র জাতির সৃষ্টি হওয়া স্বাভাবিক।

তুর্ক-আফগান আমলে যাহারা ই লাম গ্রহণ করিয়াছিল তাহাদের ইতিহাসও বহুলাংশে পাওয়া যায়। পীরালী মুসলমানদের ইতিহাস উহার জ্বলন্ত প্রমাণ। পূর্ব পাকিস্তানে এখনও বহু সম্ভ্রান্ত মুসলমান পরিবার আছে যাহাদের পূর্ব পুরুষ হিন্দু ছিল তাহারা সে ইতিহাস জানে। এইরূপ ইতিহাস বংশানুক্রমে চালু থাকাই স্বাভাবিক। ফরিদপুরের কুশলী ও গোবরার চৌধুরীরা কোটীলিপাড়ার ব্রাহ্মণ।

যশোর-খুলনা ও বাকেরগঞ্জের ভাটি অঞ্চলে বর্ণ হিন্দুদের পূর্বে বহু বহিরাগত মুসলমান জঙ্গল আবাদ করিয়া গ্রাম ও শহর গড়িয়া অসংখ্য জন বসতি স্থাপন করিয়াছিল সে বিষয় অন্যত্র আলোকপাত করিয়াছি। এখানকার আর্দ্র মৃত্তিকা, জল বায়ু ও পারিপার্শ্বিক অবস্থা, খাদ্য, সংস্কৃতি অতি সহজে বহিরাগত ভিন্ন ভাষাভাষি মুসলমানকে বাঙ্গালীতে পরিণত করিয়াছিল। এইরূপ অবাঙ্গালীকে বাঙ্গালীতে পরিণত হইতে এক পুরুষের অধিক সময় লাগে না। দৃষ্টান্ত স্বরূপ বলা যাইতে পারে যে বিভাগোত্তরকালে যে সমস্ত পাঞ্জাবী, দিল্লীওয়ালা, বিহারী, উড়িয়া প্রভৃতি পূর্ব পাকিস্তানে আগমন করে তাহাদের সন্তান সন্ততিরা এখন পুরা দস্তুর বাঙ্গালী। ফতেহাবাদ (ফরিদপুর), খলিফাতাবাদ (বাগেরহাট), শাহজাদপুর (পাবনা), পান্নগ্রাম কসবা ও লাবসা (খুলনা)। শায়েস্তাবাদ (বাকেরগঞ্জ) প্রভৃতি স্থানে যে সমস্ত অবাঙ্গালী মুসলমান তুর্ক, আফগান, মোগল ও ইংরেজ আমলে বাস করিত তাহাদের সকলেই এখন বাঙ্গালী। মরহুম খাজা মোহাম্মদ আলী ( নোয়াপাড়ার পীর সাহেব ) কজর বংশের রাজত্বকালে সরাসরি ইরাণ ভূমি হইতে যশোরে আগমন করেন। তিনি পুরাদস্তুর বাঙ্গালী না হইলেও তাঁহার সন্তান সন্ততি পুরাপুরি বাঙ্গালী।

খুলনার মরহুম জালালউদ্দীন হাসেমীর পিতামহ পূর্বে সীমান্ত প্রদেশের অধিবাসী ছিলেন। এখন এই বংশের মধ্যে পাঠানী সংস্কৃতি বিলুপ্ত হইয়াছে।

এতদঞ্চলের মুসলমানদের মধ্যে অন্যান্য স্থানের ন্যায় কিছু কিছু ভিন্ন সংস্কৃতির ছাপ ছিল। তবে একথা সত্য যে মুসলমানদের উপর হিন্দু সংস্কৃতির কিছু প্রভাব পড়িয়াছিল এবং এদেশের হিন্দু সমাজের উপরও মুসলমানী কৃষ্টির ছাপ পতিত হইয়াছিল। নবাব সিরাজুদ্দৌলার পতনের পর ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী বঙ্গ, বিহার, উড়িষ্যার একচ্ছত্র শাসক বনিয়া যান। সে সময় এই তিন প্রদেশের মোট লোক সংখ্যা ছিল মাত্র তিন কোটি, উহা বর্তমানে প্রায় ১৩ কোটিতে দাঁড়াইয়াছে। ইহা হইতে সহজেই প্রতীয়মান হয় যে এদেশের জনসংখ্যার বৃদ্ধির হার অত্যধিক। ১৭৭০ খৃঃ বাংলার লোক সংখ্যা ছিল দুই কোটি পঞ্চাশ লক্ষ। তন্মধ্যে এক কোটি ছয় লক্ষ মুসলমান এবং এক কোটি একচল্লিশ লক্ষ ছিল হিন্দু। অবশিষ্ট বৌদ্ধ ও অন্যান্য জাতি।

ডক্টর এম, এ, রহিম তদীয় গ্রন্থে (Social and cultural History of Bengal) তৎকালীন হিন্দু মুসলীম জন্মের হার আলোচনা করিয়াছেন। ১৮৭২—১৮৮১ সালে মুসলীম জন সংখ্যা বৃদ্ধির হার শতকরা ১৭ এবং হিন্দুর সংখ্যা মাত্র ½। ১৮৮১ — ১৮৯১ সালে মুসলমানদের হার ৯.৬, হিন্দুর হার ৪.৭। ১৮৯১ সালে সংখ্যালঘু মুসলমান হিন্দু অধিবাসী অপেক্ষা ১৫ লক্ষ বৃদ্ধি পাইয়া সংখ্যাগুরুতে পরিণত হয়। ১৯১১ খৃঃ মুসলমানেরা বঙ্গে ৫২.৩ এবং হিন্দু ৪৫.২ এ দাঁড়ায়। ১৯৪১ সালে মুসলমানের সংখ্যা ৩ কোটি ৭০ লক্ষে পৌঁছে। অনূন্য ৭০ বৎসরের মধ্যে মুসলমানেরা ১ কোটি ৬৩ লক্ষ বৃদ্ধিপ্রাপ্ত হয়। দেশ বিভাগের সময় মুসলমানদের শতকরা হার ৫৬ এ উন্নীত হয়। ইহা নিঃসন্দেহে জন্ম হারের বিস্ময়কর উর্দ্ধগতির ইতিহাস। ইহাই পাকিস্তান হাসিলের প্রধান উৎস্য। হিন্দু অপেক্ষা মুসলমান জনসংখ্যা উত্তরোত্তর বৃদ্ধিরও কারণ বিদ্যমান। পূর্ব বঙ্গের উন্মুক্ত শ্যাময়মান প্রান্তর ও স্বাস্থকর পরিবেশের জন্য এখানে জন সংখ্যা বৃদ্ধির হার অন্যান্য স্থানের চেয়ে বেশী এবং এখানকার শতকরা ৮০ ভাগের বেশী অধিবাসী মুসলমান। শহর বন্দর অপেক্ষা গ্রামাঞ্চলে জন্মের হার বেশী। মুসলমানেরা প্রায়ই গ্রামে বাস করিত এবং সমাজের

মধ্যে একাধিক বিবাহ, বিধবা বিবাহের অবাধ প্রচলন, তালাক প্রথা এবং পুনরায় বিবাহ প্রভৃতি কারণে মুসলমানদের সংখ্যা অতিমাত্রায় বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে। জাতিভেদ প্রথা, বর্ণ বিভেদ, শহরবাস, বাল্য বিবাহ, বৈধব্যব্রত গ্রহণ প্রভৃতি কারণে হিন্দু জনসংখ্যার হার তেমন বৃদ্ধি পায় নাই। শত শত বৎসর পরে বর্তমানে পশ্চিম বঙ্গে হিন্দুসমাজে অস্পৃশ্যকে বে-আইনী ঘোষণা করা হইয়াছে এবং বিধবা বিবাহ ও তালাক প্রথা চালু হইয়াছে।

উপরোক্ত আলোচনা হইতে আমরা অভিমত প্রকাশ করিতে পারি যে বাকেরগঞ্জ, যশোর খুলনা ও ফরিদপুরের অধিকাংশ মুসলমানদের পূর্ব পুরুষ এদেশীয় হিন্দু, বৌদ্ধ বা অন্য জাতীয় লোক ছিল না। রাজশক্তির দাপটে যদি ইসলাম প্রচার হইত তবে খুলনা বাকেরগঞ্জের দক্ষিণে, নড়াইল ও গোপালগঞ্জ মহকুমায়—বিপুল হিন্দু সংখ্যাধিক্য থাকিত না। ঐ সব স্থানের কোন কোন এলাকায় এখনও মুসলমানের নাম গন্ধ নাই। হাট-বাজার, বাড়ী-ঘর, ক্ষেত-খামার, বিদ্যালয় প্রভৃতি স্থানে এখনও হিন্দু সমাজের লোক বিদ্যমান এবং কোন মুসলমান সেখানে নাই।

এতদঞ্চলে শেখ, সৈয়দ, মোঘল পাঠান, মোল্লা, মুন্সি, শরীফ, সরদার, খাঁ, বেগ প্রভৃতি প্রায় সকলেরই পূর্ব পুরুষ এতদ্দেশীয় হিন্দু নহে। অনেকের পদবী পরিবর্তিত হইয়াছে যেমন, মোল্লা, মুন্সি, বিশ্বাস, হাওলাদার, ইজারাদার, কাজি, গাজী, চৌধুরী প্রভৃতি। এ বিষয় আমরা অনুসন্ধিৎসু ব্যক্তিদের লইয়া বিভিন্ন সময় আলোচনা করিয়াছি। আমাদের মতে এদেশের মুসলমান অধিবাসীর গড়পড়তা শতকরা ২৫ জনের অনধিক এ দেশীয় হিন্দু হইতে উদ্ভূত হইতে পারে।

ধারাবাহিক ইতিহাস না জানিয়া কেহ কেহ মন্তব্য করিয়াছেন যে এদেশের মুসলমান প্রায় সবই হিন্দু বংশজাত। ইহা মারাত্মক ভ্রমপূর্ণ মন্তব্য এবং ঐতিহাসিক সত্যের বিপরীত।

মোঘল শক্তির অত্যাচারে যেমন মধ্য ভারত ও অন্যান্য স্থান হইতে পাঠানেরা বঙ্গে হিজরত করিয়াছিল তেমনই জালালউদ্দীন ও আলাউদ্দীন খিলজীর সময় অসংখ্য মোঘল দিল্লীতে বসবাসের অনুমতি না পাইয়া বঙ্গে

আসিয়া বসবাস স্থাপন করিয়াছিল (১৪শ, ১৫শ শতক)। দাস ও খিলজীদের অমানুষিক অত্যাচারে বহু মোঘল, পাঠান তুর্কী বঙ্গে আসিয়া বসতি স্থাপন করিয়াছিল।

প্রাক-বিভাগ যুগে যখন সাম্প্রদায়িক উগ্রতা চরম আকার ধারণ করে তখন "মডার্ণ রিভিউ" নামক ইংরেজী মাসিক পত্রিকায় এক আপত্তিকর প্রবন্ধ প্রকাশিত হয়। উক্ত পত্রিকার সম্পাদক ছিলেন রামানন্দ চট্টোপাধ্যায়। এক সম্পাদকীয় মন্তব্যে তিনি বলিয়াছিলেন যে বঙ্গের দক্ষিণ-পশ্চিম এলাকার মুসলমানগণ চণ্ডাল ও পোদ হইতে উদ্ভূত। তখন কলিকাতা ও অন্যত্র ইহার বিরুদ্ধে তুমুল প্রতিবাদের ঝড় বহিয়া যায়। এইরূপ মন্তব্যের মূলে কোন ঐতিহাসিক সত্য নাই। উগ্র সাম্প্রদায়িকতাকে উসকানি দেওয়ার জন্য সম্ভবতঃ এহেন বিরূপ মন্তব্য করা হইয়াছিল।

## বঙ্গভাষা ও সাহিত্যের আদি ইতিহাস

ইতিপূর্বে আমরা দেখিয়াছি যে গৌড়বঙ্গে প্রায়ই বিদ্রোহবহ্নি প্রজ্জ্বলিত হইত। দাস বংশের রাজত্বকালে বঙ্গের বিদ্রোহ ভয়াবহ রূপ পরিগ্রহ করে। এই সময় বলবন পুত্র বগড়া খান লক্ষ্মণাবতীর শাসনকর্তা নিযুক্ত হন। খিলজী ও তোঘলোক আমলেও বিদ্রোহ লাগিয়া থাকিত। ইবনে বতুতা এই সমস্ত বিদ্রোহের চমকপ্রদ বিবরণী রাখিয়া গিয়াছেন। এই সমস্ত কারণে এখানকার শাসকগণ সম্ভবতঃ এদেশীয় সংস্কৃতির দিকে বিশেষ মনযোগ দিতেন। পাঠান শাসকেরা বাঙ্গালী জাতীয়তাবাদে বিশ্বাসী ছিলেন এবং জন সাধারণের মনোরঞ্জনার্থে বংলা ভাষা ও সংস্কৃতির দিকে আকৃষ্ট হইয়া পড়েন। বাংলা সাহিত্যের ইতিহাস এদেশের রাজনৈতিক ইতিহাসের সহিত অঙ্গাঙ্গীভাবে জড়িত। আমরা এখানে দেখাইতে চেষ্টা করিব যে, কিভাবে স্বাধীন বাংলার সুলতানগণ বঙ্গভাষার উন্নতি সাধনে আত্মনিয়োগ করিয়াছিলেন। রাজনৈতিক উদ্দেশ্য হাসিল করিতে তাঁহারা ইসলাম ধর্ম তথা মুসলমান কৃষ্টির সমূহ ক্ষতি সাধন করিয়াছিলেন। এই সমস্ত বিষয় বিস্তারিত আলোচনা করিবার পূর্বে

মুস্‌লীম বিজয়ের পূর্বে ও প্রাক-কালে বাংলা ভাষার অবস্থা কিরূপ ছিল এবং প্রাচীন কালে কিভাবে এই ভাষার উন্মেষ হইয়াছিল সে বিষয় আলোচনা করা সমুচিৎ।

বৈদিক যুগ অবসানের পর লোক মুখে যে "হিন্দ আর্যভাষা" প্রচলিত ছিল উহার নামকরণ হয় "প্রাকৃত" বা প্রকৃত জনের ভাষা। বৌদ্ধ সমাজ ও বৌদ্ধ ধর্মের বাহন ছিল পালী ভাষা। ধর্মালোচনা ও অন্যান্য কার্য এই ভাষায় চালিত হইত। সংস্কৃত ও অন্যান্য ভাষায় বৌদ্ধদের ধর্ম গ্রন্থাবলীও প্রণীত হইত। কিন্তু পালীই ছিল তাঁহাদের রাষ্ট্রীয় ভাষা।

হিন্দু রাজগণের ভাষা ছিল সংস্কৃত। বিখ্যাত সংস্কৃত গদ্য লেখক বানভট্ট এবং পদ্য লেখক ছিলেন পণ্ডিত কালীদাস। সেন রাজবংশের শেষ প্রদীপ লক্ষ্মণ সেনের রাজত্ব পর্যন্ত সংস্কৃত ভাষাই রাজকীয় ভাষারূপে আদৃত হইত। সৌর সেনী অবহটঠ অষ্টম শতকে উত্তর ভারতের প্রায় সর্বত্র রাষ্ট্রভাষায় পরিণত হয়। মুসলমানী প্রভাবে এই ভাষা পরিণত হয় হিন্দুস্তানীতে। "হিন্দী" — এই হিন্দুস্তানীর উপর গঠিত সংস্কৃতবহুল লিখিত ভাষা, এবং ফার্সি ও আরবী শব্দ বহুল হিন্দুস্তানী ভাষার উপর উর্দু ভাষার উৎপত্তি। তন্নিমিত্ত পাক-ভারতে হিন্দী ও উর্দু ভাষাদ্বয় কিছুটা কৌলিন্য পাইয়াছে।

বাংলার লোকেরা পূর্বে সংস্কৃত ও পালী ভাষায় পুস্তকাদি রচনা করিতেন। ইংরেজ আমলের মাঝা মাঝি পর্যন্ত এদেশে পালী ভাষার কিছু প্রচলন ছিল। মুসলমান বিজয়ের পূর্বে সমগ্র জাতির নাম বাঙ্গালী হয় নাই। বৈদিক যুগে বঙ্গকে পাণ্ডববর্জিত দেশ বলিত এবং অসম্মানের চোখে দেখা হইত। বঙ্গ জাতিকে "বায়াংসি" বা পক্ষী জাতীয় বলা হইত। প্রাচীন বাংলাভাষা সংস্কৃতের উত্তরাধিকার। ক্রমাগত এই ভাষায় বহু ফার্সি, আরবী ও উর্দু শব্দ সংযোজিত হইয়া উহার উন্নতি ও পরিবর্তন সাধিত হইয়াছে।

এখন হইতে প্রায় হাজার বৎসর পূর্বে বঙ্গভাষা জন্মলাভ করিয়াছিল। বাংলা ভাষায় প্রথম সুচনা হয় "বৌদ্ধ গান ও দোহা" — এর মাধ্যমে। "চর্যাচর্য বিনিশ্চয়," সহরপাদের "দোহাকোষ" ও কাহ্নুদেবের "ডাকার্ণব" এই তিন খানা পুঁথির সম্পাদনা করিয়াছেন ঐতিহাসিক হর প্রসাদ শাস্ত্রী। চর্যাপদের রচয়িতা ছিলেন সিদ্ধাচার্যগণ, সংখ্যায় ৮৪ জন। ১০ম ও ১২শ

শতকের মধ্যে চর্যাপদ রচিত বলিয়া অধিকাংশ পণ্ডিত মত প্রকাশ করিয়াছেন। নাথপন্থী এবং সহজীয়া বৌদ্ধদের সাধনতন্ত্রের কথা ইহাতে লিপিবদ্ধ আছে। হরপ্রসাদ শাস্ত্রী বলিয়াছেন, "চর্যাপদের ভাষা সন্ধার অন্ধকারের ন্যায় আবছায়া।" চর্যাপদ বিনিশ্চয়ই একমাত্র খাটি বাঙ্গালীর লেখা কবিতা বা পদ। তৎকালে এই পদ সাহিত্য গান হিসাবে গীত হইত। ইহাতে ভাব ও অনুভূতি ছিল। নাথগুরুরা সহজযানের সাধনতত্ত্বের কথা চর্যাগীতের মধ্যে ব্যক্ত করিয়াছেন। ইহাই বঙ্গ ভাষার আদি গ্রন্থ বলিয়া স্বীকৃতি পাইয়াছে। হরপ্রসাদ শাস্ত্রী ইহাকে হাজার বছরের পুরাতন বলিয়া বর্ণনা করিয়াছেন। ডক্টর শহিদুল্লাহ বলেন যে, চর্যাপদ সপ্তম শতকের রচনা। চর্যাপদের মূল পুঁথিখানি সঙ্কলিত হয় ১৪শ শতকে। চযাপদ সুপ্রাচীন ও মূল্যবান সাহিত্য সে বিষয় কোন সন্দেহের অবকাশ নাই।

বাংলার খনার বচন, ডাকের বচন, রূপকথা, উপখ্যান, ব্রতকথা, ছড়া প্রভৃতিও প্রাচীন। চর্যাপদের পরেই সম্ভবতঃ খনার বচন, ব্রতকথা প্রভৃতি। ইহার পর রচিত হয় ধর্মমঙ্গলের লাউসেনের কথা, চণ্ডীমঙ্গলের কালকেতুর কথা, মনসামঙ্গলের লক্ষীন্দর বেহুলার কথা। উহা লোক সমাজে অবাধভাবে গীতও শ্রুত হইত।

বাংলা সাহিত্যের উন্মেষকালে উহা চর্যাপদের মধ্যে কি ভাবে বিকশিত হইত উহার কয়েকটি উদাহরণ নিম্নে দেওয়া গেল;

উচা উচা পাবত তঁহি বসই সবরী বালী
মোরঙ্গী পীচ্ছ পরহিন সবরী গিবত গুঞ্জরী মালী ॥ ধ্রু ॥
উমত সবরো পাগল সবরো মাকরগুলি গুহাড়া তোহৌরী —
নি-অ ঘরিণী নামে সহজ সুন্দারী —

অনুবাদ — উঁচু উঁচু পর্বত, তথায় বাস করে শবরী বালিকা; ময়ূরপুচ্ছ পরিহিতা সেই শবরী, গলায় তাহার গুঞ্জার মালা, উন্মত্ত শবর, পাগল শবর, গোল করিও না। তোমার গোহারী, তোমার নিজ গৃহিণী — নাম সহজ সুন্দরী।

অন্য একটি চর্যাপদ :—

বঙ্গে জায়া নিলেসী পবে ভাগেল তোহাব বিণাণা — বঙ্গে জায়া গ্রহণ করিবার পর তোমার বিজ্ঞান ভাঙ্গিয়া গেল।

তিনি ভূ-অন মই বাহি-অ হেলে˚
হাঁউ-সুতেলি মহাসুখ লীড়ে
কাহ্নে গাইতু কাম চণ্ডালী
ডোম্বি তথাগলি নাহি চ্ছিনালী ॥

অনুবাদ — তিন ভুবন আমার দ্বাবা হেলায় বাহিত হইল। আমি মহাসুখ লীলায় শয়ন করিলাম। কাহ্ন গাহে, তুই কাম চণ্ডালী, তোর বাড়া ছিনাল আর নাই। এই সমস্ত চর্যাপদে তৎকালেব মানুষেব সৌন্দর্যবোধ ও সামাজিক পরিচয় পাওয়া যায়। ইহাই ছিল বঙ্গ ভাষার উন্মেষ কালের নিদর্শন।

## মধ্য যুগের বাংলা সাহিত্য

দীনেশ চন্দ্র সেন বলিয়াছেন :— ব্রাহ্মণেরা প্রথমত: ভাষা গ্রন্থ প্রচারের বিবোধী ছিলেন। রামায়ণ ও মহাভাবত সংস্কৃত ভাষা হইতে বাংলায় অনুবাদ কবার জন্য কীর্তিবাস ও কাশীদাসকে তাহাবা 'সর্বনেশে' উপাধি প্রদান করিয়াছিলেন এবং অষ্টাদশ পুবাণ অনুবাদকগণেব জন্য রৌরব নামক নরকে স্থান নির্দেশ করিয়াছিলেন। মুসলমান কর্তৃক বঙ্গ বিজয় এই সৌভাগ্যের কাবণ হইয়া দাঁড়াইয়াছিল। গৌড় সুলতানগণের নির্দেশে হিন্দু শাস্ত্র গ্রন্থের অনুবাদ আরম্ভ হইয়াছিল।

তুর্ক-আফগান শাসকদের আমলে রাজকীয় ভাষা ছিল ফার্সি। এতৎ সত্ত্বেও অবাধভাবে বাংলা ভাষার প্রচলন শুরু হয়। ফার্সি ও সংস্কৃত সাহিত্য সীমাবদ্ধ গণ্ডির মধ্যে থাকায় বঙ্গভাষা ও সাহিত্য এদেশের মাটিতে শিকড় গাড়িয়া বসে। হোসেন শাহী আমলের পূর্বে বঙ্গ ভাষা মন্থর গতিতে অগ্রসর হইতে থাকে। গৌড় সুলতান সামসুদ্দীন ইউসুফ শাহ মালাধর বসুকে সাহিত্য প্রতিভার জন্য গুণরাজ খাঁ উপাধিতে ভূষিত করেন। কবি মালাধর বসু সুলতান সম্পর্কে লিখিয়াছেন :—

নির্গুণ অধম মুঞি নাহি কোন গ্রাম
গৌড়েশ্বর দিলা নাম গুণরাজ খান।

মালাধর বসুর বিখ্যাত কাব্যগ্রন্থ "শ্রীকৃষ্ণ বিজয়"।

সুখময় মুখোপাধ্যায় বলেন যে কীর্তিবাসের পৃষ্ঠপোষক ছিলেন রোকনউদ্দীন বরবক শাহ। কীর্তিবাস ও কাশীদাস মহাপণ্ডিতদ্বয় সুলতানের আদেশে অশেষ পরিশ্রমে রামায়ণ ও মহাভারতের বঙ্গানুবাদ করেন। এজন্য ব্রাহ্মণেরা তাঁহাদিগকে মোটেই সুনজরে দেখিত না। তাঁহাদিগকে হেয় প্রতিপন্ন করার সর্ব প্রকার চেষ্টা চলিত।

এই সময় বঙ্গে মনসার গান, চণ্ডীবাশুলীর গান জন সাধারণের মধ্যে অত্যন্ত প্রিয় ছিল। লোকে শিবের গান গাহিয়া ভিক্ষা মাগিত। যোগীপাল, ভোগিপাল, মহীপাল প্রভৃতি বৌদ্ধ গীতেরও প্রচলন ছিল। তখন পাচালী গীতেরও প্রচলন হয় অত্যধিক। প্রাক হোসেন শাহী আমলের বাংলা সাহিত্যে সর্বাগ্রে চণ্ডীদাসের নাম শ্রুত হয়। চণ্ডীদাসের পরবর্তী কবি বিদ্যাপতি। বিখ্যাত কবি জয়দেবের পরেই মিথিলার বিদ্যাপতির নাম শ্রুত হয়। বিদ্যাপতির রাধাকৃষ্ণ লীলা অপূর্ব কাব্যরসের সৃষ্টি। মহাকবি চণ্ডিদাস রচিত সেই বহু বিশ্রুত পদ :—

শুনহ মানুষ ভাই
সবার উপরে মানুষ সত্য
তাহার উপরে নাই।

চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণ কীর্তন' বাংলা ভাষার দ্বিতীয় গ্রন্থ হিসাবে খ্যাত। মালাধর বসুর শ্রীকৃষ্ণ বিজয় — কৃষ্ণলীলার প্রথম কাব্য। ইহার পর মনসামঙ্গল ও বেহুলার ভাষান উল্লেখযোগ্য।

চতুর্দশ শতকের মাঝামাঝি কাল হইতে প্রায় সোয়া দুইশত বৎসর — বাংলার তুর্ক ও আফগান সুলতানগণ বাঙ্গালী কবি সাহিত্যিকদের উৎসাহ দাতা ও পৃষ্টপোষক ছিলেন। দিল্লীর রাজ শক্তির বিরুদ্ধে বাঙ্গালী হিন্দুর সহানুভূতি ও সাহায্য আকর্ষণ করাই ইহার মুখ্য উদ্দেশ্য ছিল। অধীন জাতির ধর্ম ও কৃষ্টি সম্পর্কে জ্ঞান লাভ করিবার আকাঙ্খাও তাঁহাদের ছিল না এমন নহে।

ত্রয়োদশ শতকে বঙ্গ ভাষার তেমন প্রচলন হয় নাই। ইলিয়াস শাহী-বংশের দ্বারা শান্তি স্থাপিত হইবার পর চতুর্দশ শতাব্দীতে বাংলা ভাষার প্রচলন দ্রুতবেগে অগ্রসর হইতে থাকে। কবি চণ্ডিদাস ও মালাধর বসুর আবির্ভাব হয় ১৪শ ও ১৫শ শতকে। এই সময় সংস্কৃত ভাষার গ্রন্থ সমূহ বাংলায় কাব্যাকারে অনুদিত ও প্রকাশিত হইতে থাকে। হোসেন শাহী আমলে দেশীয় ভাষা নবরূপে সুসজ্জিত হয়। প্রকৃতপক্ষে হোসেনী বংশ খাঁটি বাঙ্গালী ছিলেন। বাঙ্গালী জাতীয়তা ও দেশাত্মবোধ প্রতিষ্ঠায় হোসেন শাহী রাজাদের দান অপরিসীম। তাঁহাদের পৃষ্ঠপোষকতায় দেশীয় ভাষার শিশুত্ব ঘুচিয়া যায়। পঞ্চদশ শতকের শেষ দিকে পাচালী কবিতার বহুল প্রচলন দেখা যায়।

তুর্ক-আফগান আমলের মাঝামাঝি কাল হইতে মোঘল রাজত্বের প্রারম্ভ পর্যন্ত বাঙ্গালী মধ্যবিত্ত মুসলমান পরিবারে বাংলা কথোপকথনের ক্রমবিকাশ দৃষ্ট হয়। সৈয়দ সুলতান, শেখ ফয়জুল্লাহ, দৌলত কাজী, আলাওল, মাগন প্রমুখ কবি সাহিত্যিক প্রতিভা ষোড়শ শতকের এই ক্রম বিকাশের পরিণতি। কবি মোহাম্মদ খান, মহাকবি সৈয়দ সুলতানের শিষ্য। মহাকবি আলাওল আরাকান বা রোসাঙ্গ রাজসভা অলঙ্কৃত করিয়াছিলেন। বঙ্গ সাহিত্যের ভাণ্ডারে আলাওলের দান অপরিসীম। মোহাম্মদ সগীর এ যুগের আর একজন খ্যাতনামা কবি।

মধ্যযুগের জনপ্রিয় আখ্যান মনসামঙ্গলের কাহিনী, কালকেতুর উপখ্যান, চণ্ডীমঙ্গলের কাহিনী, সওদাগর ধনপতির কাহিনী, বিদ্যা ও সুন্দরের কাহিনী, মুসলমানী উপখ্যান, হিন্দু উপখ্যান এবং সত্যপীরের কাহিনী। মানিক দত্ত, দ্বিজ মাধব, কবি কঙ্কন মুকুন্দরাম চক্রবর্ত্তী, ভারত চন্দ্র রায়, ভবানী শঙ্কর দাস, প্রমুখ প্রত্যেকেই চণ্ডিমঙ্গলের কবি। ধর্মমঙ্গলের কবি হইতেছেন আদি রূপরাম, খেলারাম, মানিকরাম, সীতারাম দাস এবং আরও অনেকে। কালিকামঙ্গল ও বিদ্যাসুন্দর কাব্যের কবিগণ হইতেছেন — শ্রীধর কবিরাজ, কবিশেখর বলরাম চক্রবর্তী, কঙ্ক, ভারত চন্দ্র রায় গুণাকর, কবীন্দ্র প্রভৃতি। ফয়জুল্লাহ, ঘনরাম চক্রবর্ত্তী, ফকিররাম দাস প্রভৃতি ৭২জন কবি সত্যপীরের পাচালী

লিখিয়াছেন। শীতলামঙ্গল, ষষ্ঠিমঙ্গল, রায়মঙ্গল প্রভৃতি অন্যান্য মঙ্গল কাব্যের অন্তর্ভুক্ত। রায়মঙ্গলে দক্ষিণ রায়, গাজী ও কালু রায়ের কাহিনী লিপিবদ্ধ আছে।

হোসেন শাহ ও তৎপুত্র নসরত শাহের পৃষ্ঠপোষকতার বিষয় বাংলা ভাষার ইতিহাসে অক্ষয় হইয়া আছে। হোসেন শাহের অধিকাংশ মন্ত্রী ও অমাত্য এদেশীয় হিন্দু ছিলেন। পুরন্দর খা ও রূপ সনাতনের কথা যথাস্থানে বিবৃত হইয়াছে। জগাই ও মাধাই ছিলেন নবদ্বীপের কোতয়াল, দেহরক্ষীদের প্রধান ছিলেন কেশব খান ছত্রী। গোপীনাথ বসু মন্ত্রী, অনুপা টাঁকশালের কর্মাধ্যক্ষ এবং মুকুন্দ দাস রাজবৈদ্য ছিলেন। হিন্দু কৃষ্টির এই সময় সবিশেষ উন্নতি সাধিত হয়, পক্ষান্তরে মুস্লীম কৃষ্টি তথা ইসলাম ধর্মের জন্য এই সকল স্বাধীন সুলতান কি করিয়াছিলেন জানা যায় না। অবশ্য এই যুগের শেষ দিকে মুসলীম কবি সাহিত্যিক ও পুঁথি লেখকেরা ইস্লামী কৃষ্টির পুনরুদ্ধার করিয়াছিলেন। তাঁহাদের চেষ্টায় বাংলা সাহিত্যের সবিশেষ উন্নতি পরিলক্ষিত হয় এবং বঙ্গভাষায় অবাধভাবে আরবী, ফার্সি শব্দ ব্যবহৃত হইতে থাকে।

বৈষ্ণব সাহিত্য বঙ্গদেশে এক আলোড়নের সৃষ্টি করে। হোসেন শাহের সমসাময়িক লেখক চৈতন্য ভাগবতের কবি শ্রীবৃন্দাবন দাস, চৈতন্য চরিতামৃত প্রণেতা কৃষ্ণদাস কবিরাজ, চৈতন্যমঙ্গল প্রণেতা লোচন দাস প্রমুখ। তাঁহারা সকলেই প্রখ্যাত লেখক ছিলেন। পরাগলী মহাভারত ও অশ্বমেধ পর্ব, রাজমালা, আসাম বুরুঞ্জী, ধর্মপূজা বিধান ও গোরক্ষবিজয় এই সময়কার গ্রন্থ। সৈয়দ সুলতান প্রণয়ন করেন শবে মিরাজ ও জ্ঞান প্রদীপ। আলীরেজার যুগ কালান্দার ও জ্ঞান সাগর বিশেষ প্রসিদ্ধি লাভ করে।

কবীন্দ্র পরমেশ্বর ও শ্রীকর নন্দীর বিবরণ হইতে জানা যায় যে পরাগল খাঁ এবং তৎপুত্র ছুটি খাঁ ফেণী নদীতীরে অবস্থিত চট্টগ্রামের মিলিটারী গভর্ণর ছিলেন। পরাগল খাঁর আদেশে শ্রীকর নন্দী মহাভারত রচনা করেন। কবীন্দ্র পরমেশ্বর, শ্রীকর নন্দী, শ্রীধর প্রমুখ পণ্ডিতেরা রাজ পৃষ্ঠপোষকতায় বাংলা

সাহিত্যের চর্চা করিতেন। শ্রীধরের লিখিত যোগদর্শন, বিদ্যাসুন্দর, মহাভারতের বঙ্গানুবাদ, বৈষ্ণব পদাবলী এ যুগের সৃষ্ট সাহিত্য ভাণ্ডার।

কুতুবন ও যশোধর নামে দুইজন হিন্দুস্তানী কবিও হোসেন শাহের প্রশস্তি গাহিয়াছেন। মনসামঙ্গলের কবিগণ হইতেছেন বিপ্রদাস, কানা হরিদত্ত, নারায়ণ দেব, কালিদাস, খেমানন্দ, জানকী নাথ, গোপাল মজুমদার প্রভৃতি। মনসার ভাষান রচয়িতা কবি বিজয় গুপ্ত বাকেরগঞ্জ জিলার কৃতি সন্তান। তিনি হোসেন শাহের রাজত্ব কালে ১৪৯৪খৃষ্টাব্দে মনসামঙ্গল রচনা করেন। নিজ পরিচয় দিতে গিয়া তিনি বলিয়াছেন ঃ—

"পশ্চিমে ঘাঘর নদী পূবে ঘণ্টেশ্বর
মধ্যে ফুল্লশ্রী গ্রাম পণ্ডিত নগর ॥
স্থান গুণে যেই জন্মে সেই গুণময়,
হেন ফুল্লশ্রী গ্রামে নিবসে বিজয় ॥"

বিজয় গুপ্ত হোসেন শাহের প্রশংসাসূচক কবিতায় বলিয়াছেন ঃ—

"ঋতু শশী বেদ শশী পরিমিত শক
সুলতান হুসেন শাহ নৃপতি তিলক
সংগ্রামে অর্জুন-রাজা প্রভাতের রবি
নিজ বাহুবলে রাজা শাসিল পৃথিবী —" ইত্যাদি।

কবি ছোট বিদ্যাপতি নসরতের সমসাময়িক। তিনি নসরতকে নাসিরশাহ বলিয়াছেন। আহামদ শরীফ সম্পাদিত মুসলীম কবির পদসাহিত্য পুস্তকে নসরত শাহের বিষয় আলোচিত হইয়াছে। নসরত সম্পর্কে হিন্দু-মুসলীম উভয় সম্প্রদায়ের বৈষ্ণব কবিগণ স্তুতি গাহিয়াছেন। কবি শেখ কবির লিখিয়াছেন ঃ—

"নসরত শাহা নামে তথি অধিরাজ
রাম সম পালে প্রজা করে রাজ কাজ ॥"

অসংখ্য মুসলীম কবি ও সাহিত্যিক মধ্যযুগে বৈষ্ণব সাহিত্যে আত্মনিয়োগ করিয়াছিলেন। বৌদ্ধ সাহিত্যেও মুসলীম লেখকেরা অংশ গ্রহণ করিয়াছিলেন। বৈষ্ণব সাহিত্যের উন্মেষ হয় শ্রীচৈতন্যকে কেন্দ্র করিয়া। গোরক্ষবিজয়

বৌদ্ধগুরু গোরক্ষনাথের কাহিনীতে পূর্ণ। গোরক্ষবিজয়ের অন্যতম রচয়িতা শুকুর মাহম্মদ লিখিয়াছেন ঃ—

"চৌদ্দ সহস্র ভুবন নিজ নামে হবে পার
শুকুর মামুদ কহে ব্রহ্ম-নাম সার।"

গোরক্ষ বিজয় সম্পর্কে শেখ ফয়জুল্লাহ্ এবং কবিন্দ্র দাস গ্রন্থ রচনা করিয়াছেন। অসংখ্য মুসলমান বৈষ্ণব কবিদের মধ্যে শাহ আকবর, নসীর মাহমুদ, ফকির হাবিব, শেখ কবির, শেখ লাল, সৈয়দ মুর্তজা, সালবেগ, ফতন, চাঁদ কাজি, শেখ জালাল, শেখ ভিখ প্রভৃতি উল্লেখযোগ্য। ডক্টর শহিদুল্লাহ বলিয়াছেন যে মুসলীম কবিদের মাত্র অল্প কয়েকজন বৈষ্ণব মতে দীক্ষিত হইয়াছিলেন। কবি কৃষ্ণদাস বলেন, বিজলী খান ও জনৈক সীমান্ত কর্মচারী বৈষ্ণব মতে দীক্ষা গ্রহণ করেন। অবশ্য বৃন্দাবন দাস ইহার কোন উল্লেখ করেন নাই। ডক্টর তরফদার বলেন যে মুসলমানদের বৈষ্ণব ধর্মে দীক্ষিত করার কথা চৈতন্য ভাগবত, চৈতন্য চরিতামৃত, ভক্তি রত্নাকর, প্রেমবিলাস প্রভৃতি গ্রন্থে কোন উল্লেখ নাই।

গোড়া হিন্দু সমাজ শ্রীচৈতন্যের কৃতকার্যতা দর্শনে ভীত হইয়া পড়ে। তাহারা হরি নাম সংকীর্তনে আপত্তি করিয়া পুলিশ প্রধান ও বিচারক কাজীর নিকট নালিশ পেশ করে। হিন্দু প্রজাদের অনুরোধে কাজী কীর্তন বন্ধ করিতে হুকুম জারি করেন। ইহাতে শ্রীচৈতন্য ক্রুদ্ধ হইয়া কাজীর বাড়ী আক্রমণ করেন। চৈতন্য ভাগবতে আছে ;

আসিয়া কাজীর দ্বারে প্রভু বিশ্বম্বর
ক্রোধাবেশে হুঙ্কার করয় বহুতর
ক্রোধে বলে প্রভু, আরে কাজী বেটা কোথা।
ঝাট আন ধরিয়া কাটিয়া ফেল মাথা ॥
কেহ ঘর ভাঙ্গে কেহ ভাঙ্গয়ে দুয়ার
কেহ লাথি মারে কেহ করয়ে হুঙ্কার।

বৈষ্ণব মতবাদের হরি নাম কীর্তন এই সময় ইসলাম ধর্মের উপর প্রভাব বিস্তার করিতে না পারিলেও ইসলাম বিস্তারে বাধা প্রাপ্ত হইয়াছিল তাহাতে কোন সন্দেহ নাই। কোন কোন মুসলমান দলে পড়িয়া হরি নাম

কীর্তন করিত বলিয়া শুনা যায়। বৈষ্ণব ধর্মের প্রভাব হিন্দু জাতিকে ইসলাম গ্রহণ হইতে বহুলাংশে রক্ষা করিয়াছিল। একথা সত্য যে সমস্ত বৈষ্ণব কবিরা ইসলাম ধর্মের বিরুদ্ধে লেখনী চালনা করিয়াছিলেন।

বৈষ্ণব সাহিত্যের পাশাপাশি মুসলমানদের বিভিন্ন প্রকার কাব্য ও পুঁথি সাহিত্যের সৃষ্টি হয়। ইহাতেও কতিপয় হিন্দু কবি অংশ গ্রহণ করেন। ময়নামতির গান রচনা করেন কবি ভবানী দত্ত, ইহার সম্পাদনা করিয়াছেন নলিনী কান্ত ভট্টশালী ও বৈকুণ্ঠ নাথ ঃ

"শুনহে রসিক জন এক চিত্ত এক মন।
কহেন ভবানী দাস অপূর্ব কথন ॥

ময়নামতির গানে আলীম, আরবী, আলী (ওলী), সিকদার প্রভৃতি মুসলমানী শব্দ থাকায় ডক্টর শহিদুল্লাহ উহা কোন মুসলমান কবির রচনা বলিয়া মনে করেন।

পুঁথি সাহিত্য মুসলমান কবি সাহিত্যিকদের বাংলা ভাষায় এক বিশিষ্ট অবদান। ইহা মধ্যযুগীয় ভাষা ও সাহিত্যকে বিশেষভাবে উন্নত ও পরিপুষ্ট করিয়াছে। পুঁথি সাহিত্যের আদি কবি শাহ্ গরীবুল্লাহ্। তিনি বিখ্যাত গ্রন্থ আমীর হামজা ও জঙ্গনামার রচয়িতা। সৈয়দ হামজা রচিত বিখ্যাত পুঁথি হাতেমতাই ও আমীর হামজা। মোহাম্মদ সগীর প্রণীত ইউসুফ জলিখা, কবি শাকের মামুদের মধুমালতী বিশেষ উল্লেখযোগ্য। অন্যান্য পুঁথির মধ্যে সত্যপীরের পুঁথি, সোনাভান, লাইলী মজুন, গোলে বাকাওলী, ময়নামতি লোর চন্দ্র উল্লেখযোগ্য।

অনুবাদ সাহিত্যও এই যুগের বিশেষ আকর্ষণীয়। অনুবাদ সাহিত্যে নবী বংশ, কিফায়াতুল মুসলেমীন, য়ুসুফ যুলায়খা, লাইলী মজুন, যিকর নামা, গুলে বাকাওলী, মুসার-সওয়াল, মওতনামা, হাতেম তাই প্রভৃতি। রামায়ণ ও মহাভারতের অনুবাদের বিবরণ ইতিপূর্বে দেওয়া হইয়াছে।

পুঁথি সাহিত্যের ন্যায় পল্লী সাহিত্য বা লোক সাহিত্যেরও কদর এদেশে অপরিসীম। লোক গাঁথা বা লোক কাহিনী, জারীগান, সারীগান, ভাটিয়ালী গান, মুর্শিদা গান, বাউল গান, রাখালী গান লোক-সাহিত্যের পর্যায়ে

পড়ে। এ দেশের মাটে ঘাটে, পথে প্রান্তরে, আলো বাতাসের সহিত মিশিয়া আছে এই লোক-সাহিত্য। বিশ্বের লোক বিজ্ঞান ও লোক সাহিত্যের ইতিহাসে পূর্ব-বাংলার লোক সাহিত্য বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছে। বাংলা সাহিত্যেব ইতিহাসে ইহা এক গৌরবময় ঐতিহ্যের অধিকারী। লোক সাহিত্যের সহিত সমাজের নাড়ির যোগসূত্র অতীব গভীর। শুধু ভাষা ও ভাবের উন্নতি বিধান নহে, ইহা এদেশের সামাজিক ও রাজনৈতিক ইতিহাসের সহিত অঙ্গাঙ্গীভাবে জড়িত।

---

# বাকেরগঞ্জ ও যশোর-খুলনার ইতিবৃত্ত

॥ তের ॥

সুন্দরবন বর্তমানে খুলনা ও বাকেরগঞ্জ জিলার মধ্যে সীমাবদ্ধ। যশোর জিলায় এখন সুন্দরবন বা গভীর জঙ্গল নাই। এক অতি অজানা প্রাচীনকালে এই সমস্ত স্থান অতল সমুদ্রের মধ্যে অবস্থিত ছিল। যুগ যুগ ধরিয়া গঙ্গানদীর পলি দ্বারা এখানে দ্বীপ ও চরভূমি সৃষ্টি হইয়াছিল। এই সব স্থানে যথাসময় জঙ্গল সৃষ্টি হইয়া ব্যাঘ্রের আবাস ভূমিতে পরিণত হইত। যশোর-খুলনা ও বাকেরগঞ্জের প্রায় সর্বত্র পুরাকালে সুন্দরবনে পূর্ণ ছিল, তন্নিমিত্ত এ জিলাত্রয়ের ইতিহাস ও সুন্দরবনের আদি ইতিহাস এক ও অভিন্ন।

যশোর-খুলনা ও বাকেরগঞ্জ গাঙ্গেয় বদ্বীপের দক্ষিণ ভাগ। স্থানিক পুরাতত্ত্ব, বদ্বীপ গঠন, চরভূমি ও জঙ্গল সৃষ্টির বিস্তারিত ইতিহাস গ্রন্থারম্ভেই বর্ণনা করিয়াছি। সামাজিক ও রাজনৈতিক ইতিহাসের পটভূমি ও প্রতিটি বিষয়ের বিস্তারিত বিবরণী যথাস্থানে বর্ণিত হইয়াছে। আমরা অত্র গ্রন্থের প্রথম খণ্ডে প্রাচীন ও আধুনিক সুন্দরবনের ইতিহাস ও তৎসংশ্লিষ্ট অন্যান্য প্রধান ও খুঁটিনাটি বিষয়ের আলোচনা করিয়াছি। দ্বিতীয় খণ্ডে অতি প্রাচীন কাল বা আদিম যুগ হইতে বার ভূঞাদের আমল এবং মোগল যুগের প্রাথমিক পর্যায়ের ঐতিহাসিক ঘটনাবলীর বর্ণনা দিয়াছি। বিস্তৃত ইতিহাসের সঙ্গে সঙ্গে প্রাচীন বঙ্গ বা পূর্ব-পাকিস্তানের অন্যান্য জিলারও সংশ্লিষ্ট ঐতিহাসিক বিষয় সমূহ আসিয়া পড়ায় উহারও বিবরণ দিতে হইয়াছে। ইংরেজ আমল ও মোঘল যুগ এবং বিভাগোত্তরকালীন দেশের সামাজিক ও রাজনৈতিক ইতিহাস দ্বিতীয়খণ্ডে অন্তর্ভুক্ত করা সম্ভব হয় নাই। তবে এই আমলের যে সমস্ত বিষয় আলোচনা প্রসঙ্গে প্রাচীন ঘটনাবলীর সঙ্গে বিশেষভাবে বিজড়িত সেই সমস্ত বিষয়ও যাথাস্থানে লিপিবদ্ধ হইয়াছে। ইতিহাসের ধারাবাহিকতা ও সামঞ্জস্য রক্ষা করিতে সর্বত্র প্রয়াস পাইয়াছি।

কোন একটি জিলার ইতিহাস লিপিবদ্ধ করিতে পার্শ্ববর্তী জিলার ইতিহাস আসিয়া যায়। যশোর-খুলনার প্রাচীন ইতিহাস সর্ব দিক দিয়া এক

ও অভিন্ন। মহাত্মা খানজাহান আলী, হোসেন শাহ, নসরত শাহ, গাজীকালু প্রভৃতির ইতিহাস এ দুই জিলার সহিত অঙ্গাঙ্গীভাবে জড়িত। তেমনই বাকেরগঞ্জ জিলার ইতিহাস খুলনা জিলার পূর্বাংশের সহিত ঘনিষ্ঠ ভাবে সংশ্লিষ্ট। প্রত্যেক জিলার নিজস্ব ইতিহাস ও ঐতিহ্য আছে। প্রতিটি জিলার সংক্ষিপ্ত পরিচয় জিলাওয়ারী ইতিহাস অধ্যয়নে বিশেষ সহায়ক হইবে। তজ্জন্য পৃথকভাবে জিলাওয়ারী সংক্ষিপ্ত বিবরণ দেওয়া হইল। ইতিপূর্বে জিলাদ্বয়ের প্রাচীন রাজনৈতিক ও সামাজিক ইতিহাস বিভিন্ন অধ্যায়ে বর্ণিত হইয়াছে। যে সমস্ত খুঁটিনাটি বিষয় পূর্বোক্ত অধ্যায় সমূহে আলোচনা করা সম্ভব হয় নাই, সেই সমস্ত বিষয় একে একে এখানে সন্নিবেশিত করিতেছি।

## বাকেরগঞ্জ

যশোর-খুলনার ন্যায় প্রাচীন ইতিহাস ও কীর্তিরাজি বাকেরগঞ্জ জিলায় খুব বেশী নাই। এ জিলার প্রাচীন ইতিহাসও দুষ্প্রাপ্য। খলিফাতাবাদ (বাগেরহাট) শুধু খানজাহান আলীর কর্মকেন্দ্র ছিল না। এখানে স্বাধীন বঙ্গের একটি ঐতিহাসিক টাঁকশাল বহুদিন ধরিয়া অবস্থিত ছিল। মোঘল যুগে বঙ্গের ২৪টি সরকার বা জিলার অন্যতম সরকার খলিফাতাবাদের প্রধান নগরী এখানে অবস্থিত ছিল। ঈদৃশ নানা কারণে এখানে জনাকীর্ণ শহর ও অসংখ্য হর্ম্যরাজি নির্মিত হইয়াছিল। মুরলী, যশোর, বারবাজার, মীর্জানগর, ব্রাহ্মণনগর, কাগজপুকুরীয়া, লাবসা, সাতক্ষিরা, ধানদিয়া, ঈশ্বরীপুর (যশোর), বেতকাশী, চাকশ্রী প্রভৃতি ক্ষুদ্র বৃহৎ বহু শহর তুর্ক আফগান আমলে বা উহার পূর্বে ও পরে যশোর-খুলনায় স্থাপিত হইয়াছিল।

বাকেরগঞ্জের ইতিহাস লেখক বিভারীজ সাহেব বলিয়াছেন যে, বরিশালের উত্তরাংশ এক কালে জঙ্গলাকীর্ণ ও নদনদী বিধৌত প্রদেশ ছিল। প্রাচীনকালে শত শত বৎসর ধরিয়া গঙ্গানদীর পলি দ্বারা সমুদ্র তীরে চরভূমি ও জঙ্গল সৃষ্টি হইয়াছিল। এ জিলার গৌরনদী, চন্দ্রদ্বীপ প্রভৃতি নাম নদী ও দ্বীপের পরিচয় বহন করে। বাকেরগঞ্জ জিলায় দ্বীপ ও চরভূমির সংখ্যা খুব বেশী; যথা চর আণ্ডা, চর মমতাজ, চরকুকরী মুকরী, চরগাঁ, চর কাউয়া,

মনপুরা, রাঙ্গাবালী, চর কেওড়া, চর সাঙ্গর, চর জাহাজপুর, চর বদনা, চর করমজি, চরামদ্দি, চরশ্যামরায়, চর খাগকাটা, চর কলমী, চরগাজী প্রভৃতি। শাহাবাজপুর, মনপুরা, চর কুকরী মুকরী প্রভৃতি বড় বড় দ্বীপে অসংখ্য মনুষ্য বসতি বিদ্যমান।

বাকেরগঞ্জ জিলায় জঙ্গল কাটিয়া অসংখ্য গ্রামের প্রতিষ্ঠা হইয়াছিল, সেইজন্য বহু গ্রামের নামের সহিত কাটিযুক্ত শব্দ আছে। যেমন কুলকাটি, ঝালকাটি, সরূপকাটি, কানাইদাসকাটি, বর্ষাকাটি, ঘাঘরকাটি প্রভৃতি। সুন্দরবন বিভাগের ন্যায় নদী নালা ও অসংখ্য খাল বরিশালের সর্বত্র বিদ্যমান। এমন কি বরিশাল শহরের মধ্যে বহু খালের অবস্থিতির জন্য অন্যান্য শহরের ন্যায় আবর্জনাদি নিকাশের পৃথক ব্যবস্থা করিতে হয় না। বাকেরগঞ্জই একমাত্র জিলা যেখানে অসংখ্য নদনদীর জন্য কোন রেল লাইন স্থাপন সম্ভব হয় নাই।

বাকেরগঞ্জ জিলায় কোন সুপ্রাচীন রাজপাট বা শহর ছিল না। তুর্ক-আফগান আমলে বাকলা চন্দ্রদ্বীপ রাজ্যের সৃষ্টি হইয়াছিল। কচুয়া ইহার রাজধানী, পরবর্তী রাজধানী মাধবপাশা। নবাব সিরাজউদ্দৌল্লার সময় আগা বাকের এখানে আসিয়া সেলিমাবাদ ও বোজর্গ উমেদপুর পরগনার শাসনভার ও রাজস্ব আদায়ের দায়িত্ব গ্রহণ করিয়া একটি বাজারের পত্তন করেন। তাঁহার নামানুসারে এই স্থানের নাম হয় বাকেরগঞ্জ। এই স্থান বোজর্গ উমেদপুর পরগনার মধ্যে অবস্থিত। পূর্বে এখানে জিলার হেড কোয়ার্টার ছিল এবং ১৮০১ খৃঃ শাসন কার্যের সুবিধার্থে বরিশাল উঠিয়া যায়। এই স্থান কৃষ্ণকাটি ও খয়েরাবাদ নদীর সঙ্গমস্থলে অবস্থিত। বরিশাল শহরের পূর্ব নাম ছিল গিরিধি বন্দর। বিদ্রোহী কবি নজরুল ইসলাম বরিশালের সৌন্দর্যে মুগ্ধ হইয়া ইহাকে বাংলার ভেনিস নামে আখ্যায়িত করিয়াছেন।

পর্তুগীজরা সর্বপ্রথম বাকলায় একটি ব্যবসায় কেন্দ্র স্থাপন করিয়া উহার নামকরণ করে "গ্রেদ বন্দর" (Great Port)। পর্তুগীজ বা ইটালিয়ানরা ট বা ড কে দ উচ্চারণ করে। বরিশাল শহরের গোড়াপত্তনের পূর্বে পর্তুগীজরা এই স্থানকে "গ্রেদ বন্দর" নামে আখ্যায়িত করিয়াছিল। এই "গ্রেদ বন্দর" রূপান্তরিত হইয়া গিরিধি বন্দরে পরিণত হয়। বরিশাল, বগুরা, কাউনিয়া,

আলীকান্দা ও আমানতগঞ্জ — এই পাঁচটি গ্রাম লইয়া বরিশাল শহরের ভিত্তি পত্তন হয়। ১৮১৯খৃঃ রিচার্ড হান্টার নামক এক ইংরেজের নিকট হইতে বর্তমান বাকেরগঞ্জ কালেকটরির জায়গাটুকু ৫ (সিকা) টাকায় গভর্ণর জেনারেল মার্কুইস অব হেষ্টিংসের নামে ক্রয় করা হয়। এই হস্তান্তর সম্পর্কীয় দলিলে দেখা যায় যে ঐ জমির পরিমান ছিল ৩ কানি বা ২০,৭৩,৬০ বর্গ ফুট।

বাকেরগঞ্জের প্রতিষ্ঠাতা আগা বাকেরের দুর্ভাগ্য যে অধিক দিন রাজকার্য পরিচালনা করিতে না করিতে ১১৬০ বঙ্গাব্দে (১৭৯৩খৃঃ) তিনি স্বীয় পুত্রসহ বিদ্রোহীদের হস্তে নির্মমভাবে নিহত হন। মুসলমানেরা মোঘল আমলে সর্ব প্রথমে এই অঞ্চলেই বসবাস আরম্ভ করে। এখানে কোন প্রাচীন সৌধ নাই। বোরহান খাঁ নামীয় একটি বৃহৎকায় দীঘি মাত্র অতীত দিনের সাক্ষ্য দিতেছে। ইহার নিকটেই বাকেরকাটি নামে একটি গ্রাম আছে। এ জিলার অন্যান্য প্রাচীন স্থান হইতেছে মসজিদবাড়ী, শিয়ালগুনী, শায়েস্তাবাদ, চন্দ্রদ্বীপ, শাহবাজপুর, গৌরনদী, গৈলা-ফুল্লশী, রামসিদ্ধি, বাংলাবাদ প্রভৃতি। অন্যান্য প্রসিদ্ধ স্থানের মধ্যে রহমতপুর, শিকারপুর, বাটাজোড়, চাখার, উলানিয়া, উজিরপুর, সাতুরীয়া, নথুল্লাবাদ। ইদিলপুর ও ফুল্লশীর কথা এবং চন্দ্রদ্বীপের ইতিহাস যথাস্থানে বর্ণিত হইয়াছে। শায়েস্তা খান প্রতিষ্ঠিত শায়েস্তাবাদের নওয়াব মোয়াজ্জেম হোসেন বাকেরগঞ্জের কৃতি সন্তান। তৎপ্রতিষ্ঠিত পুস্তকাগারের খ্যাতি সর্বত্র পরিব্যাপ্ত ছিল। পাক-ভারতের স্বনাম ধন্য জননায়ক, দরিদ্রের বন্ধু সর্বস্বত্যাগী মহাপুরুষ স্বনামধন্য এ, কে, ফজলুল হকের জন্মস্থান এই জিলায়। ফার্সি ভাষায় সুপণ্ডিত, বহু গ্রন্থ প্রণেতা, শিক্ষাবিদ মনীষী অশ্বিনীকুমার দত্তের বাড়ীও এই জিলায়। আরও বহু মনীষীর জন্ম দিয়াছে এ জিলার মৃত্তিকা।

বাকেরগঞ্জ জিলা ৪২৪০ বর্গমাইল এলাকা জুড়িয়া বিস্তৃত। ১৯৬১সালের আদম শুমারী অনুসারে ইহার লোক সংখ্যা ৪২,৬১,৭৬৭। প্রতি বর্গ মাইলে লোক সংখ্যার হার ১০০৫জন। শতকরা শিক্ষিতের হার ২৪·৮। আবহাওয়া মধ্যম,আর্দ্র ও লবনাক্ত। এ জিলার দক্ষিণাংশে খেপুপাড়া অঞ্চলে ও বঙ্গ সাগরীয় দ্বীপে মগ জাতীয় লোকের বসবাস আছে। ইহারা আরাকানের জলদস্যু বা

অত্যাচারী "মগের মুল্লুকের" মগদের বংশধর নহে। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী জঙ্গল আবাদ ও ধান্য ফসল উৎপন্নের জন্য এই সমস্ত মগের পূর্ব পুরুষদিগকে ব্রহ্ম ও চট্টগ্রাম হইতে এখানে আনায়ন করে।

কথিত আছে যে সুগন্ধা বা সুন্ধা নদীর চর পড়িয়া এ জিলার দক্ষিণাংশ সৃষ্টি হইয়াছে। সেলিমাবাদ এবং বাকলা-চন্দ্রদ্বীপ এই নদীর চরে সৃষ্টি হইয়াছিল। বাকেরগঞ্জের দক্ষিণ-পশ্চিমাংশ সুন্দরবন। গ্রন্থের প্রথম খণ্ডে এ বিষয় বিস্তারিত আলোচনা করিয়াছি। বহুকাল ধরিয়া পণ্ডিত ব্যক্তিদের আলোচনার বিষয় "বরিশাল কামানের" কথা যথা স্থানে বিবৃত হইয়াছে। সুন্দরবনের ব্যাঘ্র-হরিণ ছাড়া মেঘনা দ্বীপ ও ভাণ্ডারিয়া বিলে এখনও বন্য মহিষ পাওয়া যায়। শাহাবাজপুর পূর্বে নোয়াখালির অন্তর্গত ছিল। ১৮৫৯খৃঃ ইহা বাকেরগঞ্জ জিলার অন্তর্ভুক্ত হয়। শাহাবাজপুর দ্বীপে ডোরা হরিণ পাওয়া যায়। চিতাবাঘও বাকেরগঞ্জের জঙ্গলে পাওয়া যায় বলিয়া শ্রুত হয়।

বাকেরগঞ্জ জিলার উত্তরে ফরিদপুর জিলা, মেঘনা ও শাহবাজপুর নদী, পশ্চিমে বলেশ্বর নদী ও খুলনা জিলা এবং দক্ষিণে বঙ্গোপসাগর। প্রধান নদী— মেঘনা, বলেশ্বর, তুর্কী, আড়িয়াল খা, নয়া ভাঙ্গানী, সফীপুর, বিষখালি, বিঘাই ও লোহানিয়া। কয়েক শতাব্দী পূর্ব হইতে অধুনা কাল পর্যন্ত প্রায়ই ঝড় ও প্লাবনে এ জিলা আক্রান্ত হইয়া আসিতেছে সে বিষয়ে অন্যত্র বর্ণনা করিয়াছি। বাকেরগঞ্জের প্রধান ফসল ধান, পাট, মরিচ, ইক্ষু ও নারিকেল সুপারী।

বাকেরগঞ্জ জিলার মহকুমা ৫টি, যথা — সদর উত্তর, সদর দক্ষিণ, পিরোজপুর, ভোলা ও পটুয়াখালি। থানার মোট সংখ্যা ৩৪, ইউনিয়নের সংখ্যা ৩২৭, মিউনিসিপ্যাল কমিটি ১টি এবং শহর কমিটি ৫টি। এছাড়া অন্যান্য জিলার ন্যায় ১টি জিলা কাউন্সিল আছে। এ জিলার সর্ব মোট গ্রামের সংখ্যা ৩৭২৩।

প্রবাদ আছে যে কৈবর্ত জেলেরা এ জিলার আদি বাসিন্দা। আদিম অধিবাসী এবং বৌদ্ধরাও এদেশের প্রাচীন অধিবাসী ছিল। ষোড়শ শতকের

মাঝামাঝি সম্রাট আকবরের সময় বাকেরগঞ্জ মোঘল সাম্রাজ্যভুক্ত হয়। ইহার পূর্বে পাঠান ও দেশীয় হিন্দু-মুসলিম অধিবাসী বারভূঞাদের সঙ্গে মিলিত হইয়া মোঘলদের প্রতিরোধ করিয়াছিল।

আইন-ই-আকবরী হইতে জানা যায় যে, "হাসিল নেমক" নামে এক প্রকার কর লবন প্রস্তুত কারকদের নিকট হইতে আদায় করা হইত। শাহবাজপুর ও মনপুবায় প্রচুর লবন পাওয়া যাইত। সুন্দরবনাঞ্চলের লবন শিল্প কি ভাবে ধ্বংস প্রাপ্ত হইয়াছিল সে সম্পর্কে গ্রন্থের প্রথম খণ্ডে সবিস্তারে আলোচনা করিয়াছি। মগ পর্তুগীজ অত্যাচারেব কাহিনীও বিস্তারিত আলোচিত হইয়াছে।

ঢাকা কালেক্টরেটের অধীন ছিল এ জিলা। উক্ত কালেক্টরেটের নাম ছিল ঢাকা জালালপুর। যখন ফরিদপুর ও নোয়াখালি জিলার সৃষ্টি হয় নাই। বাকেরগঞ্জ, ফরিদপুর ও ঢাকা জিলা তখন ঢাকা জালালপুরের অধীন ছিল। ঢাকার কালেক্টব উইলিয়াম ডগলাসের সময় বাকেরগঞ্জ জিলার স্থায়ী জরিপ হয় এবং বাকেগঞ্জেব রাজস্ব আদালত ঢাকায় থাকিয়া যায়। শাসন ও বিচারকার্য পরিচালনার্থে ১৭৯৭ সালে ৭ রেগুলেশান অনুযায়ী ঐ বৎসর বাকেরগঞ্জ জিলার সৃষ্টি হয়।

বৃটিশ অধিকারের সঙ্গে সঙ্গে বাকেবগঞ্জের শস্যশ্যামল ক্ষেত ও ধান্যের খ্যাতি চতুর্দিকে ছড়াইয়া পড়ে। ধান চাউলের জন্যই বাকেরগঞ্জ এলাকার প্রতি বৃটিশ সবকাবের দৃষ্টি পতিত হয়। বাংলার শস্যাগার (Granary of Bengal) বলিয়া এ জিলাব খ্যাতি ছিল। নলছিঠি থানাধীন বারইকরণ নামক স্থানে ১৭৮১ খৃঃ একজন জজ ও ম্যাজিষ্ট্রেট নিযুক্ত করা হয়। তখন বিচার ও শাসন একই ব্যক্তির দ্বারা চালিত হইত। ১৭৮৪ খৃঃ জলদস্যু দমনের জন্য সুন্দরবনাঞ্চলে একজন কমিশনার নিযুক্ত হয়। বারইকরণ হইতে হেডকোয়ার্টার বাকেরগঞ্জে স্থানান্তরিত হয় ১৭৯২ খৃঃ। ১৮৭১ খৃঃ পর্যন্ত রাজস্ব আদায় ঢাকার কালেকটরেটের অধীন ছিল। ঐ বৎসর হইতে বাকেরগঞ্জে রাজস্ব আদায় বিভাগ স্থাপিত হয় এবং সমস্ত দলিল দস্তাবেজ এখানে আনীত হয়। ১৮০১ সালে গিরিধি বন্দরে (গ্রেদবন্দর)

হেডকোয়ার্টার স্থানান্তরিত হয়। গিরিধি বন্দরই পরে বরিশাল নামে অভিহিত হয়।

১৮৭২-৭৩ সালের বেঙ্গল এডমিনিষ্ট্রেশান রিপোর্টে বাকেরগঞ্জ জিলার অন্তর্গত মাদারীপুর মহকুমার নাম দেখা যায়। পরে মাদারীপুর মহকুমা বাকেরগঞ্জ হইতে বিচ্ছিন্ন হইয়া ফরিদপুর জিলার অন্তর্ভুক্ত হয়। ১৮৪৫ খৃঃ ভোলা, ১৮৫৯ খৃঃ পিরোজপুর এবং ১৮৮১ খৃঃ পটুয়াখালী মহকুমার সৃষ্টি হয়।

এইক্ষণ আমরা বাকেরগঞ্জ জিলার প্রাচীন ইতিহাস ও কীর্তিরাজির দিকে পাঠকগণের দৃষ্টি আকর্ষণ করিব। সুন্দরবন আবাদ ও জন বসতি স্থাপনের বিষয় যথাস্থানে বর্ণনা করিয়াছি। তুর্ক-আফগান আমলে দক্ষিণাঞ্চলে জঙ্গল মধ্যে মস্‌জিদ ও বসতবাটি নির্মিত হইয়াছিল। পরে এই সমস্ত এলাকা প্লাবন বা প্রাকৃতিক বিপ্লবের পর জঙ্গলাকীর্ণ হইয়া পড়ে। পটুয়াখালীর অন্তর্গত গুলিশাখালী থানার উত্তর পশ্চিমে মীর্জাগঞ্জের সন্নিকটে জঙ্গল পরিস্কার করার সময় একটি মস্‌জিদ আবিষ্কৃত হয়। তখন ঐ গ্রামের নামকরণ হয় মস্‌জিদবাড়ী। সমসাময়িক কালে খুলনার দক্ষিণে অনুরূপ একটি বৃহৎকায় মস্‌জিদ জঙ্গল ও মৃত্তিকার তলে আবিষ্কৃত হওয়ার জন্য তথাকার নাম হয় মস্‌জিদকুড়। ইহার ইতিহাস অন্যত্র বর্ণিত হইয়াছে।

গৌড় সুলতান বরবক শাহের রাজত্বকালে এক গুম্বজবিশিষ্ট একটি মস্‌জিদ ইং ১৪৬৫ খৃষ্টাব্দে নির্মিত হইয়াছিল। উক্ত মস্‌জিদগাত্রে একখানি আরবী শিলালিপি দেখিতে পাওয়া যায়। উহা এখন কলিকাতাস্থ এশিয়াটিক সোসাইটিতে রক্ষিত আছে। বিভাগ পূর্বে কলিকাতা ছিল বঙ্গের রাজধানী। সেজন্য পৌরাণিক শিলালিপি, মুদ্রা, প্রস্তর মূর্তি প্রভৃতি বহু ঐতিহাসিক নিদর্শন কলিকাতা যাদুঘরে ও অন্যত্র রক্ষিত আছে। সম্ভবতঃ এগুলি ফেরত পাওয়া যায় নাই। সরকার কর্তৃক উহার পুনরুদ্ধার প্রয়োজন আছে বলিয়া মনে করি। আরবী ভাষায় লিখিত আলোচ্য শিলালিপির বঙ্গানুবাদ নিম্নে দেওয়া গেল;

—আল্লার রসুল বলিয়াছেন, যিনি এই জগতে একটি মস্‌জিদ নির্মাণ করিয়া দিবেন, আল্লাহ বেহেশতে তাঁহার জন্য ৭০টি গৃহ নির্মাণ করিয়া

দিবেন। এই মস্‌জিদ সুলতান মাহমুদ শাহের পুত্র, ধর্ম ও রাজ্যের স্তম্ভস্বরূপ আবুল মোজাফফর বরবক শাহের রাজত্বকালে ৮৭০ হিজরীতে মোয়াজ্জাম উজীল খার দ্বারা নির্মিত হয়। "বিভারীজ সাহেব ইং ১৮৭৪ সালে এই মস্‌জিদ অভগ্ন অবস্থায় দর্শন করিয়াছিলেন। তিনি বলিয়াছেন যে বাকেরগঞ্জ জিলার ইহাই একমাত্র প্রাচীন কীর্তির নিদর্শন। কেহ কেহ বলেন ইহাই এই জিলার প্রথম ইষ্টক নির্মিত অট্টালিকা।

বাংলা দেশের অতীব প্রাচীন স্থান গৌরনদী থানার অন্তর্গত রামসিদ্ধি বা বাংলাবাদ। ঢাকার বিক্রমপুর এবং ফরিদপুরের কোটালীপাড়া এবং বাকেরগঞ্জের গৌরনদী অঞ্চলই প্রাচীন বঙ্গের আদি কেন্দ্রস্থল ছিল। বাঙ্গালী কৃষ্টি, বাংলার ঐতিহ্য এবং বঙ্গের অতি প্রাচীন ইতিহাস এখানকারই ইতিহাস। প্রাক বিভাগ যুগের সমগ্র বঙ্গদেশ প্রাচীন বাংলা দেশ নহে। সিলেট প্রাচীন কালে পৃথক দেশ ছিল। কুমিল্লা নোয়াখালী অঞ্চল সমতট রাজ্যাধীন ছিল। রাজশাহী অঞ্চল পৌণ্ড্রবর্ধন বা বরেন্দ্রভূমির অন্তর্গত পৃথক রাজ্য ছিল। যশোর-খুলনা, কুষ্টিয়া কখন প্রাচীন বঙ্গের অধীন ছিল এবং কখনও অন্য নামে কথিত হইত। কিন্তু বাংলাবাদ (গৌরনদী), কোটালীপাড়া, বিক্রমপুর অঞ্চল চির দিনই প্রাচীন বঙ্গের মণিস্বরূপ বিদ্যমান ছিল। সেজন্য এখানকার প্রাচীন ইতিহাস এবং বঙ্গের আদি ইতিহাস এক ও অভিন্ন।

উত্তরবঙ্গ ও পূর্ব বঙ্গের আগত দরবেশদের অব্যবহিত পরে অন্যান্য জিলার ন্যায় বাকেরগঞ্জেও ইস্‌লাম প্রচারের ঢেউ উঠিয়াছিল। মসজিদবাড়ী, কসবা, পিরোজপুর অঞ্চলে সম্ভবতঃ প্রথমেই এই ঢেউয়ের দোলা লাগে।

সৈয়দুল আরেফিন এ জিলার বিখ্যাত ইস্‌লাম প্রচারক এবং সুফী দরবেশ। পটুয়াখালী মহকুমাধীন বাউফল থানার কালিগুঁড়ি গ্রামে তাঁহার কবরগাহ অবস্থিত। প্রবাদ আছে যে দিগ্বিজয়ী তৈমুর লঙ্গের সময় এই দরবেশ মধ্য এশিয়া হইতে বঙ্গে আগমন করিয়াছিলেন। তিনি বাকেরগঞ্জ জিলার ভাটি অঞ্চলে স্বীয় আস্তানা প্রতিষ্ঠা করিয়া ইস্‌লাম প্রচারে রত হন। এই সাধকের চরিত্র মাহাত্মে মুগ্ধ হইয়া বহু বিধর্মী দলে দলে ইস্‌লাম কবুল করিয়াছিলেন।





উপরে : মস্‌জিদবাড়ীর মস্‌জিদ—বাকেরগঞ্জ (জঙ্গল আবাদ করায় সময় ইহা আবিষ্কৃত হয় )— ৪৬৩

নীচে : কসবা মস্‌জিদ ( নবগুম্বজ ), গৌরনদী, বাকেরগঞ্জ—৪৬৫

বাংলাবাদের সন্নিকটে কসবা নামক গ্রাম অবস্থিত। কসবা ফার্সি শব্দ, উহার অর্থ শহর। পাঠানেরা এদেশে আগমন করিবার পর প্রায়ই প্রাচীন শহর ও নগরী তাঁহাদের আবাসস্থল নির্ধারণ করিত। বারবাজার, মুরলী, খলিফাতাবাদ প্রভৃতি স্থানে হিন্দু-বৌদ্ধ সভ্যতার ধ্বংসাবশেষের উপর পাঠানেরা নূতন করিয়া জনপদ ও শহরের পত্তন করিয়াছিল। কথিত আছে যে সাবী খান নামক জনৈক পাঠান ষোড়শ পতকের প্রথম ভাগে কসবা অঞ্চলে আগমন করেন। তিনি সর্ব প্রথম এখানে একটি রাস্তা নির্মাণ করেন। এই রাস্তার পশ্চিম দিকে সাবী খান একটি নব গুম্বজবিশিষ্ট বৃহৎকায় মসজিদ নির্মাণ করিয়াছিলেন। কেহ কেহ বলেন ইহা খানজাহানের সময় নির্মিত। এই মসজিদে প্রস্তর নির্মিত স্তম্ভ আছে এবং সর্বদিক দিয়া ইহা মসজিদকুড়ের মসজিদের ন্যায়। খানজাহান বাকেরগঞ্জের কোন অঞ্চলে লোক পাঠাইয়া আবাদ করেন বা নিজে সেখানে গিয়াছিলেন সেইরূপ কোন প্রমাণ আমাদের হস্তগত হয় নাই। ইহা তাঁহার মৃত্যুর পরে নির্মিত হইয়া থাকিবে। বাকেরগঞ্জের এই প্রাচীন কীর্তিটি সরকারী কর্তৃত্বাধীনে আসিয়া উহার মেরামত ও তত্ত্বাবধান সুচারুরূপে চলিতেছে।

সাবী খান জনহিতকর কার্যের জন্য খ্যাতিলাভ করেন। কথিত আছে যে তিনি কোন পাঠান শাসন কর্তার অধীনে কোতয়াল ছিলেন এবং তদনুসারে পার্শ্ববর্ত স্থানের নামকরণ হয় কোতয়ালী পাড়া বা কোটালীপাড়া। "সাবীখাঁর জাঙ্গাল" বলিলে তাঁহারই সময় নির্মিত প্রাচীন রাস্তা বুঝায়। সাবী খাঁ খনিত একটি প্রাচীন দীঘির তীরে সাবীখাঁর পাড় নামে একটি গ্রাম আছে।

বিভারীজ তদীয় গ্রন্থে সাবীখান সম্পর্কে একটি অত্যদ্ভুত গল্পের অবতারণা করিয়াছেন। উক্ত গল্পের বর্ণনায় জানা যায় যে সাবীখান একজন বিখ্যাত শিকারী ছিলেন। আরও কথিত আছে যে তাঁহার মাতা পিতা কর্তৃক সুন্দরবনের জঙ্গলে বিতাড়িত হন বা তাঁহাকে বনবাস দেওয়া হয়। জঙ্গলের মধ্যে অপরিচিত মাতা ও পুত্রের মধ্যে প্রণয় মিলন ঘটে এবং তাঁহারা বৈবাহিক সূত্রে আবদ্ধ হইয়া বহুকাল যাবৎ স্বামী স্ত্রীস্বরূপ একত্রে বসবাস করেন। পরে মাতা স্বীয় সন্তানের গাত্রে — কোন একটি চিহ্ন দেখিতে পাইয়া পূর্ব পরিচয়ের

কথা প্রকাশ করিয়া দেন। এহেন মারাত্মক ভুলের জন্য সাবীখাঁর অনুশোচনা হয় এবং তিনি মস্জিদ প্রতিষ্ঠা, রাস্তা নির্মাণ এবং দীঘি খনন প্রভৃতি জনহিতকর কার্য করিয়া প্রায়শ্চিত্য করিবার জন্য আদিষ্ট হন। বিভারীজ বর্ণিত এই গল্প নিছক আজগুবি ও কল্পনাপ্রসূত এবং প্রকৃত ইতিহাসকে বিকৃত করণ ও ধামাচাপা দেওয়ার অপকৌশল ভিন্ন অন্য কিছু নহে।

বাকেরগঞ্জ থানার শিয়ালগুণি গ্রামে একটি প্রাচীন মস্জিদ আছে। কথিত আছে যে গাজী নসরত এই মস্জিদ নির্মাণ করেন। এক কালে উহা সুন্দর কারুকার্য শোভিত ছিল। এখনও উহার কিছু কিছু নিদর্শন দৃষ্ট হয়। এখানে একখানি শিলালিপি ছিল বলিয়া জানা যায়। বহু কাল পূর্বে উহা অপসারিত হইয়াছে। ইহার সন্নিকটে পিলখানা বলিয়া একটি গ্রাম আছে। সম্ভবতঃ এখানে এককালে কোন স্থানীয় শাসনকর্তার হস্তীশালা ছিল।

অন্য একটি মস্জিদ নিয়ামতীর সন্নিকটে বিবিচিনি গ্রামে অবস্থিত। কথিত আছে যে নিয়ামতের ভগ্নী চিনিবিবি নামক জনৈক মহিলা এই মস্জিদ প্রতিষ্ঠা করিয়াছিলেন। এই মস্জিদ সুউচ্চ ও বৃহৎকায় একটি ঢিপির উপর নির্মিত হয়।

মেন্দিগঞ্জে একটি পুরাতন মসজিদ আছে। উহার লিপি হইতে জানা যায় যে ১৭১৩ খৃঃ মোহাম্মদ সফি কর্তৃক এই মস্জিদ নির্মিত হইয়াছিল।

শূজাবাদ নলছিটি নদীতীরে অবস্থিত ক্ষুদ্র গ্রাম। ইহা একটি ঐতিহাসিক স্থান। বরিশাল শহর হইতে ৫ মাইল দক্ষিণ-পশ্চিমে অবস্থিত এই গ্রাম। মোঘল সম্রাট শাহজাহানের দ্বিতীয় পুত্র শাহশূজা মগ-বর্গী আক্রমণ প্রতিরোধ কল্পে এখানে একটি দুর্গ নির্মাণ করেন। শাহশূজা বাংলার সুবাদার ছিলেন। শূজাবাদ দুর্গের ভগ্নাবশেষ আজিও দৃষ্ট হয়। দুর্গটি চারি সমকোণা বিশিষ্ট চতুর্ভুজ। মৃন্ময় প্রাচীর দ্বারা বেষ্টিত এই দুর্গের প্রতি কোণে একটি করিয়া ঢিপি স্থাপিত হইয়াছিল। দুর্গ মধ্যে চারিটি ক্ষুদ্র পুকুর রাস্তার দ্বারা চিহ্নিত করা হইয়াছিল। চৌরাস্তার সঙ্গম স্থলে শাহ্‌শূজার আবাসবাটী ছিল।

বাকেরগঞ্জ কালেকটরেটের এক দলিল হইতে জানা যায় যে জনৈক পাঠান মগদের সহিত যুদ্ধ করিতে করিতে মৃত্যুমুখে পতিত হইলে তাঁহার

পরিবারবর্গকে শূজাবাদ গ্রাম দান করা হয়। আসমান সিং এই বংশের শেষ প্রদীপ। ইংরেজ আমলে নরহত্যার অপরাধে ফাঁসি কাষ্ঠে তাঁহার প্রাণদণ্ড হইলে এই বংশের ধারা লয় প্রাপ্ত হয়।

ঝালকাটি থানায় দুইটি দুর্গ আছে। একটি ঝালকাটি থানার সন্নিকটে রূপাসিয়ায় এবং অন্যটি রাজাপুরের নিকটে ইন্দ্রপাশায় অবস্থিত। ইহার কোন ইতিহাস পাওয়া যায় না। মেজর রেনেলের মানচিত্রে বাকেরগঞ্জ জিলার দক্ষিণে আরও দুইটি মৃত্তিকা নির্মিত দুর্গের কথা আছে। একটি সম্ভবতঃ বাউফল থানার সোনারকোটে অবস্থিত ছিল। ইহারই সন্নিকটে কিল্লাঘাটা বা দুর্গের অবতরণ-ঘাট বলিয়া একটি জায়গা আছে। অন্যটির সম্পর্কে কিছুই জানা যায় না।

কথিত আছে যে নবাব সিরাজউদ্দৌলার পতনের অব্যবহিত পরে তাঁহার এক দল অনুগামী শারিকাল নামক স্থানে একটি দুর্গ নির্মাণ করেন। ঘাটি নির্মাণ করিয়া এখান হইতে ইংরেজদিগকে প্রতিরোধ করার ইচ্ছা তাঁহাদের ছিল। কিন্তু ১৭৭৯ খৃঃ ইংরাজেরা এই দুর্গ দখল করিয়া লয়।

বাকেরগঞ্জের অন্যতম প্রধান স্থান বাকলা বা চন্দ্রদ্বীপ। বাকলা নামে কোন শহর ছিল কি না জানা যায় না। বাকলা নামক প্রাচীন স্থান মেঘনা নদীগর্ভে বিলীন হইয়া গিয়াছে। নদীয়া বা নবদ্বীপ অপেক্ষা প্রাচীন বাকলার সংস্কৃত শিক্ষা-কেন্দ্র বৃহৎকায় ও প্রসিদ্ধ ছিল। ঢাকার ইতিহাস প্রণেতা টেইলর বলেন যে, বাকলার পণ্ডিত সমাজ জ্যোতিষশাস্ত্রে বিশেষ দক্ষ ছিলেন। মোঘল আমলে বাকলার নাম হয় ইসমাইলপুর। এই রাজ্যের প্রতিষ্ঠাতা দনুজমর্দন দেব। একটি পৃথক অধ্যায়ে আমরা এ রাজ্যের প্রাচীন ইতিহাস বর্ণনা করিয়াছি। এখন সংক্ষেপে উহার অবশিষ্ট ইতিহাস সংযোজন করিতেছি।

পটুয়াখালী মহকুমার বাউফল থানার মধ্যে তেতুলিয়া নদীর পশ্চিম তীরে কচুয়া নামক স্থানে চন্দ্রদ্বীপের রাজধানী ছিল। মগ জলদস্যুদের অমানুষিক অত্যাচারে অথবা নদী ভাঙনে রাজধানী অন্যত্র স্থানান্তরিত হয়। শ্রীশচন্দ্রের রামপাল লিপিতে চন্দ্রদ্বীপের তারামূর্তি ও মন্দিরের ইঙ্গিত আছে। কচুয়ার রাজবাড়ী ও সমস্ত স্মৃতিসৌধ বিলীন হইয়াছে। মাধবপাশার

রাজবাড়ী জরাজীর্ণ অবস্থায় বিদ্যমান। আমরা সেখানে রাজবংশের কাহাকেও দেখিতে পাই নাই। ইহা এখন পরিত্যক্ত অর্ধভগ্ন রাজপ্রাসাদ। জরাজীর্ণ রাজবাড়ীতে কতিপয় অর্ধভগ্ন অট্টালিকা কালের সাক্ষী হিসাবে দণ্ডায়মান আছে। রাজবাড়ী সংলগ্ন কাত্যায়নী মন্দির, মদনগোপাল মন্দির, মনসা মন্দির ও ভোগ মন্দির নামে কয়েকটি মন্দির আছে। বাকেরগঞ্জ জিলার এককালীন ঐতিহ্যবাহী বিখ্যাত রাজপুরীর জাঁকজমকের কথা মনে পড়িলে যে কোন দর্শকের হৃদয় বিগলিত হইবে। ধ্বংসের অবতাররূপে রাজ প্রাসাদটি বেদনাদায়ক অবস্থায় আজিও দণ্ডায়মান আছে। কিন্তু ঐতিহাসিক রাজবাড়ীর চাকচিক্যের কথা স্মরণ করিলে যে কোন দর্শক অশ্রুজলে সিক্ত হইবেন। কিন্তু সে গৌরবময় দিন আর ফিরিয়া আসিবে না।

আবুল ফজল তদীয় আইনী আকবরীতে চন্দ্রদ্বীপ ও বাকলাকে একই রাজ্য বলিয়া বর্ণনা করিয়াছেন। মোঘল আমলে ইহার নামমাত্র কর ধার্য ছিল। সম্রাট আকবরের রাজত্ব কালে চন্দ্রদ্বীপ রাজ্য ৪টি সরকারে বিভক্ত হয়। যথা :— ১) বাকলা বা ইসমাইলপুর, ২) শ্রীরামপুর, ৩) শাহ্‌জাদপুর, এবং ৪) আদিলপুব বা ইদিলপুর। আবুল ফজল আরও বলিয়াছেন যে, সরকার বাকলা সমুদ্র তীরবর্তী স্থান, এখানে বৃক্ষলতা বেষ্টিত একটি দুর্গ ছিল। ঐ সময় বাকেরগঞ্জ অঞ্চলে এখনকার ন্যায় জলোচ্ছ্বাস হইত। আরও বর্ণিত আছে যে এক বার এইরূপ ভয়াবহ জলোচ্ছ্বাসের সময় রাজা প্রাণ বাঁচাইবার জন্য নৌকায় আরোহণ করেন এবং তৎপুত্র পরমানন্দ রায় বহু লোকজন সমভিব্যাহারে মন্দিরের উপরিভাগে আরোহণ করেন। ব্যবসায়ীরা দলবদ্ধভাবে সুউচ্চ ভূমিতে আশ্রয় গ্রহণ করেন। ৫ ঘণ্টা ব্যাপী প্রলয় ঝটিকা, মুহুর্মুহুঃ বজ্রপাত ও জলোচ্ছ্বাসের প্রলয় কাণ্ড চলিতে থাকে। সমুদ্রের বারিরাশি ও তরঙ্গ মালা প্রলয়ঙ্করী রূপ পরিগ্রহ করে। রাজা নৌকা ডুবিয়া সদলবলে নিধন প্রাপ্ত হন। একমাত্র সুউচ্চ মন্দিরটি ব্যতীত সব কিছুই ধ্বংস প্রাপ্ত হইয়াছিল। এই জলোচ্ছ্বাসে দুই লক্ষ লোকের প্রাণহানি ঘটে (১৫৮৩ বা ১৫৮৪ খৃঃ।)

র‍্যাল্‌ফ ফিচ বলিয়াছেন; "আমি চট্টগ্রাম হইতে বাকলা আগমন করি এবং সেখানে একজন শান্তিপ্রিয় হিন্দু রাজার সাক্ষাৎ পাই। তিনি বন্দুকের সাহায্যে শিকারে দক্ষ ছিলেন। তাঁহার রাজ্য খুব বড় এবং ধনধান্যে ভরা ছিল। এখানে প্রচুর ধান্য, সিল্ক ও সুতী বস্ত্র পাওয়া যাইত। এখানকার ঘরবাড়ী পরিচ্ছন্ন ও উঁচু ছিল। রাস্তাগুলি প্রশস্ত ছিল। লোকের কোমরে একখানি ক্ষুদ্র বস্ত্র জড়ান থাকিত। নারীরা গলায় এবং হস্তে রূপার অলংকার ব্যবহার করিত। তাহারা পায়ে রৌপ্য ও তামার গহনা এবং হস্তে অঙ্গুরীয় ব্যবহার করিত।

দনুজমর্দনের এক অধস্তন বংশধর— একমাত্র কন্যা সন্তান কমলা জীবিত থাকে। কমলার সহিত বলভদ্র বসুব বিবাহ হয়। কমলার পুত্র পরমানন্দ বসু রাজ্যের উত্তরাধিকার লাভ করেন। পবমানন্দের পুত্র জগদানন্দ বাকলার জলোচ্ছ্বাসে প্রাণত্যাগ করেন। কন্দর্প নারায়ণ এই জগদানন্দের সুযোগ্য পুত্র। তিনি রাজধানী কচুয়া হইতে বরিশালের সন্নিকটে মাধবপাশায় স্থানান্তরিত করেন। ইনিই সুবিখ্যাত বার ভুঞার অন্যতম ভুঞা হিসাবে সুপরিচিত।

বঙ্গদেশের স্বাধীনতার ইতিহাসে বার ভুঞাদের দান অপরিসীম। ভুঞা অর্থ ভৌমিক, ভুইমালি বা ভূম্যাধিকারী। প্রভাবশালী জমিদার, রাজা বা স্থানীয় শাসক ভুঞা উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। ১৫৭৬ খৃঃ সম্রাট্ আকবরের সময় দায়ুদ খার মৃত্যুতে গৌড়বঙ্গের স্বাধীনতা লুপ্ত হয়। ইতিমধ্যে মোঘলদের প্রতাপে ভীত হইয়া অসংখ্য পাঠান বঙ্গে আসিয়া স্থানীয় হিন্দু-মুসলমানদের সহিত একযোগে মোঘল শক্তিকে প্রতিহত করিবার চেষ্টা করিত। এই গণজাগরণ ও বিদ্রোহের সময় যঁাহারা স্বাধীনতা রক্ষার জন্য নেতৃত্ব গ্রহণ করেন তাঁহারাই ইতিহাসে ভুঞা নামে খ্যাত।

ভুঞা শব্দ এই আমলের পূর্বেও দৃষ্ট হয় বলিয়া বর্ণিত হইয়াছে। সংস্কৃত অভিধান 'মেদিনীকোষে' "দ্বাদশ রাজকাম" বা বারভুঞার নাম দৃষ্ট হয়। ঘনরাম চক্রবর্তী ও মাণিক গাঙ্গুলী রচিত ধর্মমঙ্গলে এবং বাহরিস্তান গায়েবীতে বারভুঞা নাম দৃষ্ট হয়। আইনী আকবরীতেও ভুঞাদের কয়েকটি নাম দৃষ্ট হয়। র‍্যাল্‌ফ ফিচ ঈসা খানকে বার ভুঞার প্রধান বলিয়া উল্লেখ করিয়াছেন।

বারভূঞাদের পরিচয় দিতে গিয়া সমস্ত লেখকগণ দ্বাদশ জন প্রধান ব্যক্তির ইতিহাস প্রণয়নে এত মতানৈক্যের বেড়াজাল সৃষ্টি করিয়াছেন যে এ বিষয় সিদ্ধান্ত গ্রহণ করা একরূপ দুষ্কর হইয়া পড়িয়াছে। এদেশে ৩৬০ আউলিয়া, পাঁচপীর প্রভৃতি কথাগুলির যে ভাবে উৎপত্তি হইয়াছে তদরূপ 'বারভূঞা' শব্দেরও উৎপত্তি হইয়াছে বলিয়া মনে হয়। কেহ কেহ বলেন যে ১২ মাস ও ৩৬০ দিনে বছর তজ্জন্য কথাগুলির উদ্ভব হইয়াছে। হিন্দুদের বারয়ারী কথাটির উদ্ভব হইয়াছে অনুরূপ ভাবে। "পাঁচপীরের" পাঁচ জনের যেমন সঠিক অস্তিত্ব পাওয়া যায় না। বার ভূঞার দ্বাদশ জনের অবস্থাও অনেকটা তদরূপ। আমরা যথাসম্ভব এই স্বনামখ্যাত ভূঞাদের সংক্ষিপ্ত পরিচয় দিতে চেষ্টা করিতেছি:

(১) খিজিরপুরের মসনদ-ই-আলা ইসা খাঁ ও তদীয় ভ্রাতা মুসাখাঁ — ঢাকা

(২) শ্রীপুরের চাঁদ রায় ও কেদার রায় — ঢাকা

(৩) বাকলার কন্দর্প নারায়ণ রায় — বাকেরগঞ্জ

(৪) ভুলুয়ার লক্ষণ-মাণিক্য — নোয়াখালী

(৫) ভাওয়ালের ফজল গাজী

(৬) চাঁদ প্রতাপের চাঁদ গাজী

(৭) যশোহরের মহারাজ প্রতাপাদিত্য — খুলনা

(৮) বিষ্ণুপুরের বীর হাম্বীর — বাঁকুড়া

(৯) হিজলীর ইসা খান লোহানী ও উড়িষ্যার ওসমান খাঁ।

অন্যান্য ভূঞার মধ্যে দীঘপতিয়া, পুটিয়া, নাটোর ও দিনাজপুরের রাজগণের নাম বিভিন্ন লেখকগণ কর্তৃক আলোচিত হইয়াছে। সাতোরের রামকৃষ্ণের নামও কেহ কেহ অনুমান করিয়াছেন। আমাদের মনে হয় বারভুয়ার নেতা দ্বাদশ জনের অধিক হইবেন। কোন কোন নাম এখনও অজ্ঞাত আছে।

কন্দর্প নারায়ণ ও তৎপুত্র রামচন্দ্র রায়ের বিষয় আমরা এখন সংক্ষেপে আলোচনা করিব। রাজা কন্দর্প নারায়ণ বীর যোদ্ধা ছিলেন। তিনি মগ ফিরিঙ্গিদের সহিত বীর বিক্রমে যুদ্ধ করিয়া স্বীয় রাজ্য রক্ষা করিয়াছিলেন। প্রতাপাদিত্যের সহিত তাঁহার বন্ধুত্ব ছিল। মগ ফিরিঙ্গি দমনে প্রতাপ কন্দর্প নারায়ণকে সাহায্য করিয়াছিলেন। প্রতিবেশী রাজা ভুলুয়ার লক্ষণ-মাণিক্যের

সহিতও কন্দর্প নারায়ণের যুদ্ধ হইয়াছিল। ভুঞাগণ যেমন দেশের স্বাধীনতা রক্ষায় তৎপর ছিলেন তেমনই তাঁহারা আবার পরস্পব ঈর্ষা পোষণ করিতেন। এই ঈর্ষা, আত্মকলহ ও যুদ্ধে পরিণত হইত। এই ভাবে নিজেরা যুদ্ধ বিগ্রহে লিপ্ত হওয়ায় দেশের উপকার অপেক্ষা ক্ষতিই হইত অধিক। প্রজাসাধারণ দেশীয় রাজায় রাজায় যুদ্ধ দর্শনে হতভম্ব হইয়া পড়িত। মোঘল হস্তে ভূঞাদের পতনের মূল কারণ ইহাই।

রাজা কন্দর্প নারায়ণেব মৃত্যুব পর তাঁহার নাবালক পুত্র রামচন্দ্র রাজা হইয়াছিলেন। রামচন্দ্রের বিধবা মাতা প্রতাপাদিত্যেব কন্যা বিমলা বা বিন্দুমতিব সহিত স্বীয় পুত্রেব শুভ বিবাহ স্থির করিয়াছিলেন। রাজপুত্রের বয়স তখন মাত্র ১৫ বৎসর। যথা সময় মাধবপাশায় বিবাহের ধুমধাম পড়িয়া গেল। রাজ তরণীসমূহ ববযাত্রী বহন করিবার জন্য প্রস্তুত হইল। যশোর নগরেও আনন্দের ধুম পড়িয়া যায়। দুই ভুঞা বাজ পরিবারের মধ্যে বিবাহ বন্ধনে সর্বত্র বিপুল সাড়া পড়িয়া গেল। এই বিবাহের সময় সামান্য একটি ঘটনাকে কেন্দ্র করিয়া বহু কিছু ঘটিয়া গেল যাহার ফলে প্রকৃত পক্ষে উভয় রাজ পরিবারে অশান্তির ছায়া নামিয়া আসে। ঈদৃশ নানা কারণে যশোর-খুলনা ও বাকেরগঞ্জের ভুঞাদের পতন ত্বরান্বিত করিয়াছিল।

রামচন্দ্রের বিবাহের রাত্রে রমাই টুঙ্গি নামক জনৈক হাস্যরসিক ভাঁড় রসরঙ্গে মত্ত হইয়া পড়ে। এই লোকটি স্ত্রী বেশে সজ্জিত হইয়া রাজ অন্তঃপুরে প্রবেশ করিয়া মহারাণীর সহিতও রসিকতা করিয়া আসিল। অন্দর মহলের এই ঘটনায় রাণী অপমান বোধ করিয়া রাজ সমীপে সে কথা জানাইয়া দিলেন। প্রতাপাদিত্য ক্রোধে অগ্নিসর্মা হইলেন। রাজাদেশ হইল জামাতা রামচন্দ্র ও রমাই টুঙ্গির শিরশ্ছেদ। প্রতাপের হুকুম অনড়, তাঁহার ভয়ে সকলেই ভীত। কেহ কিছু মুখ ফুটিয়া বলিতে পারিল না। প্রতাপ-কন্যা বিমলা বাসর ঘরে স্বামীকে এই সর্বনাশের কথা গোপনে প্রকাশ করিল। বালক রামচন্দ্র একেবারে মুষড়িয়া পড়িলেন। মহারাণী, যুবরাজ এবং রাজপুরীর মধ্যে হাহাকার পড়িয়া গেল। প্রতাপের নিষ্ঠুরতার কথা সকলেই জানিত। কেহ ভয়ে টু শব্দ করিল না।

অবশেষে উপায় স্থির হইল। যুবরাজ উদয়াদিত্য অতীব কৌশলের সহিত সংগোপনে রামচন্দ্রের পলায়নের ব্যবস্থা করিয়া দিলেন। রামচন্দ্র গভীর নিশীতে বাসর শয্যা ত্যাগ করিয়া দ্রুতগামী বাছাড়ী নৌকায় অতীব সন্তর্পণে আরোহণ করিলেন। তাঁহার দ্রুতগামী তরণী রাজবাড়ী ত্যাগ করিয়া নিরাপদ স্থানে পৌছিলে বাকলার শিশু রাজা রামচন্দ্রের কামান গর্জিয়া উঠিল। নিশাশেষে রাজা প্রতাপাদিত্য কামানের শব্দে বুঝিতে পারিলেন রামচন্দ্র তাঁহার প্রাসাদ হইতে রাত্রেই সরিয়া পড়িয়াছে।

ইতিমধ্যে নানা জনে নানা কথা প্রচার করিতে লাগিল। কেহ কেহ বলিল প্রতাপাদিত্য জামাতার রাজ্য গ্রাস করিবার জন্য এহেন দানবীয় কার্য করিতে উদ্যত হইয়াছিলেন । রামচন্দ্র নিরাপদে মাধবপাশায় পৌছিয়া শ্বশুরালয় ও স্বীয় পত্নী বিমলার সহিত সর্ব প্রকার সম্পর্ক রহিত করিয়া দিলেন। এদিকে রামচন্দ্রও নানা দিক দিয়া বিপদগ্রস্থ হইয়া পড়িলেন। আরাকান রাজ পর্তুগীজদের হস্ত হইতে সন্দ্বীপ অধিকার করিয়া বাকলা রাজ্য আক্রমণ করিলে রামচন্দ্র তাঁহার সহিত সন্ধি স্থাপন করেন।

এদিকে প্রতাপ কন্যা বিমলা সুন্দরী কৈশোর অতিক্রম করিয়া যৌবনে পদার্পন করিয়াছেন। বিবাহের কয়েক বৎসর পরে বিরহী কন্যা অকস্মাৎ একদিন স্বামী সন্নিধানে যাইতে মনস্থ করিয়া পিতার নিকট আবদার করিলে প্রতাপ উহাতে সম্মতি দিলেন। বহু ধনরত্ন ও লোকজন সহ রূপবতী রাজকন্যা স্বামী সন্ধানে নৌকাযোগে যাত্রা করিলেন। যথা সময় মাধবপাশার রাজবাড়ীর সন্নিকটে নদী তীরে তরণী নঙ্গর করিল । কিন্তু রাজা রামচন্দ্র এই সংবাদ জানিয়াও স্ত্রীকে গ্রহণ করিলেন না। নৌকা মধ্যে বিমলার বিষাদময় দিনগুলি অতিবাহিত হইতে লাগিল। এই সময় স্থানীয় লোকেরা অশেষ কৌতুহলের সহিত নদীতীরে দলে দলে আসিয়া নব বধূ দর্শন মানসে ভীড় জমাইতে লাগিল। বিপুল জন সমাগমের জন্য সেখানে হাট বাজার বসিয়া গেল এবং সে হাটের নামকরণ হইল "বৌ - ঠাকুরাণীর হাট।" অবশেষে এইরূপ দোটানার মধ্যে রাজমাতা পুত্রবধুকে রাজবাড়ীতে আনিবার জন্য স্বয়ং নৌকায় গমন করিলেন। শাশুড়ী ও বধু মাতার এহেন অপূর্ব মিলনে চারি দিকে ধন্য ধন্য




বামে :— সরকার মঠ, মাহিলারা, বাকেরগঞ্জ।

দক্ষিণে :— গোবিন্দপুর মঠ— বাকেরগঞ্জ





বামে :— সুতালরী মঠ, বাকেরগঞ্জ,

দক্ষিণে :— "পঞ্চরত্ন মন্দির, নলডাঙ্গা, যশোর।

পড়িয়া গেল। রাজ মাতার অনুরোধে রামচন্দ্র তাঁহাকে গ্রহণ করিয়া সুখী দাম্পত্য জীবন অতিবাহিত করিয়াছিলেন।

এই ঐতিহাসিক ঘটনা অবলম্বনে মহাকবি রবীন্দ্রনাথ তাঁহার বিখ্যাত উপন্যাস "বউ ঠাকুরাণীর হাটে" চমকপ্রদ বর্ণনা দিয়াছেন। ঐতিহাসিক ঘটনাবলীর বিকৃতি থাকিলেও এই উপন্যাস রবিবাবুর তুলিকায় সুন্দর রূপ পরিগ্রহ করিয়াছে। কিন্তু বউ ঠাকুরাণীর হাট নামে আমরা সেখানে কোন হাট দেখিতে পাই নাই। নদীতীরবর্তী ঘাটের চিহ্ন আছে কিন্তু বহু পূর্বে সে হাট উঠিয়া গিয়াছে।

বিমলার গর্ভে রামচন্দ্রের কীর্তিনারায়ন ও বাসুদেব নামে দুই পুত্র জন্ম গ্রহণ করে। পিতার মৃত্যুর পর কীর্তিনারায়ন রাজা হইয়াছিলেন। তিনি নৌযুদ্ধে বিশেষ দক্ষ ছিলেন। মেঘনা তীরবর্তী স্থান হইতে ফিরিঙ্গিদের উৎখাত করিয়া তিনি ঢাকার নবাবের সহিত সখ্যতা স্থাপন করেন। তাঁহার মৃত্যুর পর ভ্রাতা বাসুদেব রাজা হইয়াছিলেন।

এই জিলার বিভিন্ন স্থানে বহু দীঘি আজিও প্রচীনত্বের সাক্ষ্য বহন করিতেছে। পুরাকালীন দীঘি সমূহের মধ্যে কচুয়ার কমলা সাগর, বরিশালের ৬ মাইল পশ্চিমে মাধবপাশায় দুর্গাসাগর দীঘি অবস্থিত। অন্যান্য দীঘির মধ্যে রামসাগর, শুকসাগর, কন্দর্পনারায়নের দীঘি, গজনীর দীঘি, পরেশ সাগর, বিবির পুকুর প্রভৃতি বিশেষ উল্লেখযোগ্য।

মুসলীম কীর্তির পাশাপাশি বাকেরগঞ্জ জিলার বহু হিন্দু কীর্তি বিদ্যমান ছিল। এ জিলার গৌরনদী থানার মাহিলারা গ্রামে একটি সুউচ্চ মঠ অভগ্ন অবস্থায় আজিও বিদ্যমান। এই মঠ সরকারের মঠ বলিয়া পরিচিত। প্রত্নতত্ত্ব বিভাগের এক বিবরণীতে জানা যায় যে ১৭৪৬-৫৬ খৃষ্টাব্দের মধ্যে বাংলার নবাব আলীবর্দিখাঁর রাজত্বকালে উহা স্থানীয় হিন্দু সমাজ কর্তৃক নির্মিত হয়। ইহা নিঃসন্দেহে একটি হিন্দু মঠ।

এই জিলার গোবিন্দগঞ্জ গ্রামে আরও একটি প্রাচীন হিন্দু মঠ আছে। সরকার মঠ অপেক্ষা ইহার উচ্চতা কিছু কম। এই মঠের উপর আগাছা জন্মিয়া উহার ধ্বংস ত্বরান্বিত করিতেছে। সুতালরী গ্রামে আর একটি অনুরূপ মঠ ছিল।

ইহার উপরিভাগ ভাঙ্গিয়া গিয়াছিল। জনৈক প্রতিপত্তিশালী হিন্দু তদীয় মাতার সমাধিপরি এই মঠ নির্মাণ করিয়াছিলেন। সম্প্রতি ইহা কীর্তনখোলা নদীগর্ভে বিলীন হইতে চলিয়াছে।

## যশোর

যশোর অতীব প্রাচীন স্থান। প্রাচীন কাল হইতে যশোর নামের উৎপত্তি হইয়াছে। যশোর আরবী শব্দ, উহার অর্থ সাঁকো। কানিংহাম তদীয় ভারতের প্রাচীন ভূগোল গ্রন্থে বলিয়াছেন যে, এক কালে যশোরের সর্বত্র নদীনালায় পূর্ণ ছিল। স্থানে স্থানে বহু দ্বীপও ছিল। বর্তমান যুগের ন্যায় রাস্তাঘাট কিছুই ছিল না। নৌকাই এক স্থান হইতে অন্যস্থানে যাতায়াতের একমাত্র বাহন ছিল। নদী বা খালের উপর যখন সাঁকো নির্মিত হইতে থাকে তখন এই স্থানের নাম মুরলী হইতে যশোরে পরিবর্তিত হয়। কেহ কেহ বলিয়াছেন যে খানজাহান বাঁশের সাকো নির্মাণ করিয়া ভৈরব নদী পার হইয়া মুরলীতে আগমন করেন। এই বাঁশের সাঁকো হইতে যশোর নামের উৎপত্তি হইয়াছে। কিন্তু প্রকৃত পক্ষে শেষোক্ত মতের কোন সমর্থন খুঁজিয়া পাওয়া যায় না। যশোর নাম খানজাহান আলীর পূর্ব হইতে ছিল। মুরলী বা যশোর-টলেমী বর্ণিত গঙ্গরোজিয়া। আনুমানিক অষ্টম শতকে বৌদ্ধ গ্রন্থ "আর্য মঞ্জুশ্রী মূলকল্পে" যশোর নাম দৃষ্ট হয়। উহাতে আছে — "উপ বঙ্গে যশরাহ্য দেশঃ কানন-সংযুক্তা।" ইহাতে সহজেই হৃদয়ঙ্গম করা যায় যে সমগ্র যশোরাঞ্চল বন জঙ্গলে পূর্ণ ছিল। বর্তমানের খুলনা-বাকেরগঞ্জের ন্যায় যশোরও নদ-নদী বিধৌত দেশ ছিল। নদ নদীর পার্শ্বেই ছিল সুন্দরবন ও জঙ্গল। সেজন্য কোন কোন গ্রামের জঙ্গল গাঁ, জঙ্গলবাদাল বা অনুরূপ নামকরণ হইয়াছে। বর্তমান যশোরকে সুন্দরবনাঞ্চল বলা যাইতে পারে। কিন্তু প্রাচীনকালে যশোরই ছিল সুন্দরবন দিয়ে ঘেরা। ইরান ও আরব সীমান্তের একটী ঐতিহাসিক স্থানের নাম যশোর। উহার সহিত এই যশোরের কোন সম্পর্ক স্থাপন করা যায় না।

বারভূঞার রাজা প্রতাপাদিত্যের রাজধানীর নাম হইয়াছিল যশোহর,

যশোর নহে। নাম ও স্থান উভয়ই পৃথক। প্রাচীন যশোর হইতে সুন্দরবন সংলগ্ন যশোহর নগরী প্রায় ৭৫ মাইল দক্ষিণে অবস্থিত। ইহাকে বর্তমানে ঈশ্বরীপুর বা যশোরেশ্বরীপুর বলা হয়। ইহা সাতক্ষীরা মহকুমার শ্যামনগর থানার মধ্যে অবস্থিত। গৌড়ের যশ হরণ করত তথাকার আনীত ধনরত্নের সাহায্যে যশোহর (যশ হরণকারী) নগরীর প্রতিষ্ঠা হইয়াছিল। যশোহরকেও এখন যশোর বলা হয়। একটি খুলনা জিলার অন্তর্গত প্রতাপাদিত্যের যশোর এবং অন্যটি যশোর জিলা ও বর্তমান যশোর শহর।

খানজাহানের বহু পূর্বে যশোর-বারবাজার অঞ্চলে হিন্দু-বৌদ্ধ শহরের অবস্থান ছিল বলিয়া অনুমিত হইয়াছে। বিহার হইতে স্বয়ং বুদ্ধদেব সমতট যাইবার পথে যশোরাঞ্চলে বৌদ্ধ ধর্ম প্রচার করেন বলিয়া অনুমিত হয়। চীন পরিব্রাজক হুয়েনসাঙ ও তাম্রলিপ্ত (তমলুক) হইতে এই পথ দিয়া সমতট ও সিলহটে গিয়াছিলেন। সেই প্রাচীন আমলের কীর্তিরাজির নাম নিশানার কোনই চিহ্ন নাই। উহার কোন ইতিহাসের সন্ধান পাওয়া একেবারেই দুষ্কর। ময়নামতী বা মহাস্তান গড়ের ন্যায় বারবাজারে খননকার্য চালাইলে কিছু লুপ্ত ইতিহাসের উদ্ধার হইতে পারে। অত্র গ্রন্থে হোসেন শাহ, খানজাহান, গরীব শাহ ও বোরহান শাহ, যবন হরিদাস, গাজী কালু ও মুকুট রায় প্রভৃতি প্রসঙ্গে যশোরের প্রাচীন ইতিহাস সবিস্তারে বর্ণিত হইয়াছে। এখন অবশিষ্ট ইতিহাস লিপিবদ্ধ করিতেছি।

ভরতভয়না যশোর জিলার অতীব প্রাচীন স্থান। এখানকার সুউচ্চ মৃত্তিকার টিপি দর্শনে ইহা সহজেই অনুধাবন করা যায়। প্রবাদ আছে যে, এককালে এখানে ভরত রাজার বাড়ী ছিল এবং এই রাজবাড়ীর দক্ষিণে প্রকাণ্ড নদী এবং নদীর দক্ষিণ পার হইতে সুন্দরবনের প্রারম্ভ ছিল। এই মতানুসারে ভরত রাজার নামানুসারে এই স্থানের নামকরণ হয় ভরতভয়না। এখনও স্তূপ ও টিপির মধ্যে খোঁজ করিলে বহু মৃত্তিকা নির্মিত মূর্তি পাওয়া যায়। এইরূপ একটি পোড়া মাটির মূর্তি ভরতভয়না হইতে জনৈক অনুসন্ধিৎসু ব্যক্তি আমাকে আনিয়া দিয়াছিলেন। প্রায় ৪০ বৎসর পূর্বে এই গ্রামে একটি মসজিদ আবিষ্কৃত হয়। মসজিদ না হিন্দু মন্দির ইহা লইয়া যশোর দেওয়ানী আদালতে

মোকদ্দমা হয়। সৈয়দ নওশের আলীর চেষ্টায় মুসলমানেরা জয়লাভ করে। এখানে হিন্দু-বৌদ্ধ আমলের শহর ছিল, পরে পাঠানেরা এখানে বসবাস করে তাহা সহজেই অনুমেয়।

গৌড়-বঙ্গের একটি ঐতিহাসিক টাঁকশাল মোহাম্মদাবাদে (উত্তর যশোর) অবস্থিত ছিল। হোসেন শাহ, তৎপুত্র নসরত শাহ ও গিয়াসউদ্দীন এই টাঁকশাল হইতে মুদ্রাঙ্কন করিয়াছিলেন। আইন-ই-আকবরী হইতে জানা যায় যে শেরশাহ মোহম্মদাবাদ আক্রমণ করিলে হোসেন বংশীয় জনৈক নৃপতি তাঁহার গতিরোধ করেন সে বিষয় অন্যত্র আলোচনা করিয়াছি। শেরশাহ বঙ্গের অন্যতম স্বাধীন সুলতান। যশোর হইতে ভূষণা (ফতেহাবাদ) পর্যন্ত তিনি এক দীর্ঘ রাস্তা নির্মাণ করেন। এই রাস্তা দিয়া শের শাহের আমলে ডাক চলাচল করিত। বৈরইল গ্রামে নব গঙ্গার তীরে একটি ডাক চৌকির অফিস ছিল। এখনও লোকে ঐ স্থানকে চৌকির ভুই বলিয়া থাকে। এ জিলার শৈলকুপা গ্রামে একটি প্রাচীন মসজিদ ও মাজার আজিও হোসেনশাহী বংশের কীর্তি ঘোষণা করিতেছে। দরগাপাড়ায় এই মসজিদ অবস্থিত। কথিত আছে যে নাসির শাহ (নসরত শাহ) একদা রাজধানী গৌড় হইতে ঢাকা যাইবার পথে এই স্থানে অবস্থান করেন। মওলানা মোহাম্মদ আরব তাঁহার সঙ্গে ছিলেন। তিনি খ্যাত নামা দরবেশ ও রাজ মোর্শেদ বা ধর্মগুরু। মাওলানা সাহেব এই স্থানের প্রাকৃতিক সৌন্দর্যে মুগ্ধ হইয়া স্থায়ীভাবে আস্তানা নির্মাণ করিয়া তথায় বসবাস আরম্ভ করেন। তাঁহার শিষ্য, হাকিম খাঁ, সৈয়দ শাহ, আবদুল কাদের বাগদাদী এবং একজন ফকিরও সেই দলভুক্ত ছিলেন। সুলতানের আদেশে এখানে কিছু লাখেরাজ সম্পত্তি প্রদত্ত হয় এবং তাঁহার নামানুসারে স্থায়ী মৌজার নাম হয় নাসিরপুর। শৈলকুপার মস্‌জিদ একটি প্রাচীন কীর্তি, উহা সরকারী তত্ত্বাবধানে নূতন আকারে মেরামত হইয়া সযত্নে রক্ষিত হইতেছে। এই মস্‌জিদের পুরাতন কাঠামো দূরীভূত হইয়া একেবারে নূতন রূপ পরিগ্রহ করিয়াছে। ইহা গৌড় পাণ্ডুয়া ও খলিফাতাবাদের স্থাপত্য শিল্পের ন্যায়।

আইন-ই-আকবরী হইতে জানা যায় যে উত্তর যশোর সরকার মোহাম্মদাবাদের অন্তর্গত ছিল। বঙ্গদেশ তখন ২৪টি সরকার বা জিলা ছিল, তন্মধ্যে মোহাম্মদাবাদ একটি এবং এ জিলার পশ্চিম দক্ষিণ ভাগ সরকার খলিফাতাবাদের অধীন ছিল। মোহাম্মদাবাদ গৌড়বঙ্গের অন্যতম টাঁকশাল। এই প্রাচীন স্থানের কোন সঠিক ইতিহাস পাওয়া যায় না।

মোঘল রাজত্বকালে যশোর একজন ফৌজদারের অধীন শাসিত হইত। ইরানের বাদশাহ শাহ ইসমাইলের অন্যতম বংশীয় মীর্জা সফশিকান শাহজাহানের সময় যশোরের ফৌজদার ছিলেন। ফৌজদার নুরুল্লা খানের সময় যশোর, হুগলী ও বর্ধমান একই সঙ্গে শাসিত হইত। মহানগরী কলিকাতা তখন সম্ভবতঃ জঙ্গলে পূর্ণ ছিল। এই সময় সুভাসিং ও রহিম খানের বিদ্রোহ দেখা দেয়। নূরুল্লা খান বিদ্রোহ দমনে ব্যর্থকাম হইলে জবরদস্ত খান তাঁহার স্থলাভিষিক্ত হন। তিনি জবরদস্তীমূলক শাসনের মাধ্যমে বিদ্রোহী পাঠানদের ভাগীরথীর অন্যতীরে বিতাড়িত করেন। মোঘল রাজত্বের শেষদিকে মোহাম্মদপুরের সীতারাম রায়ের আধিপত্য বিস্তৃত হয়। সীতারাম রায় দুর্ধর্ষ শাসক ছিলেন। বীর যোদ্ধা হিসাবে তাঁহার খ্যাতি ছিল। তাঁহার সেনাপতির নাম ছিল মেনাহাতী। চাচড়ার জমিদারী ও রাজবংশের সৃষ্টি হয় মানসিংহের সহিত সহযোগিতা এবং প্রতাপাদিত্যের পতন ঘটাইয়া। মোঘল ও ইংরেজ আমলে এই ভাবে দেশের সর্বনাশ করিয়া অনেকে রাজা ও জমিদার বনিয়া যাইতেন। কালের কষাঘাতে সে সব ধ্বংস হইয়া গিয়াছে। সীতারাম রায়, চাঁচড়া, নলডাঙ্গা প্রভৃতি রাজবংশের ইতিহাস এখানে আমাদের আলোচ্য বিষয় নহে।

মোঘল আমলে যশোর অঞ্চলের শাসনকেন্দ্র ছিল মীর্জানগর। ত্রিমোহিনী ও মীর্জানগরে মোঘল ফৌজদার শাসন এলাকার প্রাণকেন্দ্র ছিল। এখানে সেকালের বহু কীর্তি বিদ্যমান। মীর্জানগরের নওয়াব বাড়ী মোঘলদের শেষ কীর্তি। একটি প্রচীন মস্‌জিদ সে যুগের সাক্ষ্যস্বরূপ হইয়া আছে। সম্প্রতি মীর্জানগরের ঐতিহাসিক কামানটি স্থানান্তরিত করিয়া যশোর-খুলনা ও নড়াইল রাস্তার সঙ্গম স্থলে স্থাপিত হইয়াছে। বাংলার সুবাদার শায়েস্তা খাঁর

সময় যশোরের ফৌজদারের পদ বিলুপ্ত হয়। তখনও মুরলীতে একটি ফৌজদারী কাছারী অবস্থিত ছিল।

বর্তমান যশোর জিলা ২৫৪৭ বর্গ মাইল এলাকা জুড়িয়া বিস্তৃত। এ জিলর লোক সংখ্যা ২১, ৯০, ৯৫৯ জন। প্রতি বর্গ মাইলে শতকরা লোক সংখ্যার হার ৮৬০ জন। শিক্ষিতের হার ১৬'৮২। এখানে আর্য, দ্রাবিড়, মোঙ্গল ও আদিম অধিবাসীরা বাস করিত। যশোর শহরের লোক সংখ্যা ৬৯৩০৪। এ জিলার উত্তরে কুষ্টিয়া, পশ্চিমে কুষ্টিয়া ও ২৪ পরগনা, পূর্বে ফরিদপুব এবং দক্ষিণে খুলনা জিলা অবস্থিত। যশোর সদর, নড়াইল, মাগুরা ও ঝিনিয়াদহ এ জিলার চারিটি মহকুমা। থানার সংখ্যা ২০, ইউনিয়ন ১৯৭টি, পৌর কমিটি ১, শহর কমিটি ৩, এবং গ্রামের মোট সংখ্যা ৩৪৭৩। দেশ বিভাগের সময় র‍্যাডক্লিফ রোয়েদাদে বনগাঁ ও গাইঘাটা থানাদ্বয় যশোর হইতে বিচ্ছিন্ন হইয়া পশ্চিম বঙ্গভুক্ত হইয়া যায়। বনগাঁ পূর্বে যশোরেব অন্তর্গত একটি মহকুমা ছিল। মধুমতি নদীর পূর্বতীরে আলফাডাঙ্গা থানা এবং মাগুরা মহকুমাধীন মোহাম্মদপুর থানার ৪টি ইউনিয়ন ১৯৬০ সালে যশোর হইতে বিচ্ছিন্ন করিয়া ফরিদপুর জিলার অন্তর্ভুক্ত হয়।

মুর্শিদাবাদের নবাব সরকারের পতনের পর ইষ্ট ইণ্ডিয়া কোম্পানি দেওয়ানী বিভাগ কলিকাতায় স্থানান্তরিত করেন। ১৭৭২ খৃঃ কোম্পানী সরকার যশোর বা মুরলী কসবায় রাজস্ব সংগ্রহের জন্য একজন কালেক্টর নিযুক্ত করেন। কিছু দিন পরে এই ব্যবস্থার অবসান হয়। ২৭৮২ খৃঃ মোঘল ফৌজদারের ন্যায় একজন শাসক বা ম্যাজিষ্ট্রেট যশোরের জন্য নিয়োজিত হয়। সেই সময় যে কোর্ট কাছারী স্থাপিত হয় উহাকে লোকে মুরলীর কাছারী বলিত, যশোর নামেও অবিহিত করিত। ১৭৮৯ খৃঃ এই সমস্ত অফিস মুরলীর পার্শ্ববর্তী কসবা বা সাহেবগঞ্জে স্থানান্তরিত হয়। তখন হইতে এই স্থানের নাম স্থায়ীভাবে যশোর এবং সমগ্র জিলার নামও যশোর হয়। এইভাবে প্রাচীন মুরলী নাম ধীরে ধীরে পর্দার অন্তরালে চলিয়া যায়।

সমুদ্র হইতে দূরে অবস্থিত বলিয়া খুলনা-বাকেরগঞ্জের ন্যায় সামুদ্রিক প্লাবন বা জলোচ্ছ্বাসের কোন ভীতি যশোর জিলার নাই। এ জিলার





উপরে : শিব মন্দির চাঁচড়া, যশোর।

নীচে : রাণীভবানী প্রতিষ্ঠিত মন্দির, মোহাম্মদপুর, যশোর।

পশ্চিমাংশ উঁচু এবং পূর্ব ভাগ নিম্ন। সেজন্য পূর্বাংশে মধ্যে মধ্যে বন্যার প্রকোপ দেখা দেয়। যশোরে অসংখ্য বিল আছে। নদী ও খালের সংখ্যা খুব কম। মাথাভাঙ্গা, গড়াই, মধুমতী, কুমার ও নবগঙ্গা জিলার প্রধান নদী। কপোতাক্ষী ও ভৈরব একরূপ মজিয়া গিয়াছে। ঢেউয়ের তাণ্ডবের জন্য নদীর নাম হইয়াছিল ভৈরব। এখন মরানদীর উপর চাষীরা ফসল ফলাইতেছে। ইহাই নিয়তির খেলা। মধুমতি দিন দিন হীনবল হইয়া পড়িতেছে।

যশোর গেজেটিয়ার প্রণেতা এল, এস, এস ওমালী আই, সি, এস বলিয়াছেন যে ঝিনিয়াদহ মহকুমায় ইংরেজরা রাজত্বের প্রথম দিকে অশ্বারোহণ করিয়া বন্য মহিষ শিকার করিত। এখনও জঙ্গলাকীর্ণ স্থানে চিতাবাঘ ও বন্য শুকর আছে। বন্য শুকরে কোন কোন স্থানে পান ও ইক্ষু ফসলের ক্ষতি করিয়া থাকে। যশোরে প্রচুর পরিমাণে ধান্য ও পাট উৎপন্ন হয়। বাকেরগঞ্জ ও খুলনার ন্যায় এ জিলায় নারিকেল সুপারীর বাগিচা নগণ্য। এখানে প্রচুর আম, কাঠাল ও লিচু জন্মিয়া থাকে। খেজুর গুড়ের জন্য এ জিলা বিখ্যাত। কোটচাঁদপুরের চিনির কারখানাসমূহ এক সময় দেশের চাহিদা মিটাইত। এই কুটির শিল্প বহু পূর্বে বিলুপ্ত হইয়াছে।

যশোরের প্রাচীন ঐতিহাসিক স্থান অসংখ্য। যথাস্থানে এই সমস্ত স্থানের বিবরণী দেওয়া হইয়াছে। চাঁচড়ার রাজবাড়ী ও শিবমন্দির যশোর শহরেই অবস্থিত। সীতারামের বহু কীর্তি নদীগর্ভে বিলীন হইয়াছে। রাণী ভবানী প্রতিষ্ঠিত মন্দিরটি এখনও বিদ্যমান আছে। নলডাঙ্গার রাজবাড়ীর চিহ্ন নাই বলিলে চলে। কপোতাক্ষী তীরে সাগরদাড়ী গ্রামে কবি মাইকেল মধুসূধন দত্তের জন্ম ভূমি। তাঁহার অমিত্রাক্ষর ছন্দ এক অভিনব অবদান। বহু কাব্যের মাধ্যমে বাংলা ভাষার সেবা করিয়া তিনি অমরত্ব লাভ করিয়াছেন। ছতিয়ানতলার মুন্সি মেহেরুল্লাহ এ জিলার কৃতি সন্তান। যশোরবাসীরা একটি রেলষ্টেশানের নাম "মেহেরুল্লা নগর" রাখিয়া সকলের ধন্যবাদার্হ হইয়াছেন। এ জিলার মৃত্তিকা আরও অসংখ্য হিন্দু-মুসলীম কৃতি সন্তানের জন্ম দিয়াছে।

## খুলনা

খুলনা জেলার অধিকাংশ এলাকা পূর্বে ২৪ পরগনা ও যশোরের অধীন ছিল। খুলনা সদর ও বাগেরহাট যশোর এবং সাতক্ষিরা মহকুমা ২৪ পরগনা হইতে বিচ্ছিন্ন করিয়া খুলনা জিলার সৃষ্টি হয়। আইন-ই-আকবরী হইতে জানা যায় যে যশোরের দক্ষিণ-পশ্চিমাংশ এবং খুলনার উত্তরাংশ সরকার খলিফাতাবাদেব অধীন ছিল। ইহাবই দক্ষিণে সুন্দরবন অবস্থিত ছিল। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর আমলে লবন কর আদায়ের জন্য খুলনায় রায়মঙ্গল এজেন্সির প্রধান অফিস ছিল।

ইংরেজ আমলের প্রথম দিকে খুলনার পূর্ব তীরে জন বড রেণী নামে একজন অত্যাচারী নীল কুঠিয়াল বাস করিতেন। স্থানীয় হিন্দু জমিদার শিবনাথ ঘোষের মধ্যে প্রায়ই তাঁহার দাঙ্গা হাঙ্গামা হইত। এই দাঙ্গা নিরোধের উদ্দেশ্যেই এখানে নয়াবাদ নামে একটি থানা প্রতিষ্ঠিত হয়। তখন খুলনার লোকে পদব্রজে যশোর গিয়া কোর্ট-কাছারী করিত। ১৭৮১ খৃঃ পর্যন্ত এই থানার অস্তিত্ব ছিল। ১৮৪২ খৃঃ যশোর জিলাধীন খুলনা মহকুমার সৃষ্টি হয়। ইহাই বঙ্গের প্রথম মহকুমা এবং মিঃ শোর ছিলেন প্রথম এস, ডি, ও। বর্তমান ডেপুটি কমিশনারের কুঠিতে এস, ডি, ও, অফিস স্থানান্তরিত হয়। তখন খুলনা শহর মীর্জাপুরের মাঠ নামে অভিহিত হইত। ১৮৮১ খৃঃ কলিকাতা হইতে প্রকাশিত দৈনিক "ষ্টেটসম্যান" পত্রিকার ২রা মে তারিখের এক খবরে প্রকাশিত হয়;

"New District : From the first instant the much talked new district of Khnlna formed of the Sub-division of Satkhira, Narail, Khulna and part of Basirhat has been organised at Head quarters of the Sub-division bearing the name of the district. The district is a third class one, having a district Magistrate and Collector at its head of affairs. The chief civil authority for the time being is a Subordinate judge. The civil and the Sessions Judge of Jessore, it has been arranged will hold Sessions from time to time at the Head quarters."

অর্থাৎ, "নূতন জিলা: সাতক্ষিরা, নড়াইল, খুলনা ও বশিরহাট মহকুমার অংশ বিশেষ লইয়া পহেলা তারিখ হইতে খুলনা নামে নূতন একটি জিলার স্থষ্টি হইল। জিলার নামকরণ হইল মহকুমা সদরের নামানুসারে। জিলা ম্যাজিষ্ট্রেট ও কালেক্টরের অধীন ইহা তৃতীয় শ্রেণীর জিলা হিসাবে গণ্য হইবে। একজন সবজজ দেওয়ানী আদালতের কর্তৃত্ব করিবেন। নির্ধারিত ব্যবস্থানুযায়ী যশোরের দেওয়ানী ও ফৌজদারী জজ মধ্যে মধ্যে জিলার প্রধান শহরে বিচার কার্য পরিচালনা করিবেন।" এই ভাবে ধীরে ধীরে একটি গ্রাম হইতে থানা এবং থানা হইতে মহকুমাব স্থষ্টি এবং ১৮৮২ খৃষ্টাব্দে এই জিলার প্রতিষ্ঠা হয়। ১৯৬১ সালের অক্টোবর মাসে যশোর, খুলনা, বাকেরগঞ্জ ও কুষ্টিয়া জিলা লইয়া খুলনা বিভাগের স্থষ্টি হয়। ইহা পূর্ব পাকিস্তানের চতুর্থ বিভাগ।

খুলনা নামের উৎপত্তি সম্পর্কে বিভিন্ন প্রকার কিংবদন্তী প্রচলিত আছে। কবি কঙ্কন বিরচিত চণ্ডিকাব্যের নায়ক ধনপতির লহনা ও খুল্লনা নামে দুই স্ত্রী ছিলেন বলিয়া কথিত আছে। খুল্লনা পতিগতপ্রাণা আদর্শ নারী তন্নিমিত্ত স্থানের নাম হইয়াছে খুলনা। দ্বিতীয় প্রবাদ এই যে খুলনা শহরের বর্তমান স্থান সুন্দরবনে পূর্ণ ছিল। সুন্দরবনের উত্তর প্রান্তের এই স্থানে কাঠুরিয়াগণ ঝড় তুফানের সময় নৌকা নঙ্গর করিত। একদা ভয়সঙ্কুল ঝটিকার সময় নৌকার মাঝিরা নিরাপদ স্থানে যাওয়ার জন্য গভীর নিশীথে নৌকা খুলিবার উপক্রম করিলে জঙ্গলের মধ্য হইতে খুলোনা-খুলোনা গায়েবী আওয়াজ উত্থিত হয়। এই মতে এই খুলোনা হইতে খুলনা নামের উৎপত্তি হইয়াছে।

অন্য মতে খুলনা শহরের পূর্ব পারে 'খুলনেশ্বরী' কালীবাড়ী বহু পূর্বে প্রতিষ্ঠিত হইয়াছিল। এই স্থানের পার্শ্বে প্রচুর উলুখড় জন্মিত তজ্জন্য সাধারণে উহাকে উলুবনের কালী বলিত। কেহ কেহ বলেন এই খুলনেশ্বরী নাম হইতে খুলনা নামকরণ হইয়াছে। কিন্তু তাহা ঠিক নহে। ঢাকায় প্রতিষ্ঠিত বলিয়া মন্দিরের নাম ঢাকেশ্বরী, যশোরে প্রতিষ্ঠিত বিধায় যশোরেশ্বরী তদ্রূপ খুলনায় প্রতিষ্ঠিত বলিয়া মন্দিরের নামকরণ হইয়াছে খুলনেশ্বরী। [illegible]

নামানুসারে মন্দিরের নামকরণ হইয়াছে, মন্দিরের নাম হইতে স্থানের নাম হয় নাই।

উপরোক্ত কোন একটি মতও ঐতিহাসিক প্রমাণের অভাবে গ্রহণযোগ্য নহে। এ সবই প্রবাদ বাক্য বা কিংবদন্তী। প্রকৃত বৃত্তান্ত এই যে, বহু পূর্ব হইতে খুলনা শহরের পূর্ব তীরে 'কিসমত খুলনা' নামে একটি ক্ষুদ্রকায় গ্রাম ছিল। বর্তমানেও ঐ মৌজার অস্তিত্ব আছে। এই 'কিসমত খুলনা' গ্রামের নাম হইতেই জিলা ও হেড কোয়ার্টারের নাম হইয়াছে খুলনা।

পূর্ব পাকিস্তানের দক্ষিণ-পশ্চিম সীমান্তে এই জিলা অবস্থিত। সুন্দরবনসহ এই জিলার আয়তন ৪৬৫২ বর্গ মাইল। তন্মধ্যে ২৩১৬ বর্গমাইল এলাকা সুন্দরবন। সুন্দরবনের এক পঞ্চমাংশ আবার নদীনালায় ভরপুর। খুলনা জিলার বর্তমান লোক সংখ্যা ২৪,৪৮,৭২০। প্রতি বর্গমাইলে জনবসতি ৫২৬ জন। শিক্ষিত লোকের সংখ্যার হার শতকরা ২৭·২ জন। আবহাওয়া মাঝারি ধরনের, আর্দ্র এবং লবনাক্ত। এ জিলার প্রধান ফসল ধান্য, পাট, নারিকেল, সুপারী, পান ও তামাক। ভৈরব, কপোতাক্ষী, শিবসা, পশর, ইছামতি, রায়মঙ্গল, রূপসা, হরিণভাঙ্গা, হরিণঘাটা প্রভৃতি এ জিলার উল্লেখযোগ্য নদী।

খুলনা জিলায় ৩টি মহকুমা— খুলনা সদর, সাতক্ষিরা ও বাগেরহাট। থানার সংখ্যা ২২। ইউনিয়নের সংখ্যা মোট ২০৬। খুলনা শহরে ১টি পৌর কমিটি এবং বাগেরহাট ও সাতক্ষিরায় দুইটি শহর কমিটি আছে। সর্ব মোট গ্রামের সংখ্যা ২৭৬০।

খুলনা শহরের প্রাচীনত্ব বলিতে কিছুই নাই। চার্লি নামক জনৈক ইংরেজ নীল কুঠিয়াল এখানে একটি বাজার প্রতিষ্ঠা করেন। উহা পূর্বে চার্লিগঞ্জ ও সাহেবের বাজার নামে খ্যাত ছিল। খুলনা ষ্টীমার ষ্টেশনের পূর্ব পার্শ্বের বাড়ীটি খুলনা শহরের সর্ব প্রথম ইষ্টক নির্মিত ইমারত। খুলনা শহরের বর্তমান লোক সংখ্যা খালিশপুর শিল্প এলাকা ও দৌলতপুর সহ অন্যূন তিন লক্ষ। খুলনা জিলার বিস্তারিত পৌরাণিক ইতিহাস যথাস্থানে বিধৃত হইয়াছে। এখন আমরা এই জিলার অবশিষ্ট ইতিহাস বর্ণনা করিব।

ডুমরীয়া থানার মাগুরাঘোনা গ্রামে একটি মস্‌জিদ ছিল বলিয়া সতীশবাবু বর্ণনা করিয়াছেন। অনুসন্ধানের পর জানিয়াছি উহা ঠিক নহে। তবে সেখানে ছালামত খাঁ নামীয় একটি প্রাচীন জলাশয় আছে। আরশনগরে কয়েকশত বৎসর যাবৎ একটি এক গুম্বজবিশিষ্ট মসজিদ ইষ্টক ও মৃত্তিকার ঢিপির মধ্যে আবৃত ছিল। ১২৬৫ সালের ২৯শে চৈত্র স্থানীয় উৎসাহী ব্যক্তিরা উক্ত ঢিপিতে খনন কার্য চালাইয়া দক্ষিণ-পশ্চিম কোণে একটি স্তম্ভ আবিষ্কার করে। পরে ইহার পূর্ব ও পশ্চিম প্রাচীর ভগ্ন অবস্থায় আবিষ্কৃত হয়। মাত্র দুই হাত উঁচু প্রাচীর পাওয়া গিয়াছে। উহার গাত্র কারুকার্য খচিত। উক্ত ভগ্ন মসজিদের সংলগ্ন একখণ্ড প্রস্তরের উপর আরবী ভাষায় লিখিত আছে;

"মান বানায়া মাসজেদান, বানা আল্লাহো লাহু বায়তান ফিল জান্নাতে··· ইত্যাদি। ১৩৬৬ সালের ১৪ই ফাল্গুন তারিখে মওলানা মঈজউদ্দীন হামিদী উহার কিয়দংশের পঙ্কোদ্ধার করেন। উহার অর্থ এইরূপ, "এই দুনিয়ায় যে ব্যক্তি একটি মসজিদ নির্মাণ করিবেন আল্লাহ আখেরাতে তাঁহার জন্য অনুরূপ একখানি গৃহ নির্মাণ করিয়া দিবেন।" ১৩৬৬ সালের ২রা জ্যৈষ্ঠ হইতে এখানে ওক্তিয়া নামাজ এবং পরে জুম্মার নামাজ অনুষ্ঠিত হয়। মসজিদের পূর্বদিকের তিনটি দরজায় পাঁচখানি প্রস্তর পাওয়া গিয়াছে। কেহ কেহ বলেন খানজাহানের অন্যতম শিষ্য সৈয়দ মোহাম্মদ আফজাল এখানে বসতি স্থাপন করিয়া মসজিদ নির্মাণ করিয়াছিলেন। কিন্তু এই মসজিদ খানজাহান বা তাঁহার কোন শিষ্যের দ্বারা নির্মিত হয় নাই। খানজাহান নির্মিত কোনও মসজিদে এইরূপ কিছু লিখিত নাই। বাকেরগঞ্জের মস্‌জিদ বাড়ীতে অনুরূপভাবে আবিষ্কৃত মস্‌জিদে এইরূপ লিখিত আছে। অবশিষ্ট লিপিগুলির পঙ্কোদ্ধার হইলে আরও অজানা তথ্যের সন্ধান মিলিবে। গৌড় সুলতানের কোন রাজ কর্মচারী ইহার নির্মাতা হইতে পারেন। মস্‌জিদের পূর্ব পার্শ্বের জলাশয়ের নাম মস্‌জিদ পুকুর এবং উত্তর দিকের পুকুরকে খিড়কির পুকুর বলা হইত। উভয় পুকুর ভরাট হইয়া গিয়াছে। মস্‌জিদের দক্ষিণে বহু কবর আবিষ্কৃত হইয়াছে তন্মধ্যে পাকা কবরটি সৈয়দ আফজালের বলিয়া অনুমিত হইয়াছে। আরশনগরে একখানি প্রাচীনকালীন প্রস্তর পড়িয়া আছে। সতীশ বাবু বলিয়াছেন যে,

কয়েকজন মুসমান "পুরুষানুক্রমে দুগ্ধাদি দিয়া পাথরখানির পূজা করিয়া আসিতেছে।" অনুসন্ধানের পর জানিয়াছি মুসলমান কর্তৃক পূজাব কথা আদৌ ঠিক নহে।

রাজা প্রতাপাদিত্যেব পূর্বে পারভেজ খাঁ নামক জনৈক পাঠান সেনাপতি কালীগঞ্জের দক্ষিণে যমুনা নদী তীবে একটি এক গুম্বজবিশিষ্ট মস্‌জিদ নির্মাণ করিয়াছিলেন। তাঁহারই নামানুসারে গ্রামের নাম হয় পারভেজপুব, সাধারণে পরবাজপুব বলে। সম্ভবতঃ তুর্ক-আফগান আমলে এখানে একটি নৌঘাটি ছিল। ইহারই অদূবে মুকুন্দপুবের গড়। মস্‌জিদটি আমরা কয়েক বৎসব পূর্বে জরাজীর্ণ অবস্থায় দেখিযাছি। এই মসজিদের সম্পত্তি লইয়া খুলনা সবজজ কোর্টে একটি মোকদ্দামা হয় তখন উহার একটি দলিল বাহির হইযা পড়ে। উক্ত দলিল হইতে জানা যায় যে মোঘল ফৌজদার নুরুল্লা খান পারভেজপুব নিবাসী সৈয়দ কাশিমকে তত্ত্বাবধায়ক নিযুক্ত কবেন এবং বাদশাহী জবিপের ৫০ বিঘা জমি মস্‌জিদের রক্ষণাবেক্ষণেব জন্য ১১০৪ হিজরী ১৯ সে রমজান তারিখে দান কবেন। অত্র গ্রন্থের প্রথম খণ্ডে ৪৯ পৃষ্ঠায় বঙ্গেশ্বর নবাব নুরুদ্দীনের সময় মস্‌জিদ নির্মিত বলিয়া লিখিত আছে। নবাব নুরুদ্দীন বঙ্গেশ্বর ছিলেন না। তিনি যশোরের মোঘল ফৌজদার নুরুল্যা খাঁ যাঁহার নামে ঈশ্বরীপুবের সন্নিকটে একটি স্থানেব নাম হইয়াছিল নূরনগব। এই মসজিদ নূরুল্লা খাঁর পূর্বে নির্মিত হয় তবে উহার বক্ষণাবেক্ষণের জন্য তিনিই জমি দান করিয়াছিলেন। আমাদের অনিচ্ছাকৃত ভুলের ত্রুটি স্বীকার করিতেছি।

তুর্ক-আফগান আমলে সিলেট ও সোনারগাঁয়ে পাঁচপীরের খ্যাতি ছিল। লাবশা অঞ্চলও পাঁচপীরের মোকাম বলিয়া কথিত হয়। তন্মধ্যে মাইচম্পার দরগা অন্যতম। তবে পাঁচপীর কথাটির ভিতব কোন ঐতিহাসিক সত্য নাই বলিয়া মনে করি।

লাবশা অঞ্চল প্রচীন বুড়ন দ্বীপের অন্তর্গত ছিল। বাবুলীয়া বুডনের রাজধানী ছিল। এই রাজ্যের পতনের পর তুর্ক-আফগান আমলের প্রথম দিকে লাবসা অঞ্চলের শ্রীবৃদ্ধি হয়। লাবশাহ্ ফার্সি শব্দ, লবে+শাহ্ বা বাদশার ঠোঁট। কেহ কেহ বলেন এই লবেশাহ্ হইতে লাবশা নামের উৎপত্তি

হইয়াছে। অন্যমতে লবাদশাহ নামক জনৈক ইসলাম প্রচারকের নামানুসারে লাবশা নামের উৎপত্তি হইয়াছে। এখানে এককালে ইসলাম প্রচারের ঢেউ উঠিয়াছিল তাহা সহজেই অনুমেয়। লাবশায় একটি সমৃদ্ধিশালী শহর ছিল বলিয়া জানা যায়। প্রাচীনকালীন বহু অট্টালিকা, কয়েকটি মস্‌জিদ, মাদ্রাসা ও ব্যবসায় কেন্দ্র এখানে ছিল। এখনও থানাঘাটায় একটি প্রাচীন দীঘি ও মস্‌জিদ আছে। লাবশা, বাবুলিয়া, বাঁশদোহা, বাঁকাল, সুলতানপুর প্রভৃতি স্থান ঐশ্বর্যময়ী বুড়ন রাজ্যের অধীন ছিল। বর্তমান সাতক্ষিরা শহরের দক্ষিণ তখন সুন্দরবনের প্রান্ত সীমা ছিল। প্রাচীন বুড়ন, বাবুলীয়ার গণরাজা ও ধানদিয়ার তিওর রাজা সম্পর্কে যথাস্থানে আলোচনা করিয়াছি।

লাবশা গ্রামে প্রায় ৫০ বৎসর পূর্বে রাস্তা খননের সময় একটি বৃহৎকায় ইমারতের ভগ্নাবশেষ মৃত্তিকা গর্ভে আবিষ্কৃত হয়। থানা ঘাটায় এককালে শাসনকেন্দ্র ছিল বলিয়া প্রবাদ আছে। ইং ১৯৬৬ সালে পলাশপোল গ্রামে একটি প্রাচীন অট্টালিকার ভগ্নাবশেষ মৃত্তিকাগর্ভে পাওয়া যায়। এই সমস্ত নিদর্শন এতদঞ্চলের প্রাচীনত্বের পরিচয় বহন করে।

শাহ্ সুলতান বাগদাদীর নামানুসারে সুলতানপুর গ্রামের নামকরণ হইয়াছিল। শাহ মনোয়ার, শাহ আনোয়ার প্রমুখ ইস্‌লাম প্রচারকগণ দাস বংশের রাজত্বকালে এতদঞ্চলে ইসলাম প্রচার করিয়াছিলেন বলিয়া প্রবাদ আছে। পরবর্তীকালে প্রাকৃতিক দুর্যোগে এই স্থান জঙ্গলাকীর্ণ হইয়া বসতবাটীর চিহ্ন লোপ পায়। বহু কাল পরে আবার জঙ্গল আবাদ করার পর এখানে মনুষ্য বসতি স্থাপিত হয়। জঙ্গল অপসারণের পর সুলতানপুরের মস্‌জিদটি আবিষ্কৃত হয়। প্রবাদ আছে যে শাহ সুলতান বাগদাদী এই মস্‌জিদের প্রতিষ্ঠাতা। ইহার দেওয়ালের বেষ্টন ৫০″ ইঞ্চি এবং ভিতরকার মাপ ৩৬′ স্কোয়ার ফুট। এক কালে মনোরম কারুকার্য খচিত মস্‌জিদ আজিও সেদিনের স্মৃতি বহন করিতেছে। সুলতানপুর মস্‌জিদের তত্ত্বাবধায়ক কাজী গয়েশউদ্দীন তিতুমীরের পক্ষে যুদ্ধে যোগদান করিয়া শহীদ হইয়াছিলেন। সেকালে বাবুলীয়া, লাবশা, সুলতানপুর ও ধানদিয়ার মধ্যে যাতায়াতের জন্য সুন্দর রাস্তা ছিল বলিয়া জানা যায়।

কলারোয়া থানার অন্তর্গত সোনাবাড়ীয়া গ্রমে ৬০´ ফুট উচ্চ একটি প্রাচীন মঠ আছে। ইহার ইতিহাস পাওয়া দুষ্কর। গোলাকৃতি তিনতলাবিশিষ্ট এই মঠের ভিতর ঘুরানো সিড়ি আছে। সে যুগের ক্ষুদ্রাকৃতি ইষ্টক ও টালি দ্বারা এই মঠ নির্মিত হইয়াছিল। কোন জানালা না থাকায় ইহার ভিতর সর্বদা অন্ধকারাচ্ছন্ন থাকে। মঠের মধ্যে একটি শিবমূর্তি প্রতিষ্ঠিত আছে। উহার গাত্রে সংস্কৃত ভাষায় লিখনী আছে। প্রবাদ মঠের আর একটি তলা মৃত্তিকা গর্ভে প্রোথিত আছে। মঠের সম্মুখস্থ পুকুরে দর্শকগণ নৌকা রাখিত বলিয়া জানা যায়। ইহা একটি হিন্দু মঠ।

খুলনা জিলায় তুর্ক-আফগান আমলে বহু হিন্দু-বৌদ্ধ মঠ ছিল বলিয়া জানা যায়। পাইকগাছা থানায় মঠবাড়ী নামে একাধিক গ্রাম আছে। তেরখাদা থানায়ও মঠবাড়ী নামে একটি মৌজা আছে। উহা এখন জয়সেনা গ্রাম নামে পরিচিত। তুর্ক-আফগান আমলের শেষ দিকে বৌদ্ধ বা হিন্দুরা এই মঠ ত্যাগ করিয়া দক্ষিণাঞ্চলে গমন করিলে লেখকের পূর্ব পুরুষেরা এখানে বসবাস আরম্ভ করেন। কিছু দিন পূর্বে ঐ স্থানে খনন কার্য চালাইয়া প্রাচীন কালীন ইট পাওয়া যায়। খুলনা জিলার বিভিন্ন স্থানে এই ধরনের বহু মঠ ছিল। উহার কোন চিহ্ন নাই বলিলে চলে।

সুন্দরবনাঞ্চলের পুরাকীর্তি সমূহের মধ্যে অযোধ্যার মঠ বিশিষ্ট স্থান অধিকার করিয়া আছে। এই মঠ কবে কাহার দ্বারা নির্মিত হইয়াছিল তাহার কোন ইতিহাস নাই। এই স্থান এক কালে দ্বীপাকৃতি ছিল, উহার নাম ছিল অজুদ্বীপ বা অজুদিয়া এবং এই অজুদিয়া নাম হইতে পরবর্তী কালে অযোধ্যা নামের উৎপত্তি হইয়াছে। রামায়ণে বর্ণিত অযোধ্যা নগরীর সহিত ইহার সম্পর্ক নাই। এই গগনচুম্বী মঠের উচ্চতা ৬৪´৬´´ ফুট বা ৪৩ হাত। ইহার নিম্ন দিকের দৈর্ঘ্য ও প্রস্থ ২৫´৫´´ করিয়া। মঠের ব্যবহৃত ইষ্টকের মাপ ৬´´×২´´×৩´´। ১½´´ পুরু ইট এবং ক্ষুদ্র বৃহৎ নানা প্রকার টালিও ব্যবহৃত হইয়াছে। মঠে ব্যবহৃত ইষ্টক ও টালি সূক্ষ্ম কারুকার্য খচিত এবং এখনও উহা রৌদ্রালোকে ঝক্ ঝক্ করে। এক স্থানে হস্তী পৃষ্ঠে ও পশ্চাতে ধনুক ধারীর মূর্তি অঙ্কিত আছে। দক্ষিণ প্রাচীরের কার্ণিশের অগ্রভাগে মকরাঙ্কিত



অযোধ্যার মঠ, খুলনা।

জঙ্গল পরিষ্কার করার সময় মঠটি আবিষ্কৃত হয়

আছে। মঠের পূর্ব দক্ষিণ ও পশ্চিম দিকে একটি করিয়া ক্ষুদ্রকায় দরজা আছে। স্থানীয় লোকেরা জঙ্গল মধ্য হইতে মঠটি আবিষ্কার করিয়া সরকারের গোচারীভূত করে এবং ১৯০৪ সালের ৭ আইনের (পুরকীর্তি রক্ষা আইন) অন্তর্ভুক্ত হয়।

প্রায় ৪০ বৎসর পূর্বে মঠের জঙ্গলময় ভগ্ন স্থানসমূহ পরিষ্কার করিয়া ২২০০০৲ ব্যয়ে উহার মেরামত করা হয়। তদবধি মাঠটির রক্ষণাবেক্ষণ সুন্দরভাবে চলিয়া আসিতেছে। অযোধ্যা গ্রামের একটি জমি খনন কালে অসংখ্য কারুকার্য খচিত ইট পাওয়া যায় সেইজন্য ঐ জমিকে লোকে ইটের ভুই বলে।

মঠের দক্ষিণ দিকের উপরিভাগে পালী ভাষায় 'উদ্দেশ্য তারক' নাথ লিখিত আছে। মঠের ভিতর একটি লম্বাকৃতি গুম্বজ, ১২।১৩ফুট উঁচু হইবে। উহার উপরিভাগ ফাঁকা এবং উহার চারিদিক দেওয়াল বেষ্টিত। সেজন্য উহার ভিতরে কি আছে দেখা যায় না। কোদলা গ্রামের পার্শ্বে বলিয়া ইহাকে কোদলার মঠও বলা হয়।

ভৈরব নদী এই স্থানের দক্ষিণে প্রবাহিত ছিল এখন উহা একরূপ মজিয়া গিয়াছে। প্রায় দুইশত বৎসর পূর্বে এই স্থানের সন্নিকটে আখাই নগর গ্রামে ভৈরব গর্ভে একখানি জাহাজ ডুবিয়া যায়। অযোধ্যার পার্শ্ববর্তী কাটাখালি গ্রামে একটি বিশালাকৃতি গাব গাছ ও একটি তেতুল গাছ আছে। গাব গাছের বেড় ২০´ ফুট এবং শাখা প্রশাখা ১ বিঘা জমি জুড়িয়া বিস্তৃত। তেতুল বৃক্ষটির বেড় ৩২´ ফুট। এগুলি প্রাচীনত্বের সাক্ষ্য বহন করিয়া আছে।

স্যার মর্টিমার হুইলার প্রণীত গ্রন্থে (Five thousand years of Pakistan) লিখিত আছে "খুলনা-বাগেরহাট রেললাইনের যাত্রাপুর ষ্টেশান হইতে ২½ মাইল দূরে একটি স্মৃতি মিনার বা মঠ আছে। ষষ্ঠদশ শতাব্দীর বঙ্গাক্ষরে লিখিত অংশ বিশেষ হইতে জানা যায় যে জনৈক ব্রাহ্মণ কর্তৃক স্বীয় দেবতা তারক বা ত্রাণকর্তা সম্ভবতঃ ব্রহ্মার উদ্দেশ্যে ইহা উৎসর্গীকৃত হইয়াছিল।" সতীশ বাবু বলিয়াছেন: "প্রবাদ এই মঠটি প্রতাপাদিত্যের

ব্যয়ে তাঁহার দ্বার পণ্ডিত অবিলম্ব সরস্বতীর স্মৃতি স্তম্ভস্বরূপ নির্মিত।" প্রকৃত পক্ষে এইরূপ কোন প্রবাদের সূত্র পাওয়া যায় নাই।

২৪ পরগনা জিলার দক্ষিণে বনাঞ্চলে অযোধ্যার মঠের আকৃতি বিশিষ্ট ১০০´ ফুট সুউচ্চ "জটার দেউল" অবস্থিত। হাণ্টার সাহেব তদীয় বিবরণীতে ইহাকে বৌদ্ধ স্থাপত্যের নিদর্শন বলিয়া বর্ণনা করিয়াছেন। সতীশ বাবু ইহাকে প্রতাপাদিত্যের বিজয় স্তম্ভ বলিয়া অনুমান করিতে কোশেশ করিয়াছেন। জটার দেউল পাল রাজগণের সময় নির্মিত বলিয়া কেহ কেহ অনুমান করিয়াছেন। মিঃ সুইনহো জটার দেউলকে বৌদ্ধমঠ বলিয়াছেন। বর্ধমান জিলার মেমারীর সন্নিকটে অবস্থিত মন্দির, ২৪ পরগনার জটার দেউল, বাঙ্গালারার (বাঁকুড়া) সিদ্ধেশ্বরী মন্দির, পাহাড়পুরের বৌদ্ধস্তূপ, ফরিদপুর জিলার মথুরাপুরের দেউল প্রভৃতি প্রায় একই প্রকার স্থাপত্য শিল্পের নিদর্শন। ৯৭৫ খৃঃ রাজা জয়চন্দ্র কর্তৃক জটার দেউল নির্মিত হয় বলিয়া প্রবাদ আছে। এই প্রবাদের সূত্র হইতে আরও বলা হইযাছে যে জটার দেউল বহুলাংশে নষ্ট হওয়ায় এ বিষয় সিদ্ধান্ত করা দুষ্কর। সিদ্ধেশ্বরী মন্দিরকে কেহ কেহ জৈন মন্দির বলিয়া অনুমান করিয়াছেন। অযোধ্যার মঠ ও জটার দেউল শিখর জাতীয় মন্দির গোষ্ঠির পর্যায়ভুক্ত। উভয়ই বৌদ্ধ মন্দির বা মঠ হইতে পারে।

বারভুঞার ইতিহাস বাঙ্গালী জাতির এক গৌরবময় কাহিনী। বাকেরগঞ্জ প্রসঙ্গে ভুঞাদের সংক্ষিপ্ত পরিচয় দিয়াছি। যশোহর রাজ্য প্রসঙ্গে মহারাজ প্রতাপাদিত্যের যৎসামান্য ইতিহাস বর্ণিত হইয়াছে। গ্রন্থের প্রথম ও দ্বিতীয় খণ্ডে তাঁহার কীর্তিরাজি সম্পর্কে বিভিন্ন স্থানে আলোচনা প্রসঙ্গে বর্ণনা করিয়াছি। এইক্ষণ প্রতাপ সম্পর্কে কয়েকটি কথা বলিব।

প্রতাপাদিত্য প্রতিষ্ঠিত যশোরেশ্বরী দেব মূর্তি ঈশ্বরীপুরের ঐতিহাসিক মন্দিরে অবস্থিত। মন্দিরটির পুরাতন আকৃতি নাই। ইহা পুনর্নির্মিত হইয়াছে। মন্দিরের সংলগ্ন একটি নাট মন্দির বা নাট্যশালা আছে। ইহার অদূরে ত্রিকোণ মন্দির অবস্থিত। রাজধানীর উত্তর দিকে সুউচ্চ মৃত্তিকার ঢিপিকে বুরুজপোতা বলা হয়। গোপালপুরে প্রকাণ্ড একটি দীঘি ও মন্দির আছে। মন্দিরটি লইয়া কিছু দিন পূর্বে হিন্দু-মুসলমানের মধ্যে বিরোধ ঘটে। সরকার হইতে সিদ্ধান্ত হয়



মহারাজ প্রতাপাদিত্য প্রতিষ্ঠিত যশোরেশ্বরী মন্দির, ঈশ্বরীপুর, খুলনা।



সম্রাট জাহাঙ্গীরের আমলে নির্মিত, টেঙ্গা মস্‌জিদ, ঈশ্বরীপুর, খুলনা।





উপরে : চকশ্রী মস্‌জিদ, খুলনা।

নীচে : হাম্মামখানা, ঈশ্বরীপুর, খুলনা।

উহা মন্দির, মসজিদ নহে। ড্যামরেলী বা ড্যামরাইলের নবরত্ন মন্দির বিখ্যাত। গড় কোমলপুর, মহৎপুর, দশালীয়া প্রভৃতি স্থানে প্রতাপাদিত্যের গড় বিদ্যমান আছে। ধুমঘাট মৃণ্ময় দুর্গের কোন চিহ্ন নাই। এখন সেখানে ধান্য ফসল ফলে। বংশীপুরের পার্শ্বে যমুনা গর্ভে প্রতাপের পতন কালে যেখানে রাজপুরনারীরা ডুবিয়া মারা যান সে স্থান লোকে দেখাইয়া থাকে। উহাকে শরৎখানারদহ বলা হয়। কুশুলীয়ার মাঠে প্রতাপ পুত্র উদয়াদিত্য বীর বিক্রমে মোঘলদের সঙ্গে যুদ্ধ করিয়াছিলেন। মৌতলার পার্শ্বে জাহাজঘাটা কুঠারবন নামক স্থানে নৌ-ঘাটির কেন্দ্র ছিল। ঐ স্থান জাহাজঘাটা নামে পরিচিত। প্রতাপের সময় বা তাঁহার পতনের অব্যবহিত পরে মোঘল শাসনামলে ৫ গুম্বজ বিশিষ্ট বিখ্যাত টেঙ্গা মসজিদ ও হাম্মামখানা নির্মিত হইয়াছিল। ঈশ্বরীপুরের টেঙ্গা মসজিদ সেকালের স্থাপত্য শিল্পের চমৎকার নিদর্শন। এখানে নিয়মিত নামাজ হয়। টেঙ্গা মসজিদের প্রাঙ্গণে কয়েকটি বৃহৎকায় পাকা কবর দৃষ্ট হয়। তন্মধ্যে একটি কবর ১৬হাত লম্বা। কালীগঞ্জ থানার মৌতলা গ্রামে একটি প্রাচীন কালীন ১ গুম্বজবিশিষ্ট মসজিদ আছে। ইহার সন্নিকটে নামাজ গড় বলিয়া একটি স্থান আছে। রামপাল থানার চকশ্রী গ্রামে এই সময় একটি মসজিদ নির্মিত হইয়াছিল। প্রতাপাদিত্যের নৌ-সেনাপতি ফ্রেডারিক ডুদলীর নামানুসারে যমুনা নদীর দক্ষিণ তীরে একটি গ্রামের নাম হইয়াছিল ডুদলী। এখানে জাহাজ নির্মাণের একটি কারখানা ছিল। এই সময় ঈশ্বরীপুরে বঙ্গদেশের প্রথম গীর্জা নির্মিত হইয়াছিল।

মহারাজ প্রতাপাদিত্য কর্তৃক বসন্তরায় ও তাঁহার বংশাবলীর নিধন তাঁহার চরিত্রের মহাকলঙ্ক। স্বীয় প্রভুত্ব বিস্তার ও সিংহাসন নিষ্কণ্টক করার জন্য ভাবী দাবীদারদিগকে তিনি রায়পুরের রাজবাড়ীতে একই সঙ্গে নিজ হস্তে হত্যাসাধন করেন। বৃদ্ধ পিতৃব্য বিচক্ষণ বসন্তরায়কে নির্মমভাবে হত্যা করায় দেশব্যাপী জনসাধারণ প্রতাপের বিরুদ্ধে ক্ষেপিয়া গিয়াছিল। প্রধান প্রধান অমাত্যের অনেকেই প্রতাপ-বিরোধী দলে যোগদান করিয়া তাঁহার সর্বনাশ করিয়াছিলেন। এই নির্মম হত্যাকাণ্ডের সময় একটি শিশুকে পশ্চাৎ দ্বার দিয়া সরাইয়া কচু বনে লুক্কায়িত রাখা হয়। তজ্জন্য তাঁহার নাম হইয়াছিল কচু রায়। তাঁহারই বংশধরেরা পরে রাজা হইয়াছিলেন। প্রতাপের বংশধরদের পিতৃব্য

হত্যার জন্য 'খুড়ো কাটা' এবং 'খাড়া' দিয়া হত্যা করার জন্য 'খাড়া কাটার' বংশধরও বলা হয়। প্রতাপের সমস্ত প্রতাপ, অহমিকা, বিক্রম, অত্যাচার সবই ধুলির সহিত বিলীন হইয়াছে।

বাগেরহাটের প্রাচীন ইতিহাস যথাস্থানে বর্ণিত হইয়াছে। ইহার নামকরণ সম্পর্কে মতভেদ আছে। কেহ কেহ বলেন যে এখানে খানজাহানের বৃক্ষলতা শোভিত বাগিচা ছিল। বাগ ফার্সি শব্দ, উহার অর্থ বাগিচা এবং এই বাগের মধ্যে হাট বসিত বলিয়া এই স্থানের নাম হইয়াছে বাগেরহাট। খানজাহানের নিজস্ব কোন বাগিচার প্রমাণ পাওয়া যায় না। সেই জন্য এই মত গ্রহণযোগ্য নহে। খুলনা গেজেটিয়ার প্রণেতা ওমালী আরও দুইটি অভিমত প্রকাশ করিয়াছেন। কেহ কেহ বলেন বাকেরগঞ্জের প্রতিষ্ঠাতা, মুর্শিদাবাদের প্রতিনিধি আগা বাকেরের রাজ্য বাগেরহাট পর্যন্ত বিস্তৃত ছিল। আগা বাকের প্রতিষ্ঠিত শহর বলিয়া উহার নাম হয় বাকেরহাট এবং তাহা হইতে বাগেরহাটে রূপান্তরিত হইয়াছে। আর একটি মত হাস্যাস্পদ। কথিত আছে যে, এই অঞ্চল সুন্দরবন অধ্যুষিত ছিল এবং ব্যাঘ্রের আনাগোনায় ভরপুর ছিল। ব্যাঘ্রাধিক্যের জন্য এই স্থানের নামকরণ হইয়াছিল বাঘেরহাট এবং উহা হইতে বাগেরহাটে দাঁড়াইয়াছে। ইহার কোনটিই ঠিক নহে।

অন্য মতাবলম্বীরা বলেন যে এই স্থানের পার্শ্ব দিয়া চির দিন নদী প্রবাহিত ছিল। নদীর এক টানা পথকে বাঁক বলা হয়। স্থল পথে যেমন মাইল বা ক্রোশ হিসাবে পথের হিসাব করা হয় তেমনই নৌকার মাঝিরা বাঁক হিসাবে নদীপথে যাতায়াত করে। দূরবর্তী স্থানের লোকেরা বাঁকের মাথায় বা শেষ প্রান্তে আসিয়া হাট করিত এবং সেই জন্য এই হাটকে বাঁকের হাট বলা হইত। সম্ভবতঃ বাঁক হইতে বাঁকেরহাট এবং তাহা হইতে বাগেরহাট নামের উৎপত্তি হইয়াছে বলিয়া মনে করি।

তুর্ক-আফগন আমলের পূর্বে খুলনা জিলায় বর্ণ হিন্দুদের বসতি নগণ্য ছিল। সর্বপ্রথম বসতি সম্ভবতঃ স্থাপিত হইয়াছিল দক্ষিণ ডিহি বা পয়োগ্রামে। খানজাহানের সময় পীরালী হিন্দু ও পীরালী মুসলমানদের উৎপত্তি হয়। শুকদেব ও রতিদেবের বংশধরেরা মুসলমান ধর্ম গ্রহণ না করায় তাঁহাদের সময় হইতে হিন্দু পীরালীদের উৎপত্তি হয়। শুকদেবের পুত্র গৌরদাস ও কালাচাঁদ।

কালাচাঁদ দক্ষিণ ডিহিতে একটি মন্দির নির্মাণ করিয়াছিলেন। এই প্রাচীন মন্দিরটি এখনও ভগ্নাবস্থায় পড়িয়া আছে। আগাছা জন্মিয়া যাওয়ায় আমরা উহার ফটো লইতে পারি নাই। গৌরদাসের প্রপৌত্র রামবল্লভ এবং পৌত্র মনোহর বীর যোদ্ধা ছিলেন। তিনি গৌড়ের শেষ স্বাধীন সুলতান দায়ুদ খাঁর নিকট হইতে "লস্কর খাঁ চৌধুরী" উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। মনোহরের বিশেষত্ব ছিল যে তিনি গড়ে একই সঙ্গে এক মণ ভোজ্য দ্রব্য উদরস্থ করিতে পারিতেন। সেইজন্য তাহার নাম হইয়াছিল মণকে মনোহর।

মহেশ্বরপাশা ও সেনহাটী প্রাচীন স্থান। তুর্ক আফগান আমলের কিছু পূর্বে এখানে ব্রাহ্মণ ও বৈদ্য সমাজের বসতি স্থাপিত হইয়াছিল। ভৈরব ও কপোতাক্ষী তীরের অধিকাংশ বর্ণ হিন্দুর বসতি হইয়াছিল মোঘল যুগে। রাজা মানসিংহের পৃষ্ঠপোষকতায় বহু বর্ণ হিন্দু পরিবার জমি প্রাপ্ত হইয়া খুলনায় বসবাস আরম্ভ করিয়াছিল। মহেশ্বরপাশার মন্দিরটি প্রায় ৩০০ বৎসরের পুরাতন। সেনহাটীতেও প্রাচীনকালীন অট্টালিকার ভগ্নাবশেষ আছে। জনৈক দৌলতখাঁর নামানুসারে দৌলতপুরের নামকরণ হইয়াছিল। এই শহর এখন ধন দৌলতের প্রধান কেন্দ্রস্থল।

মোরেলগঞ্জের প্রতিষ্ঠাতা মোরেল সাহেব অত্যাচারী জমিদার ছিলেন। কৃষকদের পক্ষে অত্যাচারী মোরেলের বিরুদ্ধে বিদ্রোহী কৃষক রেহিমুল্লা কয়েক দিন যুদ্ধ করিয়া শহিদ হন। কথিত আছে যে মোরেল রেহিমুল্লার সন্তান সন্ততিদের নদীগর্ভে ফেলিয়া হত্যা করেন। এ বিষয় লইয়া মোরেলের বিরুদ্ধে খুনী মোকদ্দমা রুজু হইলে তাঁহার বিরুদ্ধে গ্রেফতারী পরোয়ানা বাহির হয়। সাহিত্যিক বঙ্কিমচন্দ্র তখন খুলনার ডেপুটি ম্যাজিষ্ট্রেট। তিনি ওয়ারেন্টসহ পলাতক মোরেলের অনুসরণ করিতে করিতে বোম্বে উপস্থিত হন। বঙ্কিম বাবু বোম্বে পৌঁছিবার কয়েক ঘণ্টা পূর্বে মোরেল জাহাজ যোগে ইংল্যাণ্ডে পলায়ন করেন। প্রখ্যাত বৈজ্ঞানিক আচার্য স্যার প্রফুল্লচন্দ্র খুলনা জিলার কৃতি সন্তান। খুলনা জিলা আরও বহু মনীষী, সুফীসাধক, কবি-সাহিত্যিক ও জননেতার সূতিকাগার।

১৯৪৭ সালের ঐতিহাসিক জুন ঘোষণায় তৎকালীন বড়লাট লর্ড লুই মাউন্টব্যাটেন খুলনাকে হিন্দুস্থানভুক্ত বলিয়া বিবৃতি দান করেন। ৩রা জুন হইতে ১৭ই আগষ্ট পর্যন্ত এই জিলা হিন্দুস্থানভুক্ত ছিল। বেলভেডিয়ার হাউজের বিচারাদালতে বিস্তৃত শুনানীর পর ঐ বৎসর ১৮ই আগষ্ট র‍্যাডক্লিফ রোয়েদাদ অনুযায়ী সম্পূর্ণ খুলনা জিলা পাকিস্তানভুক্ত হয়। আধুনিক খুলনা এখন অগ্রগতির পথে।

# প্রমাণ-পঞ্জী (Bibliography)


1. Imperial Gazetteer of India— ( Jessore, Khulna and Bakerganj portion )— W.W. Hunter
2. Ancient Geography of India— Cunninghum, 1924
3. The Indian people — Hurlton
4. Murrays Handbook—India, Burmah and Ceylon—10th Edn. 1918
5. Man Eaters of Sundarbans — Tahwar Ali — 1961
6. History of Bengal, Charles Stewart M.A.S. — 1903
7. History of Bengal, vol. I — R.C. Majumdar (Dacca University)
8. Do vol. II —Sir Jadunath Sarker Do
9. Geography and History of Bengal — H. Blockman
10. History of Bakerganj — H. Beverege B.C. S. — 1876
11. Revnue History of Sundarbans — F.E. Fergitter I.C. S. — 1934
12. Khulna Settlement — L.R. Faucus I.C.S. -- 1927
13. Report on Jessore — James Westland
14. Khulna Gazetteer — L. S.S.O' Mally I.C.S. — 1914
15. Jessore Gazetteer Do 1912
16. 24 Parganas Gazetteer do 1914
17. Dacca Gazetteer B.C. Allen I.C S. 1922
18. Nadia Gazetteer I.H. E. Garrett I.C. S. 1910
19. Bakerganj Gazetteer, J.A. Jack I.C.S. 1918
20. Report on Jessore, Faridpore & Bakerganj — Col. Gastril
21. Antiquities of Sundarbans — 1929, (Varendra Research Society )
22. Do 1930 Do
23. Do 1931 Do
24. A Short History & Ethnography of Cultivating pods ( Bengali )— — Mahendranath Karan, 1919
25. Social History of the Muslims in Bengal — Dr. M. A. Kareem ( Asiatic Society of Pak. )— 1959
26. Hussain Shahi Bengal — Dr. M. R. Tarafder — 1965
27. Social & Cultural History of Bengal — Dr. M.A. Rahim 1963
28. Reaz-us-Salatin, Ghulam Hussain Salim ( Tr. A. Salam )
29. Tabakat—i —Nasiri— Minhaj—i— Seraj (Tr. H.G. Raverty)
30. Muntakhab-ut-Tawrikh— Badauni, Abdul Quader
31. Aini Akbari — Abul Fazal — (Tr. Gladwine)
32. Travels of Ibn Batuta (Rehala) - H.A.R. Gibb.
33. Tarikh—i— Ferozshahi— Zia Barani (Edt. S. A. Khan Saheb)
34. Palas of Bengal— R. D. Bannerjee

35. Hinduism & Buddism— vol. II — Elliot
36. On Yuan Chwang — Watters
37. Baharistan — i — Ghaibi — Mirza Nathan( Tr. M. I. Borah)
38. Tarikh — i — Firishta—Firishta— (Tr. Joan Biggs)
39. Studies in Indian History—Elliot
40. Advanced History of India — Majumdar, Roy choudhury & Dutt
41. Muslim Rule in India—Dr. A.B.M. Habibullah
42. History of Muslim Rule in India—Iswari Prosad
43. Cambridge History of India—Edt. by Sir Woolsay Haigg—1928
44. Inscriptions of Bengal —vol. IV—Shamsuddin Ahmed— 1st. Edn.
45. Dacca— A Record of Changed Fortune — A.H. Dani— 1st. Edn.
46. Five Thousand Years of Pakistan— Sir Mortimur Whiller
47. Muslim Architecture in Bengal — A. H. Dani
48. Gour — Its ruins & Inscriptions — I. H. Ravenshaw
49. Coins & Chronology of the Early Independent Sultans of Bengal — Nalini Kanta Bhattasali
50. Census Report — Edt. by Mr. Porter 1931
51. Census of Pakistan (Jessore) 1961
52. Do (Bakerganj) 1961
53. Do (Khulna) 1961
54. Life and Conditions of the people of Hindustan (A.D. 1200-1550)— Kunwar Muhammad Ashraf
55. Indian Mussalmans— W.W. Hunter
56. Sufism — Margarett Smith
57. Preaching of Islam— T. W. Arnold
58. Influence of Islam on Indian Culture — Tarachand

১। যশোর খুলনার ইতিহাস ১ম খণ্ড— সতীশ চন্দ্র মিত্র — ১৩২১
২। ঐ দ্বিতীয় খণ্ড ঐ — ১৩২৯
৩। বাংলার ইতিহাস — ( আদি পর্ব ) — নীহার রঞ্জন রায়
৪। বাংলার ইতিহাস — রাখালদাস বন্দোপাধ্যায়
৫। বঙ্গের জাতীয় ইতিহাস — নগেন্দ্র নাথ বসু
৬। বঙ্গের ইতিহাস -- পীরালীকাণ্ড — ব্যোমকেশ বন্দোপাধ্যায়
৭। ইসলামের ঐতিহাসিক অবদান ( এম, এন, রায় )— অনুবাদক, — অধ্যক্ষ আবদুল হাই
৮। শ্রীহট্টের ইতিবৃত্ত — অচ্যুৎ চরণ চৌধুরী

৯। বাংলার পুরাবৃত্ত — পরেশনাথ বন্দ্যোপাধ্যায়

১০। বিশ্বকোষ — নগেন্দ্রনাথ বসু

১১। স্বাধীন সুলতানদের আমলে বাংলার ইতিহাসের দুশো বছর — সুখময় মুখোপাধ্যায়

১২। হযরত শাহ জালাল ও সিলেটের ইতিহাস — মুর্তজা আলী

১৩। মুসলীম বঙ্গের সামাজিক ইতিহাস — মওলানা আকরম খাঁ

১৪। বাংলা সাহিত্যের কথা —২য় খণ্ড — ডক্টর মুহম্মদ শহিদুল্লাহ

১৫। বাংলা সাহিত্যের রূপরেখা —১ম ভাগ — গোপাল হালদার

১৬। ঐ দ্বিতীয় ভাগ ঐ

১৭। মুসলীম মানস ও বাংলা সাহিত্য — ডক্টর আনিসুজ্জামান

১৮। বাংলা সাহিত্যের ইতিহাস — দীনেশ চন্দ্র সেন

১৯। বঙ্গে সুফী প্রভাব — ডক্টর এনামুল হক

২০। পূর্ব-পাকিস্তানে ইসলামের আলো — চৌধুরী সামসুর রহমান

২১। পূর্ব-পাকিস্তানের সুফী সাধক — গোলাম সাকলায়েন

২২। কাব্যে আমপারা — কাজী নজরুল ইসলাম

২৩। পীর খানজাহান আলী — শেখ আবদুল আজিজ

২৪। পীর খানজাহান আলী — পশুপতি ভট্টাচার্য

২৫। তাজকিরাতুল আউলিয়া — মোহাম্মদ সামসুল হক

২৬। বায়জিদ বোস্তামির সংক্ষিপ্ত জীবনী — মৌঃ নুরুল কবীর নদভী

২৭। সুফী কাহিনী — এ, এফ, এম, আবদুল জলীল, ৬ষ্ঠ সংস্করণ

২৮। মুসলীম সংস্কৃতি — ঐ

২৯। হযরত খানজাহান আলী — ঐ

৩০। ভোলগা থেকে গঙ্গা — রাহুল সংস্কৃত্যায়ন — ১ম সংস্করণ

৩১। বিশ্ব ইতিহাস প্রসঙ্গ — জহরলাল নেহেরু

৩২। ভারতের দেব দেউল — জ্যোতিষ চন্দ্র ঘোষ - ১৯৪১ প্রকাশক, কলিকাতা বিশ্ববিদ্যালয়

৩৩। সুন্দরবনে ভ্রমণ কাহিনী — হবিবর রহমান সাহিত্যরত্ন

৩৪। সুন্দরবনে আরজান সরদার — শিবশঙ্কর মিত্র
৩৫। বাংলায় ভ্রমণ — প্রথম খণ্ড — রেলওয়ে প্রচার বিভাগ
৩৬। ঐ দ্বিতীয় খণ্ড ঐ
৩৭। বার ভুইঞা — মোক্ষদাচরণ সামধ্যায়ী
৩৮। প্রতাপাদিত্য — নিখিল নাথ রায়
৩৯। গাজী কালু চম্পাবতী কন্যার পুঁথি — ১৯৫০
৪০। বোনবিবি জোহরা — পুঁথি
৪১। বঙ্গভাষা ও সাহিত্য — দীনেশ চন্দ্র সেন
৪২। চৈতন্য মঙ্গল — বৃন্দাবন দাস
৪৩। চৈতন্য ভাগবৎ — ঐ
৪৪। চৈতন্য মঙ্গল — জয়ানন্দ
৪৫। চৈতন্য চরিতামৃত — শ্রীমৎ কৃষ্ণদাস কবিরাজ
৪৬। মনসা মঙ্গল — বিজয় গুপ্ত
৪৭। আত্মচরিত — আচার্য স্যার প্রফুল্ল চন্দ্র রায়

যে সমস্ত প্রতিষ্ঠান ও পত্র পত্রিকার সাহায্য গ্রহণ করা হইয়াছে;

1. B. L. College Library, Daulatpore, Khulna.
2. Dist. Bar Association Library, Khulna.
3. Collectorate Library, Khulna.
4. Library of the Archeological Dept. Lalbag Fort, Dacca.
5. Dacca Museum & Library, Dacca.
6. Varendra Research Society & Library, Rajshahi
7. Library of the Royal Asiatic Society of Bengal, Calcutta.
8. Bengali Academy Library, Dacca.
9. Girls' College Library, Khulna.
10. Library of Jessore Institute, Jessore.
11. Personal Library of Late Principal A. D. Sinha, Icegati, Khulna.
12. Public Library of Khulna.
13. Library of Haji Mohsin High School, Daulatpur, Khulna.
14. Collectorate Library, Bakerganj.
15. Judges' Court Library, Khulna.
16. Personal Library of the Author at Noor Manzil, Khulna.

## পত্র-পত্রিকা।

১। Pakistan Observer
২। Pakistan Times
৩। The Statesman
৪। Morning News
৫। The Wave
৬। দৈনিক পাকিস্তান
৭। দৈনিক আজাদ
৮। পূর্বদেশ
৯। দৈনিক ইত্তেফাক
১০। দেশের ডাক

1. Journal of the Asiatic Society of Bengal
2. Modern Review
3. বাংলা একাডেমী পত্রিকা
4. মাসিক মোহাম্মদী
5. মাসিক সওগাত, প্রভৃতি



# নির্ঘণ্ট

## ENGLISH